## নিবেদন

ভাষান্তরে মূলের রূপ ঝরে যায়, যদিও উপন্যাসে গল্পে অনেকটা বজায় থেকেও যায় অনুবাদক সতর্ক ও সমর্থ হলে।

এবং বিশ্বসাহিত্যে পৌঁছতে গেলে অনুবাদের দরজা ছাড়া উপায়ও নেই। বাংলা অনুবাদ-সাহিত্য দরিদ্র নয়। কিন্তু সামগ্রিক একটা পরিকল্পনা নিয়ে বাঙালি পাঠকদের সামনে এসে দাঁড়াবার এ-জাতীয় চেষ্টা প্রথম করতে পারছি বলে আমরা গর্ব অনুভব করছি। প্রকাশককে ধন্যবাদ, ব্যবসায়ী-বুদ্ধিকে সংযত রেখে বাংলা সাহিত্যের একটা ভালো কাজ করার পরিকল্পনায় নেমেছেন—এত কম মূল্যে এত বড় বই দেবার কথা আজকাল ভাবা যায় না।

খুব ঠাস বুনট ছাপা আর ছ'শ পৃষ্ঠার বিপুল আয়তন হলেও পঁচিশ খণ্ডে পৃথিবীর যাবতীয় ভালো উপন্যাস আর ছোটগল্প ধরানো যায় না, এ হিসেবটা আমাদের প্রথম থেকেই ছিল। কিন্তু একটা সীমানা থাকা চাই, সাধারণ বাঙালি পাঠকের আয়ত্তেও বইগুলি রাখতে হবে। তাই নির্বাচনের কাজটা হল বিরাট কঠিন, জটিলও বটে। শ্রেষ্ঠ শব্দটা নিয়ে পণ্ডিতেরা কখনও একমত হন না, সাধারণ পাঠকও তর্ক করেন। বিশেষ করে সাময়িক জনপ্রিয়তা যে-লেখার ভাগ্যে জোটে, কালের দরবারে তাকে ঢুকতে হলে অন্য পরিচয়পত্রে খুশি করতে হয়। আমরা অনেক ভেবে একটি তালিকা করেছি—তাতে মতান্তরের ফাঁক থাকবে, সেটা না মেনে উপায় নেই। যে-নীতিকে মনে রেখেছি তা হল—

এক. সেকাল-একালের কোন বড় লেখক যাতে বাদ না যান।

দুই. কোন দেশ যাতে এড়িয়ে না যায়—যার উল্লেখযোগ্য সাহিত্য আছে।

তিন. নির্বাচিত লেখকের সবচেয়ে তাৎপর্যপূর্ণ লেখা গ্রহণ করা।

চার. যে বড় লেখকের একের বেশি প্রধান রচনা আছে তার মধ্য থেকে একটিকে বেছে নেওয়া (তাদের মধ্যে কোন্‌টি সবচেয়ে ভালো তা প্রায়ই ঠিক করা যায় না)।

পাঁচ. বিষয় ও রচনারীতির বৈচিত্র্যের দিকে লক্ষ্য রাখা—যাতে মানব-অস্তিত্বের রকমারি স্বাদ পাঠক পেতে পারেন।

অবশ্য বহুপঠিত ও সুলভ কোন অনুবাদ বই, বা এমন কিছু লেখা যার অনুবাদস্বত্ব প্রাপ্তব্য নয়, তা আমাদের বাদ দিতেই হয়েছে। কিন্তু সম্ভবমতো সবচেয়ে ভালো এবং সবচেয়ে বেশি পরিমাণ উপন্যাস আর গল্পের ভাণ্ডার আমরা গড়ে তুলতে যাচ্ছি, এ বিষয়ে আমরা নিশ্চিত।

অনুবাদের ক্ষেত্রে আমরা যে-নীতি মেনে চলেছি তারও কিছু পরিচয় দেওয়া দরকার।

প্রথমত, ভাবানুবাদ বা সংক্ষিপ্ত অনুবাদ একেবারেই আমাদের লক্ষ্য নয়। পূর্ণাঙ্গ অনুবাদই মাত্র মূলের সৌন্দর্যের ও বিশিষ্টতার কাছে পাঠককে পৌঁছে দিতে পারে। কিন্তু পূর্ণাঙ্গ অনুবাদে সর্বত্র প্রতি শব্দের বা বাক্যের আভিধানিক অর্থ থাকে না, থাকতে পারে না। প্রতি ভাষার নিজস্ব প্রকাশভঙ্গি থাকে। বিংশ শতাব্দীর শেষার্ধে যে-ভাষা বাঙালি শিক্ষিতসমাজের, তার মধ্যে হয়ত ঊনবিংশ শতাব্দীর রাশিয়ার বা এই শতকের জার্মানির ভাষা ও জীবন-রূপকে নিয়ে আসতে হবে। মূলের ঠিক আস্বাদটি বহন করার জন্যই যদি কোন শব্দ, বাক্য বা ইডিয়ম যোগ হয়, বাদ যায়, সংকুচিত হয়, বা প্রসারিত হয়, অথবা কিঞ্চিৎ সরলীকৃত হয়, কিছুটা বেঁকে যায়, তাকে মেনে নিতেই হবে। যে-অনুবাদে

মূলের রূপ আর উপভোগ সবচেয়ে বেশি ( যতখানি সম্ভব ) না মিলবে, তাকে অনুবাদ হিসেবে গ্রাহ্যই করা চলে না। অর্থাৎ বিশ্বসাহিত্যের রস বাংলাভাষার স্বভাব রক্ষা করেই পরিবেশন করা আমাদের অভিপ্রায়।

দ্বিতীয়ত, প্রধানত ইংরেজি থেকে, কিছু ফরাসি, জর্মন, স্প্যানিশ ও রুশ থেকে অনুবাদ করা হচ্ছে। কোথাও ইংরেজি থেকে অনুবাদের পরে মূল ভাষার সঙ্গে মিলিয়ে দেখা হচ্ছে। আমাদের দেশের অনুবাদ-সাহিত্যের বর্তমান পরিস্থিতিতে এই নীতিই সর্বাধিক অনুসরণযোগ্য বলে মনে হয়েছে।

অনুবাদের কাজে আমরা সাহায্য নিচ্ছি প্রতিষ্ঠিত ও প্রবীণ লেখকদের এবং সমভাবে উজ্জ্বল তরুণদেরও।

প্রথম খণ্ডের প্রকাশে শ্রীদীপঙ্কর মজুমদার, শ্রীঅনিল দাস ও শ্রীদিলীপ ঘোষের উদ্যম ও উৎসাহ বিশেষভাবে স্মরণ করছি।

**সম্পাদকমণ্ডলী**

সূচী



অনুবাদক

শিশির সেনগুপ্ত ও জয়ন্তকুমার ভাদুড়ী
কুমারেশ ঘোষ ও সুকুমার গুপ্ত
নীরেন্দ্রনাথ চক্রবর্তী
সিদ্ধার্থ ঘোষ ও রমা ভট্টাচার্য * অনীতা গুপ্ত

চার্লস ডিকেন্স

# দুই নগরের গল্প

( এ টেল অফ টু সিটিজ )

অনুবাদক

শ্রীশিশির সেনগুপ্ত

শ্রীজয়ন্তকুমার ভাদুড়ী

## লেখক এবং রচনা প্রসঙ্গে

ইংল্যাণ্ডের পোর্টস মাউথ-এর কাছে ১৮১২ সালে চার্লস ডিকেন্সের জন্ম। পিতা ছিলেন সামান্য কেরানী। কিশোর চার্লস স্কুলের শিক্ষা পেয়েছিলেন এলোমেলো। তাঁর দিন কাটত শহরের পথে ঘুরে বেড়িয়ে। দেনার দায়ে বাবা গেলেন জেলে। সেকালের নিয়ম অনুযায়ী মা আর ছ-টি সন্তানকে নিয়ে জেলে স্বামীর সঙ্গিনী হলেন। এই নিষ্ঠুর পরিস্থিতিতে চার্লস হলেন সঙ্গীহীন। কিছুদিন পরে উত্তরাধিকার-সূত্রে সম্পত্তি লাভে ডিকেন্স-পরিবারের কিছুটা আর্থিক স্বাচ্ছন্দ্য ঘটেছিল। যৌবনের আরম্ভে কিছুটা লেখাপড়ায় অগ্রসর হয়ে চার্লস কিছুদিন 'ল' অফিসে কেরানীর কাজ করলেন—শিখলেন শর্টহ্যাণ্ড। তার পর লণ্ডনের একটি পত্রিকায় সংবাদদাতার কাজ পেলেন। তাঁর প্রথম লিখিত গল্প প্রকাশিত হল একুশ বছর বয়সে। লণ্ডন শহর ও তার শহরতলিতে যে-জীবনকে তিনি দেখেছিলেন অপূর্ব নিপুণতায় ব্যঞ্জনায় তিনি তাকে প্রকাশ করতে লাগলেন। চার্লস ডিকেন্সের বিপুল সাহিত্যকর্মের সূচনা হল। 'পিকউইক পেপার্স' তাঁকে প্রতিষ্ঠা দিল। তার পর থেকে এই উপন্যাস এ টেল অফ টু সিটিজ পর্যন্ত ডিকেন্স লিখেছিলেন দু'টি নাটক, দশখানি উপন্যাস, কয়েক গ্রন্থ প্রবন্ধ, ভ্রমণ-কাহিনী, ছোটগল্প।

ডিকেন্সের জীবনের একটি বিশেষ ঘটনা বাইশ বছর বিবাহিত জীবনযাপনের পরে বিবাহ বিচ্ছেদ। নিজের বিবাহিত জীবনের যন্ত্রণা তাঁকে শেষ দিকে অপরিসীম নৈরাশ্যে পীড়িত করেছে। নিজেকে নিঃশেষ করে ফেলার চেষ্টায় ডিকেন্স অতি পরিশ্রমে ফুরিয়ে গেলেন। ক্লান্তিহীন সাহিত্যকর্ম—সেই সঙ্গে ভ্রাম্যমাণ জীবন, এখানে-ওখানে এ-আসরে সে-আসরে নিজের রচনা পাঠ করে শোনানো—এইভাবে শরীর ও মনের অপচয় করে ফেললেন ডিকেন্স। ১৮৭০ সালে মাত্র আটান্ন বছর বয়সে ডিকেন্স লোকান্তরিত হলেন।

ডিকেন্সের প্রধান উপন্যাস হ'ল—'স্কেচেস বাই বজ্' (১৮৩৬), 'পিকুইক পেপারস্' (১৮৩৭), 'ওলিভার টুইস্ট' (১৮৩৮), 'নিকোলাস নিকলবি' (১৮৩৯) 'দি ওল্ড কিউরিওসিটি সপ' (১৮৪১), 'ডেভিড কপারফিল্ড' (১৮৫০), 'ব্লিক হাউস' (১৮৫৩), 'এ টেল অফ টু সিটিজ' (১৮৫৯)।

অষ্টাদশ শতাব্দীর শেষ কটি বছর যথার্থই ফ্রান্সের ক্রান্তিকাল। বিপ্লবের ঝড়ে উৎপাটিত হয়েছিল ফ্রান্সের রাজতন্ত্র আর অভিজাততন্ত্র। সম্রাট ষোড়শ লুই গিলোটিনে প্রাণ দিলেন সতের শ তিরানব্বই সালের একুশে জানুয়ারি। ঐতিহাসিকদের অনেকেরই ধারণা যে আমেরিকান বিদ্রোহের স্ফুলিঙ্গ ফ্রান্সের জনমানসে আগুন ধরিয়েছিল। দীর্ঘকালের রিক্ত বঞ্চিত নির্যাতিত ক্ষুধার্ত মানুষ শাসকগোষ্ঠির অপশাসন ও শোষণের বিরুদ্ধে বিদ্রোহ করেছে। সতের শ বিরানব্বই সালে ফরাসি রিপাবলিকের অভ্যুদয়। চৌদ্দই আগস্ট রাজপ্রাসাদ দখল। ফরাসি বিপ্লবের রক্তাক্ত ইতিহাসের সাক্ষী বাস্তিল দুর্গ আক্রমণ ও জয়। ইতিহাসের বিধাতা সেই রক্তক্ষয়ী যুগে মানবমুক্তির যে বীজ বপন করেছিলেন দূরতর কালে তার প্রভাব ছড়িয়ে পড়েছে দেশ থেকে দেশান্তরে। এই উপন্যাসের বহু বিচিত্র চরিত্র-অভিব্যক্তির মধ্যে সমাজ-জীবনের সর্বস্তরের নরনারী উপস্থিত। তাদের দুঃখ-বেদনা, আশা-নিরাশা, ক্ষোভ, হিংসা, জিঘাংসার যে নিবিড় গভীর উদ্ঘাটন আমাদের চোখে পড়ে তা একমাত্র সম্ভব হয়েছে চার্লস ডিকেন্সের সাহিত্যকার্যে। বস্তুতপক্ষে পৃথিবীর চিরকালীন সাহিত্যের পর্যায়ভুক্ত এই উপন্যাসখানি জীবনের ব্যাপ্তিও গভীরতায় অনন্য।

ভূমিকায় ডিকেন্স লিখেছিলেন—'সাহিত্যিক মিঃ উইলকি কলিন্সের 'দি ফ্রোজেন ডীপ' নাটকে আমার সন্তান ও বন্ধুদের সঙ্গে মহড়া দেবার সময় এই উপন্যাসের মূল আইডিয়াটি আমাকে উদ্বুদ্ধ করে। আমার ব্যক্তি-জীবনের সঙ্গে এটিকে একাত্ম করে গড়ে তুলব এমনি একটা সংকল্প গ্রহণ করি। জীবনপ্রবাহের একজন সত্যকার দ্রষ্টার কাছে এটিকে যথার্থ ভাবে উপস্থাপিত করার জন্য যে ব্যক্তিমানসের প্রয়োজন—তা আমার ভাবনায় আমি রূপায়িত করেছিলাম। উপন্যাসের মূল উপজীব্যটি দিনে দিনে যতই আমার ঘনিষ্ঠ হয়ে উঠল ততই সেটি বর্তমান রূপ ধারণ করল। বস্তুতপক্ষে এই উপন্যাস রচনাকালে আমার সমস্ত চৈতন্যকে আচ্ছন্ন করেছিল এর প্রভাব। আমার জীবনে যত অভিজ্ঞতা আমার হয়েছে—যত যন্ত্রণা ভোগ করেছি আমি—সব এই উপন্যাসের পাতায় পাতায় বিবৃত হয়ে আছে।'

# প্রত্যাবর্তন

## ১ ক্রান্তিকাল

সে এক আশ্চর্য ক্রান্তিকাল। সময়ের আলো-আঁধারিতে ইতিহাসের গোধূলি। আশ্বাসে-নৈরাশ্যে খণ্ডিত। জ্ঞানের সঙ্গে সংঘর্ষ ছিল অবিদ্যার। বিশ্বাসের সঙ্গে দ্বিধার। মনে হত, ভবিতব্য উপহার সাজিয়ে বসে আছে মানব-যাত্রীদের জন্য। যেন ভবিষ্যতের তিমিরান্ধকার সূচীভেদ্য। স্বর্গ-নরকের কিনারা নেই। অথচ সেকালে-একালে পার্থক্য ছিল না কণামাত্র। কেবল যুগধর্মী সমালোচকেরা সে যুগের আতিশয্যকে বোঝাতে বিশেষণ জুড়তেন সবিস্তারে।

তখন ইংলন্ডের মসনদে এক চওড়া-চোয়াল রাজা আর তাঁর সাদামাটা রানী। ফ্রান্সের সিংহাসনেও তেমনি এক চওড়া-চোয়াল রাজা। কিন্তু তাঁর রানীটি পরমাসুন্দরী। দুই দেশেই সমাজের বড়বাবুরা নিশ্চিন্ত আরামে দিন কাটাতেন। কোন ভাবনা নেই। সব ঠিক হ্যায়।

সতের শ পঁচাত্তর সালের কথা। তখন ইংলন্ডের লোকের বিশ্বাস ছিল দৈববাণীতে। বিশ্বাস ছিল ভূত প্রেত দৈত্য দানোতে। তারা মানত অপদেবতার ভর। ক্রীশ্চান পুরোহিতেরা বুজরুকি আর ভেলকি দেখিয়ে লোককে ইহলোকের না হোক পরলোকের খবর দিত। আর পৃথিবীর খবরের মধ্যে একটি ছিল সামান্য জরুরী। আমেরিকায় বসতি-করা ইংরেজ প্রজাদের খবর। অপদেবতা আর ভেলকি ছাপিয়ে সেই নগণ্য সংবাদটুকু শুধু সপারিষদ রাজা নয় আপামর প্রজাদেরও দুশ্চিন্তায় ফেলেছিল।

ফরাসিরা ধর্মাধর্ম নিয়ে তত মাথা ঘামাত না। রাজা কাগজের নোট ছাপিয়ে দরাজ হাতে ছড়িয়ে দিতেন। আর প্রজারা মহানন্দে উচ্ছন্নে যাবার রাস্তা দেখত। এখানেও লোকের আত্মার মঙ্গলের ভার ছিল পুরোহিতদের উপর। এক শ হাত দূরে এক পুরোহিতের মিছিল দেখেও বৃষ্টির মধ্যে হাঁটু গেড়ে বসেনি—এই অপরাধের শাস্তিতে হাত কেটে জিব টেনে উপড়ে নেওয়া হত। গির্জার এই শাস্তি লোকে নির্বিবাদে মেনেও নিত। জীবন্ত পুড়িয়ে মারা ছিল পুরোহিতদের অসম্মানের সাজা। হয়ত-বা এই সব অনাচার-অত্যাচারের প্রতিবাদেই ইতিহাসের কাঠুরে ভাগ্যবিধাতা ফ্রান্স-নরওয়ের অরণ্যে বৃহৎ বনস্পতিদের কঙ্কালে গড়ে তুলেছিল এমন এক ভবিতব্যের কাঠামো যা ভাবলেও গা শিউরে ওঠে। হয়ত-বা সুন্দরী প্যারিসের গা-লাগা কোন চাষার জমিতে মুরগি-শুয়োরের খামারের ধারে রোদে-জলে পোড়া একখানা দু-চাকা গাড়িকে কিষাণ মৃত্যুর এক মহা-দুর্দিনের জন্য জিইয়ে রাখছিল। কিন্তু সেই কাঠুরে ও চাষার নিঃশব্দ অবিরাম কাজের হদিস রাখেনি কেউ। সে মহাবিপ্লবের পদধ্বনিতে যারা জেগে সচকিত হচ্ছিল তারা কেউ সাড়া দিত না। যে সাড়া দেবে তাকে তো লোকে বলবে পাষণ্ড ধর্মবিদ্রোহী বেইমান।

আইন-শৃঙ্খলার কোন বালাই ছিল না ইংলন্ডে। খাস রাজধানীতে সশস্ত্র গুণ্ডার দল প্রতি রাতে রাহাজানি করত। পথে লুটপাটের বিরাম ছিল না। বাড়িতে আসবাবপত্র রেখে বাইরে যাবার উপায় ছিল না। দোকানে সব-কিছু জমা রেখে তবে নিশ্চিন্তে লোকে বিদেশ যেত। দিনে যিনি শহরের একজন গণ্যমান্য ব্যবসায়ী বন্ধু, রাতের আঁধারে তিনি এক কুখ্যাত গুণ্ডা। তাঁর এক পরিচিত ব্যবসায়ী তাঁকে গা-আঁধারী

আলোয় চিনে ফেলার অপরাধে, গুলি খেয়ে মরে পড়ে রইল রাস্তায়। সাতজনে এক প্রহরীকে ঘিরে ফেলায়, প্রহরী তিনজনকে গুলি করে মারে। তার পর বারুদ ফুরিয়ে যাওয়ায় বাকি চারজনে প্রহরীকে মেরে নিশ্চিন্তে মেল-ব্যাগ লুঠ করে নিয়ে পালায়। জেলের ভিতর কয়েদীদের নিত্য খুনোখুনি। বড় বড় অভিজাত আসরে লোকের গলা থেকে হীরে-মুক্তো টেনে ছিঁড়ে নিয়ে যায় বাটপাড়দের দল। গির্জার শান্ত-পবিত্র আবহাওয়ায় লুঠের মালের বখরা নিয়ে বচসা শেষে খুনে নিষ্পত্তি হয়। পুলিশ গুলি করে ডাকাতদের। তারা পালটা জবাব দেয়। এমনি চলে দিনের পর দিন। এই সব নোংরা জঘন্যতা নিয়ে কেউ-ই মাথা ঘামায় না। শুধু একজনের কাজের বিরাম থাকে না—সে জল্লাদ। লম্বা সারিতে ফাঁসির দড়ি সাজিয়ে সে নানা শ্রেণীর অপরাধীকে পরলোকের পথ দেখিয়ে দেয়। মঙ্গলবারে ধরা-পড়া সিঁদেল চোরের ফাঁসি হয় শনিবারে। নিউ গেটের মুখে মানুষ পোড়ে। ওয়েস্টমিনিস্টার হলের বাইরে পোড়ে নানা পুস্তিকা ইস্তাহার। আজ যেখানে এক সাংঘাতিক খুনীর ফাঁসি হল, কাল সেখানে ফাঁসিতে মরল এক সিঁদেল চোর।

এ সব সতেরো শ পঁচাত্তর সালের শেষাশেষির ঘটনা। আর এই পরিস্থিতির মধ্যে ইতিহাসের কারিগর অস্ত্রে শান দিয়ে কাঠামো তৈরি করে। বিপ্লবীর মৃত্যু করে সর্বনাশের উদ্যোগপর্ব। আর দুই দেশের দুই চওড়া-চোয়াল রাজা আর তাদের বউরা নিজেদের খেয়াল চরিতার্থ করে যায় বিধিদত্ত ক্ষমতার আত্মপ্রবঞ্চনায়। এমনি করে বৃহৎ-ক্ষুদ্র মিলিয়ে এক বিরাট মানব-পরিবার অমোঘ নিয়তির টানে এগিয়ে চলে ইতিহাসের ক্রান্তিকালে।

## ২ ডাকগাড়ি

শেষ নভেম্বরের শুক্রবার রাতে যে লোকটি ডোভার রোড ধরে পদব্রজে পাহাড়ের চড়াই পার হচ্ছিলেন, তাঁর সঙ্গে এই ইতিহাসের ঘনিষ্ঠ যোগাযোগ। সামনে ডাকগাড়ি ধীর-গতিতে পাহাড়ের পথ বেয়ে উপরে উঠছিল। অন্য দু'জন যাত্রীর সঙ্গে তিনিও যে কর্দমাক্ত পার্বত্যপথে হেঁটে যাচ্ছিলেন, সে হাঁটার আনন্দে নয়। এই পার্বত্য চড়াই পথ, এই কাদা ভাঙ্গা আর ডাকগাড়ির গুরুভারে ঘোড়ারা ইতিপূর্বে তিনবার বিদ্রোহী হয়ে গতি বন্ধ করেছিল। একবার ফেরার জন্য রুখেও উঠেছিল। কিন্তু বল্‌গা আর চাবুকে তারা আবার শাসন মানতে শিখেছে। কোন কোন পশুদের মধ্যেও যে হিসেবী বুদ্ধি আছে এই ঘটনায় তা আর একবার বোঝা গেল যেন।

ভারী কাদা ঠেলে ডাকগাড়ি এগোচ্ছে শম্বুকগতিতে। ঘোড়ার দল মাথা নামিয়ে লেজ ঝাপটে কাদা ভাঙ্গছে কঠিন পরিশ্রমে। এক একবার যখন হোঁচট লাগছে, বোধ হচ্ছে যেন তাদের হাড় গুঁড়ো হয়ে গেল। যতবার গাড়োয়ান রাশ টেনে গাড়ি থামাচ্ছে, তারা মাথা ঝাঁকিয়ে এমন উচ্চ হ্রেষা তুলছে যে যাত্রীরা চকিত হয়ে উঠছে আশঙ্কায়। ঘোড়ারা যেন প্রতিবাদের আওয়াজ তুলছে—এই দুর্গম পথে আমরা আর ভারী ডাকগাড়ি বইতে পারব না।

গিরিকন্দরে সঞ্চিত উষ্ণ বাষ্প অরণ্যপথ আবৃত করে উপরে উঠে আসছে। যেন কোন নিঃসঙ্গ প্রেত-সত্তা কাউকে আশ্রয় করে বিশ্রাম নেবার আশায় ঘুরে মরছে এলো-মেলো। রাতের হিমেল কুয়াশা ছোট ছোট ঘূর্ণিতে আবর্তিত হয়ে চারদিক ব্যাপ্ত করে লুপ্ত করে এগিয়ে আসছে। যেন কোন অমঙ্গলের সমুদ্রজলে মগ্ন হচ্ছে দিগ্‌দিগন্ত। সেই কুয়াশায় ডাকগাড়ির আলো নিষ্প্রভ। আশে-পাশে সম্মুখে পশ্চাতে

শুধু রাশি রাশি অন্ধকার। পরিশ্রান্ত অশ্বদের নাসা থেকে নির্গত প্রশ্বাস উষ্ণ বাষ্পাকারে উপরে উঠছে।

তিনজন যাত্রীরই সর্বাঙ্গ ভারী পোশাকে ঢাকা। পায়ে বুট আর শরীরই শুধু নয়, মনও তাদের সম্পূর্ণ আড়াল করা। কেউ কারুর পরিচয় জানে না। প্ররে দেখলেও পরস্পরকে চিনে নেবে এমন উপায় ছিল না। এর কারণ, সেকালে পথচারীদের অত্যন্ত সতর্ক থাকতে হত। পথের যে-কোন সহযাত্রী আচম্বিতে দস্যু বা দস্যুর সাগরেদরূপে আত্মপ্রকাশ করলে বিস্মিত হবার কিছুই ছিল না। পথের যে-কোন সরাইখানায় কি পানশালায় সেই সব কাপ্তেনদের মস্তানরা আড্ডা করে থাকত। তাদের ভিতর আস্তাবলের সহিস থেকে জমিদারবাবু কে যে নেই তা বোঝার উপায় থাকে না। সেই এক হাজার সাত শ প'চাত্তর সালের নভেম্বরের এক শুক্রবার রাতে সুটার পাহাড়ের উপর-ওঠা ডাকগাড়ির আসনটিতে দাঁড়িয়ে সতর্ক সজাগ দৃষ্টি রেখে ডাকগাড়ির পাহারাদারও সেদিন এই কথাই ভাবছিল। তার হাত ছিল অস্ত্রের পেটিকার উপর।

ডাকগাড়ির যা রীতি এখানেও তার ব্যতিক্রম ছিল না। প্রহরীর সন্দেহ যাত্রীদের। যাত্রীর আতঙ্ক সহযাত্রী ও প্রহরী। আপনাকে ছাড়া আর কাউকে বিশ্বাস করে না কেউ। শুধু জানোয়ারগুলোকে ছাড়া আর কাউকে বিশ্বাস করে নিশ্চিন্ত নয় গাড়োয়ান।

'ওঃ হো'—গাড়োয়ানের চিৎকার শোনা যায়—আর একটা দৌড় বাপধনরা, তা হলেই পাহড়ের টঙে উঠে পড়ব আমরা। কি যন্ত্রণায় যে পেঁাছে দিচ্ছ সে আমিই জানি।'

'কে হে?' পাহারাদারের গলা।

'কটার ঘড়িতে ঘা দিল?'

'এগারটা বেজে গেছে।'

'হা কপাল। এখনও চড়াই শেষ করতে পারলাম না। এঃ এঃ। চ বাবারা চ চ।' চাবুক খেয়ে ক-টা ঘোড়া চাঙ্গা হয়ে ছুটতেই বাকি ক-জন হুড়মুড় করে ছুটতে লাগল।

ডাকগাড়ি আবার সেই পার্বত্য-পথ ভেঙে কাদা ঠেলে এগোতে লাগল। যাত্রীরা এতক্ষণ বিশ্রাম নিচ্ছিল, এবার গাড়ির পাশে পাশে চলতে লাগল। সব যাত্রী চলেছে পাশাপাশি—কেউ আগে পিছে নয়। একজন যদি অপর কাউকে এগিয়ে চলতে অনুরোধ করে এ অন্ধকার আর কুয়াশার মধ্যে, তবে ডাকাত সন্দেহে তার গুলি খেয়ে মরা আছে কপালে।

শেষ দৌড়ে ডাকগাড়ি গিয়ে পেঁছল মাথায়। ঘোড়ারা আবার বিশ্রাম পেল। পাহারাদার নেমে উতরাইএর জন্য গাড়ির চাকাগুলি সাফ করে নিল। যাত্রীরা বসবেন বলে গাড়ির দরজা খুলে দিল।

'হুঁশিয়ার হো'—এমন সময় গাড়োয়ান সামনে থেকে চেঁচিয়ে উঠল।

'কি হল?'

'এই পথে ঘোড়সওয়ার ছুটে আসছে।'

'ঘোড়ার খুরের আওয়াজই বটে।' উঠে দাঁড়িয়ে পাহারাদার যাত্রীদের সতর্ক করে দিল। তার পর বন্দুক বাগিয়ে নিয়ে দাঁড়াল।

আমাদের পরিচিত লোকটি সেই মাত্র পাদানিতে পা দিয়ে গাড়ির ভিতর ঢুক-ছিলেন। বাকি দুজন এখনও পথে দাঁড়িয়ে। সেই অবস্থায় তিন জনেই স্থাণু হয়ে দাঁড়িয়ে রইলেন। প্রহরী গাড়োয়ান যাত্রী সবাই উৎকীর্ণ হয়ে শুনতে লাগল সেই অশ্বখুরধ্বনি। একবার গাড়োয়ান—তার পর পাহারাদার, আবার পাহারাদার থেকে গাড়োয়ান—চোখ ফিরতে লাগল সন্দেহে। গাড়োয়ান পাহারাদারও মুখ ফিরিয়ে দেখল। সেই পার্বত্য-পথে এতক্ষণ অবধি কেবল ডাকগাড়ির ঘড়ঘড়ানি নৈশ বাতাসকে প্রকম্পিত

করছিল। এখন গাড়ি থামতে হঠাৎ সব নিঝুম। ঘোড়াদের শরীরের কাঁপুনিতে গাড়িটা যেন উৎকণ্ঠায় থরথর করছে। অজানিত আশঙ্কায় যাত্রীদের হৃদ্‌স্পন্দন যেন দুমদুম করে বাজছে। কণ্টকিত নিস্তব্ধতা, হিমেল রাত্রির রহস্য আর শ্রান্ত যাত্রীদের উদ্বিগ্নতা, সব মিলে যেন শঙ্কা মূর্তিমান হয়ে উঠল।

পাহাড়ের ঊর্ধ্বমুখী পথে বেগে ধাবমান অশ্বখুরধ্বনি মুহূর্তে মুহূর্তে নিকটবর্তী হচ্ছে।

'রো—খো'—বুক ফাটিয়ে চিৎকার করল প্রহরী। 'রো-খো। নয় তো গুলি করব।'

চকিতে সেই ধ্বনি থামল। তার পর ঘন কুয়াশার অন্তরাল থেকে প্রশ্ন এল—ডোভারের ডাকগাড়ি নাকি?'

'কে তুমি?'

'এ কি ডোভারের ডাকগাড়ি?'

'কি তোমার দরকার?'

'এক জন যাত্রীর খবর চাইছি।'

'কি নাম?'

'মি. জার্ভিস লরি।'

আমাদের পরিচিত যাত্রীটির আচরণে সবাই তাঁর দিকে সন্দিগ্ধ দৃষ্টি হানল।

'যেখানে আছ সেখান থেকে নড়বে না।' প্রহরী অদৃশ্য অতিথিকে উদ্দেশ করে বলল—'একবার ভুল হলে সারা জীবনে তা আর শুধরে নেওয়া চলবে না। মি. লরি, আপনি সাড়া দিন।'

ঈষৎ কম্পিত কণ্ঠে লরি বললেন—'কি দরকার? জেরির গলা মনে হচ্ছে।'

'আপনার জন্যে টি এ্যান্ড কোম্পানি থেকে খবর এনেছি। আমি জেরি।'

'লোকটি আমার পরিচিত'—বলে লরি পাদানি থেকে নামলেন। বাকি দুজন রূঢ় হাতে তাঁকে সরিয়ে দিয়ে গাড়ির ভিতর গিয়ে বসল। দরজা বন্ধ করে জানালা তুলে তারা নিশ্চিন্ত হল। কাছে আসতেও পারে। সাবধানের বিনাশ নেই।

'পা ফেলে এগিয়ে এস'—ভারী গলায় বলল পাহারাদার—'হাতে যদি কিছু থাকে, হাত মাথার ওপর তুলে এগোবে। নইলে এই সীসের গুলিতে ঝাঁঝরা করে দেব।'

সেই তরঙ্গময় কুয়াশা-সমুদ্রের অভ্যন্তর হতে অশ্বারোহী এগিয়ে এসে ডাকগাড়ির পাশে দাঁড়িয়ে লরির হাতে একখানি কাগজ দিল। বিদ্যুৎবেগে ছুটে আসার চিহ্ন অশ্বটির স্বেদসিক্ত দেহে। ঘোড়ার খুর থেকে অশ্বারোহীর টুপির প্রান্ত অবধি পদোৎক্ষিপ্ত কর্দম।

শান্ত গাম্ভীর্যের সঙ্গে লরি বললেন—'প্রহরী।'

সতর্ক প্রহরীর দুই হাত বন্দুক-বারুদে উন্মুখ। সে কাটা জবাব দিল,—'বলুন, স্যর।'

'ভয়ের কিছু নেই। টেলসন ব্যাঙ্কে কাজ করি আমি। লন্ডনের টেলসন ব্যাঙ্ক নিশ্চয়ই জান তুমি। এখন প্যারিস যাচ্ছি ব্যবসা-সংক্রান্ত কাজে। এই নাও তোমার জলখাবার। চিঠিটা পড়ে নিই?'

'চটপট সেরে নেবেন কিন্তু।'

গাড়ির বাতির কাছে গিয়ে কাগজটি খুলে ফেললেন তিনি। প্রথমে মনে মনে পড়ে নিয়ে তার পর সরবে পড়লেন—'শ্রীমতীর জন্য অপেক্ষা করবে ডোভারে।'

'দেখলে তো ভাই, মোটেই দেরি হল না। আচ্ছা জেরি, তুমি গিয়ে আমার এই জবাব জানাবে—বেঁচে উঠেছে।'

ঘোড়ার পিঠের উপর নড়ে বসল জেরি। 'এ কি অদ্ভুত জবাব!'

'যা বললাম তাই গিয়ে জানাবে। তা হলেই তারা জানবে যে আমি ঠিক ঠিক পেয়েছিলাম চিঠি। সাবধানে যাবে। আচ্ছা, তুমি এস।'

লরি ডাকগাড়ির ভিতর গিয়ে বসলেন। বাকি দু'জন আরোহী ইতিমধ্যে তাদের দামী ঘড়ি, আঙটি ও টাকার থলে ভারী বুটের মধ্যে লুকিয়ে ফেলেছিল। এখন তারা ঘুমের ভান করে পড়ে রইল।

এতক্ষণে গাড়ি উতরাই-পথে নামতে লাগল। কুয়াশা আরও ভারী হয়ে জড়িয়ে ধরছে ডাকগাড়ি। প্রহরী এতক্ষণে নিশ্চিন্ত হয়ে তার বন্দুক-বারুদ রাখল। পরীক্ষা করে দেখল তার জরুরী কাজের মালগুলি যথাস্থানে আছে কি না।

তার পর মৃদু স্বরে গাড়োয়ান ডাকল,—'টম।'

'হ্যালো—জো!'

'জবাবটা শুনেছিলে?'

'শুনলাম বই কি।'

'কিছু বুঝলে?'

'মোটেই না।'

'কি আশ্চর্য! আমিও মাথামুণ্ডু কিছু বুঝতে পারিনি।'

সেই জগৎজোড়া কুয়াশা আর অন্ধকারের মধ্যে জেরি ততক্ষণে নিশ্চিন্ত মনে ঘোড়ার পিঠ থেকে নেমে পড়েছে। ক্লান্ত ঘোড়াকে হাঁপ ছাড়তে দিয়ে সে নিজের মুখ জামা-কাপড় যথাসাধ্য পরিষ্কার করে নিল। সেইখানে দাঁড়িয়ে সে শুনতে লাগল তীব্র বেগে গড়িয়ে যাওয়া ডাকগাড়ির চক্রধ্বনি। এক সময় সে শব্দও মন্দীভূত হয়ে এল। তখন নির্জন নিস্তব্ধ পার্বত্য-পথে জেরি অশ্ব-সঙ্গী নিয়ে ধীর পায়ে নামতে লাগল।

বেঁচে উঠেছে। আচ্ছা জবাব তো! কিন্তু তুমি জান না জেরি, এ মামুলী উত্তর নয়। যদি কোনদিন এমনি বেঁচে-ওঠা ঘন ঘন ঘটতে থাকে তবে পরিস্থিতি ঘোরালো আর সাংঘাতিক হয়ে উঠবে। কিন্তু তাতে তোমার বিপদও কমবে না।

### ৩ তিমির রাত্রির ছায়া

দুনিয়ার প্রত্যেকটি লোক আপন খোলসের মধ্যে কি গভীর গোপন,—কি গূঢ় রহস্যময়, ভাবলে আশ্চর্য লাগে। রাতের অন্ধকারে নগরীর ভিড়-করা প্রতিটি গৃহের ছায়াবৃত গোপনীয়তা কত গভীর! শুধু গৃহ কেন, প্রতিটি কক্ষের নিজের রহস্য! প্রতিটি স্পন্দিত হৃদয়ের গভীরে কত অন্তর্মূল গোপন কামনা-বাসনা। হয়ত-বা ভয়, হয়ত-বা সে বিভীষিকা মৃত্যুর। এ প্রিয় গ্রন্থের পৃষ্ঠা আর ওলটাতে চাই না। কোন দিন এ-গ্রন্থের বস্তু-সম্ভার সব জানব, সে আশাও সুদূরপরাহত মনে হয়। একদা ক্বচিৎ আলোকপাতে যে অতল জলরাশির মধ্যে দেখেছিলাম গুপ্ত কত রত্নরাজি, কত উপাদান সামগ্রী, চিরকালের মতো সে-সকল আমার নয়নের অগোচর হয়ে গেছে। একটি পৃষ্ঠা পাঠের পর এক বসন্ত দিনে সে গ্রন্থ চিররুদ্ধ হয়ে যাবে এই বুঝি ছিল নিয়তির নির্দেশ। আলোকিত জলাভ্যন্তরে যে-রহস্য আমি নিরীক্ষণ করেছিলাম, সহসা কার ইঙ্গিতে তা অগাধ তুষারে রূপান্তরিত হল। নির্বোধের মতো আমি সমুদ্রতীরে দাঁড়িয়ে রইলাম। আমার বন্ধু নিয়েছে, প্রতিবেশী নিয়েছে, প্রাণপ্রিয় যে ভালোবাসার ধন তাও ছিনিয়ে নিয়েছে মৃত্যু। আমার সত্তার যে নিগূঢ় গোপনীয়তা তার ভার আমি একাই বইব সারা জীবন।

ডাকগাড়ির ছোট্ট পরিসরের মধ্যে তেমনি তিনজন আরোহী আপন আপন রহস্য নিয়ে ঠাসাঠাসি হয়ে বসে আছে। গাড়ি চলেছে শব্দ ক'রে। মনে হচ্ছে যেন প্রত্যেকেই আলাদা আলাদা গাড়ির সওয়ার—যেন এক এক মহাদেশের ব্যবধান মাঝখানে।

ঢিলে মেজাজে চলছিল অশ্বারোহী জেরি। অনেকবার পানশালায় সে থামল, সামলে রইল—কথা বলল না। মাথার টুপিটি সযত্নে চাপিয়ে মুখ রাখল অন্তরালে, দুটি চোখের ভাব রইল অপ্রকাশ। গলার মাফলার ঢাকা দিয়ে রাখল তার সম্পূর্ণ দৃষ্টির পরিচয়।

'না—না'—আপনমনে বিড়বিড় করল সে—'এ সব তোমার পোষাবে না বাপু। তুমি ভালো মানুষ। কাজ-কারবার করে তোমার চলে। তোমার কি এ সব পোষায়! বেঁচে উঠেছে। লোকটা নিশ্চয়ই মাতাল অবস্থায় জবাব দিয়েছে।'

যত বার উত্তরটা মনে পড়ল বুদ্ধি যেন ঘুলিয়ে যেতে লাগল তার। মাথাটা চুলকে নেবার ইচ্ছা হতে লাগল—যে মাথার মাঝখানে একটি টাক ঘিরে পাহাড়ের ঢালুর মতো কালো খাড়া খাড়া চুলের বন।

টেলসন ব্যাংকের প্রহরীকে সে জানাবে এই জবাব। প্রহরী জানাবে বড়কর্তাদের এদিকে রাত যত এগিয়ে চলেছে, জবাবের রহস্যময়তায় তার মনেও ঘোর লাগছে। ঘোড়াও পথের আলোছায়ায় যেন শঙ্কিত হয়ে চলেছে।

রাতের প্রহর এগিয়ে চলে। তিনজন যাত্রী নিয়ে পুরনো ডাকগাড়ি সশব্দে দুলে দুলে এগিয়ে চলে। আর আরোহীদের আধ-জাগ্রত চোখের সামনে নানা রহস্যমূর্তি ছায়ার মতো সরে সরে যায়—নানা চিন্তার ছায়ামূর্তি আনাগোনা করে।

ডাকগাড়িতে ব্যাংকের বিভ্রম ঘটল। ঝোলানো চামড়ার মধ্যে হাত আটকে আমাদের পরিচিত যাত্রীটি তন্দ্রাতুর চোখে বসেছিলেন। গাড়ির ঝাঁকুনিতে পাশের লোকের গায়ে হেলে-পড়া থেকে নিজেকে বাঁচাচ্ছেন! বাতির টিমটিমে আলোয় মনে হচ্ছে যেন সামনের ঐ দুটি মনুষ্য-মূর্তি মোটা টাকাভরা থলি। বল্‌গার ঝনঝনানি যেন টাকার ঝংকার। বিরাট টাকার লেনদেন হচ্ছে জড়িত চোখের সম্মুখে। একটু পরেই সেই ভূগর্ভস্থ স্ট্রং রুমের দৃশ্য উদ্ঘাটিত হল মনশ্চক্ষে। মস্ত এক চাবি আর একটি বাতি নিয়ে তিনি সেই ঘরে প্রবেশ করলেন। কতদিনের পরিচিত সেই সব সিন্ধুক খুলে ঠিক তেমনি নিরাপদ রয়েছে। যেমন রেখে এসেছেন তেমনি।

কুয়াশা আর তিমিরান্ধকার মনে যেন নেশা লাগিয়েছে। ব্যাংকের স্বপ্নের সঙ্গে আর একটি অনুভূতি সারা রাত্রি ধরে মনকে আচ্ছন্ন করে আছে। যেন কবর খুঁড়ে কা-কে বের করতে যাচ্ছেন।

রাত্রির পটভূমিকায় সেই অগণিত ছায়ামূর্তির মধ্যে কোন্‌টির সাদৃশ্য আছে সেই কবরস্থ মুখটির সঙ্গে তার হদিস্ মেলে না। সব ক-টির মুখেই সেই পঁয়তাল্লিশ বছরের ছাপ। পার্থক্য শুধু ব্যঞ্জনায় আর তার গলিত বীভৎসতায়। কিন্তু মুখ সব একই। দর্প-ঘৃণা-আত্মসমর্পণ-শোক কত ভাব প্রকাশিত সেই সব মুখে। তাদের বসা গাল, মুখ বিবর্ণ, শীর্ণ হাত পাণ্ডুর। কিন্তু সব মুখে সেই এক মুখের প্রতিচ্ছবি। শতবার তিনি তাদের প্রশ্ন করলেন—'কতদিন রয়েছ কবরে?'

প্রত্যেকটি ছায়া-মুখ সেই একই উত্তর দিল—'হল বই কি আঠার বছর।'

'কবর থেকে আর উদ্ধারের আশা ছিল কি?'

'সে আশা বহু দিন ত্যাগ করেছি।'

'তুমি আবার বেঁচে উঠবে?'

'তাই তো শুনছি।'

'বাঁচার ইচ্ছে হয়?'

'তা বলতে পারি কই?'

'সে মেয়েটিকে ইচ্ছে করে দেখতে? আসবে তাকে দেখতে?'

এ-কথার কত রকম উত্তর পেলেন তিনি। একবার ভাঙ্গা গলায় জবাব পেলেন—'তাড়াতাড়ি ক'রো না। তাকে হঠাৎ দেখলে আমি মরে যাব।' একবার কান্নাঝরা মুখে শুনলেন মিনতি—'আমায় নিয়ে চল তার কাছে।' কখনো-বা সে মুখে অগাধ বিভ্রান্তি। নিষ্পলক দৃষ্টি তুলে বলল—'কে সে? আমি তাকে চিনি না। বুঝতে পারছি না তোমার কথা।'

একটি উত্তর শোনেন আর তাঁর স্বপ্ন-প্রমত্ত মন মৃত্তিকা খুঁড়তে থাকে। কখনও শাবল দিয়ে কখনও সেই মস্ত চাবিটা দিয়ে, কখনও-বা খালি হাতে। এক সময় সেই বীভৎস গলিত শবটাকে কবর থেকে তোলেন। শবের মুখে চুলে মাটি মাখানো। কিন্তু হঠাৎ যেন সেই মৃতদেহ ধসে গুঁড়িয়ে পড়ে মাটিতে। চমকে ওঠেন তিনি। ডাকগাড়ির জানালা নামিয়ে বাইরের কুয়াশা আর বৃষ্টির স্পর্শ নেন গালে মুখে। বাস্তবের স্পর্শে স্বপ্নের ঘোর কাটে।

আবার কখন সব একাকার হয়ে যায়। রাত্রির বাস্তব ঘটনার সঙ্গে স্বপ্নের আচ্ছন্নতা মিলে-মিশে যায়। সব যেন আবছায়া অস্পষ্ট হয়ে আসে। শুধু আচ্ছন্নতার মধ্যে সেই প্রেতমূর্তি স্পষ্ট হয়ে ওঠে আবার।

'কত দিন রয়েছ কবরে?'

'তা হল বই কি প্রায় আঠার বছর।'

'বাঁচতে ইচ্ছে করে?'

'কি জানি।'

আবার সেই মাটি খোঁড়া। মাটি খুঁড়তে গিয়ে কখন সম্মুখের যাত্রীদের গায়ে আঘাত দেন। তারা আপত্তি করে। তখন চেতনা ফেরে। কিন্তু সে কতক্ষণ! আবার সেই ঘোর লাগে। আবার। একসময় কথাগুলো যেন বাজতে থাকে পরিপূর্ণ সজাগ চেতনায়। হঠাৎ দিনের আলোয় সচকিত হয়ে ওঠেন। দেখেন রাত্রির ছায়া কখন অপসারিত হয়েছে।

জানালা নামিয়ে দেখেন কুয়াশা কেটে গেছে। পার হয়েছে রাত্রি। দিন আসন্ন দিগন্তে। সূর্য উঠছে পাহাড়ের পাশ দিয়ে। মাটি বন পর্বত এখনও হিম, তবু আকাশ নির্মল স্বচ্ছ। সূর্য উজ্জ্বল সুন্দর। চষা-মাঠে কারা লাঙ্গল ফেলে গেছে। অদূরে বনে বনস্পতিদের শাখায় আরক্তিম লাল আর সোনা হলুদ রংয়ের পাতাদের সমারোহ।

সেই নবোদিত সূর্যের দিকে তাকিয়ে আপনমনে বললেন তিনি—'আঠার বছর। হা ভগবান, আঠার বছর জীবন্ত কবরে কাটানো! আঠার বছর!'

## ৪ উদ্যোগ

দুপুরের আগেই ডাকগাড়ি পেঁছিল ডোভারে।

হোটেলের প্রহরী গাড়ির দরজা খুলে দাঁড়াল বিনীত ভঙ্গিমায়। এ দুরন্ত শীতের রাতে যে-যাত্রী ডাকগাড়ি করে লণ্ডন থেকে ডোভারে এলেন, তাঁকে সমাদর করা দরকার।

একটি মাত্র আরোহী ভিতর থেকে নামলেন। বাকি দুজন ইতিমধ্যে পথের ধারে নেমে পড়েছে। গাড়ির ভিতরের নোংরা খড় আর ঠাণ্ডায় তার শরীর-মনে একটা দুর্বিষহ গ্লানি লেগেছিল। গা ঝেড়ে তা ফেললেন যেন।

লরি নেমেই প্রশ্ন করলেন—'কাল নৌকো পাওয়া যাবে?'

'আবহাওয়া যদি ভালো থাকে আর হাওয়া ওঠে, তবে বেলা দুটো নাগাদ নৌকো ছাড়বে। বিছানা দরকার হবে তো স্যর?'

'রাতের আগে নয়। এখন একটা থাকার ঘর দাও তো ব্যবস্থা ক'রে। আর একজন নাপিত।'

'আসুন স্যর। এখুনি সব বন্দোবস্ত হয়ে যাবে। এই যে স্যর। এই দিকে। কোন অসুবিধে হবে না।'

একটু পরে লরি যখন খাবার-ঘরে এলেন, দেখলেন তিনি ভিন্ন আর একটি মাত্র লোক প্রাতরাশ সামনে নিয়ে বসে আছেন। লরির সর্বাঙ্গ দামী পোশাকে ঢাকা। সেই পোশাক সুগঠিত দেহের সঙ্গে চমৎকার মানানো। চোখ দুটিতে সিক্ত উজ্জ্বল দীপ্তি। মুখে একটা সমাহিত গাম্ভীর্য যা দীর্ঘদিন ব্যাংকের গুরু দায়িত্বের সঙ্গে বর্ষে বর্ষে গভীরতর হয়েছে। নিটোল কপালে স্বাস্থ্যের লক্ষণ। আজও অবধি দুশ্চিন্তার ছাপ পড়েনি মুখে, যদিও বয়সের রেখা কয়টি স্পষ্ট চোখে পড়ে। টেলসন ব্যাংকের অন্যান্য কর্মচারীদের মতো এরও কাজ হল পরের ঝঞ্ঝাট পোয়ানো। আর পরের ঝঞ্ঝাট পরের সজ্জার মত অনায়াসেই ঝেড়ে ফেলা যায় সমস্ত শরীর-মন থেকে। মানুষটি এমন নিথর হয়ে বসে আছে যেন কোন শিল্পীর সামনে মডেল হয়েছে।

লরিও তেমনি ভাবে বসলেন। আর বসতেই গভীর ঘুম জড়িয়ে এল দুটি চক্ষু ভরে। বেয়ারা যখন খাবার দিতে এল, সেই শব্দে তিনি জেগে উঠলেন। বললেন—'একটি অল্পবয়সী মেয়ে আমার সঙ্গে দেখা করতে আসবে। তার থাকার ব্যবস্থা করতে হবে। এসে হয়ত বলবে মি. লরির সঙ্গে সাক্ষাৎ করতে চাই অথবা বলতে পারে টেলসন ব্যাংকের ভদ্রলোকের সঙ্গে দেখা করব। তুমি তাকে আমার কাছে পৌঁছে দেবে, কেমন?'

'যে আজ্ঞে। টেলসন ব্যাংকের খদ্দের আমাদের প্রচুর। হরদম লণ্ডন আর প্যারিস যাতায়াত করেন ব্যাংকের কর্মচারীরা। তা হুজুরকে তো এর আগে কখনও দেখিনি?'

'অনেকদিন আসিনি কিনা। আমরা এসেছিলাম—মানে আমি এসেছিলাম ফ্রান্স থেকে—সে প্রায় বছর পনের হল।'

খাওয়ার পর গেলেন ডোভার সমুদ্রের বালুতটে। সঙ্কীর্ণ শহরটি যেন জলক্রোড় থেকে এলোপাথাড়ি পালিয়ে উটপাখির মতো পর্বতের কানাচে মাথা গুঁজে রেখেছে। সমুদ্র-সৈকত তো নয়, যেন বালুমরু। আর সেই মরুপ্রান্তরে পাথরের নুড়ি নিয়ে সমুদ্রজলের নিরবধি ধ্বংসলীলা। রাত্রিদিন জল আক্রোশে গর্জায় উন্মত্তের মতো। শহরকে ভয় দেখায়, পাহাড়কে ভয় দেখায় আর পাড় ধসায়। শহরে নিশি-দিন ঝড়ের ঝাপটা লাগে, আর সেই প্রবল বায়ুতে লোনা জলের গন্ধ পাওয়া যায়। কেবল যখন জোয়ার আসে, কিছু লোক বালুতটে বেড়ায়। নয় তো ডোভারের উপকূল চিরনির্জন।

শীতের অপরাহ্ণ গড়িয়ে এল। আজ সারা দিনের মধ্যে অনেক বার আবহাওয়া পরিষ্কার হয়েছিল। এপার থেকে দৃশ্যমান হয়েছিল ওপারে ফ্রান্সের তটভাগ। এখন পড়ন্ত আলোকে আবার কুয়াশার ভার নেমে এল দিগন্ত অন্তরাল ক'রে, আর সেই সঙ্গে আচ্ছন্ন করল লরির চেতনলোক। সন্ধ্যার অন্ধকারে জ্বলন্ত গনগনে আগুনের সামনে সান্ধ্য-আহারের অপেক্ষায় বসে তাঁর মন গত রাতের মতো আবার তন্দ্রাঘোরে কবর খুঁড়তে লাগল। এবার আর মাটি নয়, রক্ত-রাঙা জ্বলন্ত কয়লার কবর।

মদের পাত্রে মন দিয়েছিলেন পরিপূর্ণ তৃপ্তিতে। এমন সময় গলিপথে গাড়ির ঘটাং-ঘটাং শব্দ কানে পৌঁছল।

'ঐ সে এল!' মনে মনে আবৃত্তি করলেন লরি। গ্লাসটি আর মুখে তুললেন না।

কয়েক মিনিটের মধ্যেই বেয়ারা এসে খবর দিল যে লণ্ডন থেকে মিস্ ম্যানেত এসেছেন তাঁর সঙ্গে সাক্ষাৎ করতে।

'এখুনি নিয়ে এস। থাক, আমি নিজেই যাচ্ছি, চল।'

শরীর-মনের ঢিলে আচ্ছন্ন ভাব কাটিয়ে নিয়ে লরি বেয়ারার পিছু পিছু আর একটি ঘরে এলেন। ঘনপালিশ প্রাচীন সব আসবাবপত্র। তাদের ভিড়ে কেবল দুটি বাতি জ্বলছে। ঘরের আবছা আলোয় লরির মনে হল, মেয়েটি হয়ত এখানে নয়, অন্য কোন ঘরে অপেক্ষা করছে। কিন্তু ঘরের মাঝামাঝি এসে দেখলেন যে, দুটি টেবিলের মাঝে আগুনের দিকে পিছন করে একটি বছর সতেরর সুকুমারী মেয়ে তার মুখোমুখি দাঁড়িয়ে। পরনে তার রাইডিং ক্লোক আর হাতে ধরা হালকা টুপির প্রান্ত। সোনালি চুল আর সমুদ্রনীল চোখ দেখে এক ঝলক স্মৃতি লরির মনের আকাশে বিদ্যুদ্বেগে উড়ে গেল। এমনি এক শীতের দিনে বিরামহীন তুষার-ঝটিকায় যখন সমুদ্র অস্থির উদ্বেল, তখন একটি স্বর্ণকেশী নীলনয়না শিশু-কন্যাকে বুকে করে তিনি চ্যানেল পার হয়েছিলেন। মুহূর্তের জন্য সেই স্মৃতির পরিবেশে তিনি বেঁচে উঠলেন। কিন্তু সে ক্ষণিকের বুদ্বুদ্, যেমন আচম্বিতে উঠেছিল তেমনি হঠাৎ মিলিয়ে গেল।

'বসুন', মেয়েটির জিহ্বার ঈষৎ বিদেশী টান কানে বাজল। কিন্তু গলাটি মিষ্টি।

পুরনো রীতিতে সম্ভাষণ জানিয়ে বললেন লরি—'বস তুমি।'

'গতকাল ব্যাংক থেকে খবর পেলাম—কি যেন একটা আশ্চর্য সংবাদ মানে অভিনব আবিষ্কারই—'

'বর্ণনাটা একান্তই অবান্তর। যা হোক বললেই চলে।'

'আমার পিতা—স্বর্গত পিতা যাঁকে জীবনে দেখিনি আমি, তাঁর সম্পত্তির ব্যাপারে প্যারিসে যেতে হবে শুনে, এই দূর পথের যাত্রায় একজন অভিভাবক-সঙ্গীর জন্য আমি ব্যাংক কর্তৃপক্ষকে জানাই।'

লরি বললেন—'তোমার ভার নিতে পেরে আমি অত্যন্ত খুশি হয়েছি।'

'আমার কৃতজ্ঞতা জানবেন। কিন্তু ব্যাংক থেকে শুনলাম যে, বিষয়সম্পত্তির ব্যাপারে আপনার মুখে বিস্ময়কর কোন খবর শোনার জন্য যেন আমি প্রস্তুত থাকি। আপনি আমায় বলুন—কি সে খবর! আমি খুবই উৎকণ্ঠিত।'

'তাই ভাবছি। কি বলে শুরু করব ভেবে ঠিক করতে পারছি না।' মেয়েটির চোখে চোখ পড়তেই দেখলেন কপাল তুলে একটি সুন্দর ভঙ্গিমায় উদ্গ্রীব আগ্রহে দাঁড়িয়ে আছে সে।

'বিদেশে তোমায় যদি ইংরেজ তরুণী বলে পরিচয় দিই, যদি মিস ম্যানেত বলে সম্ভাষণ করি, ভালোই হবে, কি বল?'

'আপনার ইচ্ছেয় আমি বাধা দেব না।'

'তবে শোন! তোমার কাছে আমাদের ব্যাংকের একজন খরিদ্দারের কাহিনী বলব। ব্যবসায়ী মানুষ আমরা। ব্যবসা ছাড়া কথা বলতে পারি না, বোঝ তো!'

'খদ্দেরের গল্প?'

'হ্যাঁ, ব্যাংকের লোক কি না। মানুষের চেয়ে খদ্দের বলাই আমাদের অভ্যেস। তিনি ছিলেন একজন ফরাসি ডাক্তার—বৈজ্ঞানিক মানুষ—।

'তোমার বাবার মতো তিনিও ছিলেন প্যারিসের এক বিখ্যাত লোক। আর মানুষটির সঙ্গে আমার জানা-শোনা ছিল—ব্যবসা-সংক্রান্ত গোপনীয় জানা-শোনা। সে প্রায় বিশ বছর আগে। তখন আমি ছিলাম ফরাসি ব্র্যাঞ্চে—'

'সে কত দিনের কথা?'

'বললাম তো বিশ বছর হয়ে গেল। তিনি বিয়ে করেছিলেন এক ইংরেজ মহিলাকে। আমি ছিলাম তার সম্পত্তির একজন অছি। ব্যাংক-সংক্রান্ত কাজেই তাঁর সঙ্গে আমার সম্বন্ধ গড়ে উঠেছিল। কোন বন্ধুত্ব বা মনের ব্যাপার নয়। রোজ যেমন ব্যাংকের খরিদ্দারের সঙ্গে ব্যবসা-সংক্রান্ত কাজে আলাপ-পরিচয় হয় তেমনি ধারা আর কি। আসলে আমরা ব্যবসায়ী মানুষ তো, মনের কারবারী তো নই।'

মেয়েটির কপাল কুঞ্চিত হয়ে উঠেছে দেখলেন লরি। 'আপনি আমার বাবার কথা বলছেন। বাবা মারা যাওয়ার দুবছরের মধ্যে আমার মা-ও মারা যান। তখন আপনিই আমাকে ইংলণ্ডে নিয়ে আসেন। বলুন না, নিশ্চয়ই আপনি নিয়ে আসেন।'

'হ্যাঁ মা! আমিই নিয়ে আসি। কিন্তু আমরা ব্যবসায়ী লোক। আমাদের হৃদয় বলে কিছু নেই। থাকত যদি—এত বৎসরে একবারও কি তোমায় দেখতে যেতাম না? কিন্তু তুমি তো আমার কেউ নও! তুমি আমার ব্যাংকের খরিদ্দার। আরও হাজার খরিদ্দারের একজন মাত্র। হৃদয়, অনুভূতি এ-সবের বালাই আমাদের কিছু নেই—করবার সময়ও নেই। কিন্তু এই অবধি তোমার বাবার কাহিনী। এর পর সব গরমিল। অথচ যে-সময় তিনি মারা গেলেন, ঠিক সেই সময়টিতে যদি মারা না যেতেন—তুমি ভয় পেও না মা, অমনভাবে চমকে উঠছ কেন?'

আচম্বিত আবেগে মেয়েটি দুই কম্পিত করতলে তাঁর হাত চেপে ধরল। লরি চেয়ারের পিছন থেকে বাঁ হাতটি এনে মেয়েটির হাত ধরলেন।

কোমল সান্ত্বনার স্বরে বললেন লরি—'উতলা হয়ো না মা। শোন। বিষয়-সম্পত্তির ব্যাপার তো—'

লরি কিছুক্ষণ যেন নিজেই বিমূঢ় হয়ে রইলেন। তার পর আবার বললেন—'যা বলছিলাম মা তোমায়—'

'যদি তোমার বাবা মারা না যেতেন। যদি, মনে কর, একদিন হঠাৎ নিঃশব্দে অদৃশ্য হয়ে যেতেন এমন কোন ভয়াবহ স্থানে, যেখান থেকে তাঁকে সন্ধান করে বের করা অসম্ভব হত। যদি তাঁর কোন সমধর্মী শত্রুই এমন থাকত যে এমন কিছু করত যার উচ্চারণ অবধি করা মানে মৃত্যু। এই যেমন ধর, কারুর হয়ে দীর্ঘ কারাবাসে রাজি হওয়া। ধর, যদি তাঁর স্ত্রী রাজা রানী গির্জা আদালত সর্বত্র আবেদন করেও তাঁর কোন খবর না পান, তা হলে আমার ফরাসি ডাক্তারের কাহিনীর সঙ্গে তোমার বাবার জীবন-কাহিনীর আর কোন অমিল থাকে না মা।'

'আপনাকে মিনতি করছি, আপনি সব কথা আমায় খুলে বলুন।'

'বলব বই কি মা! কিন্তু তুমি অত উতলা হলে বলি কি ক'রে? আমরা কারবারী লোক, মাথা ঘুলিয়ে গেলে কাজও গোলমাল হয়ে যায়। হ্যাঁ, শোন। তোমার মা তখন গর্ভবতী। তিনি ভাবলেন, এত বড় দুঃখ তিনি তোমায় জানতে দেবেন না। তার কোলে যে আসবে সে যেন জানে যে তার বাবা—তুমি অমন করে বসলে কেন মা—ঈশ্বরের নামে বলছি মা—আমার কাছে হাঁটু গেড়ে বসছ কেন? কি হল তোমার?'

সযত্নে মেয়েটিকে তুলে নিলেন লরি। তার পর স্নেহসিক্ত কণ্ঠে বললেন—'দুর্বল হয়ো না মা। অমন করে ভেঙ্গে পড়লে কি চলে? তোমার মা যখন গেলেন তখন তোমার বয়স দু বছর। আর আজ? সেই শিশু আজ পরমাসুন্দরী তরুণী হয়ে উঠেছে। এই ক-বছরে একদিনও এ কালো মেঘ তোমার মনের আকাশকে আঁধার করেনি যে—কারাগারের অন্তরালে তোমার বাবা দেহ রেখেছেন—না কি ভাবে এই আঠার বছর আপন অস্তিত্বকে নিঃশেষ করে দিয়েছেন—'

মেয়েটির নরম সোনালি চুলের দিকে একবার তাকালেন তিনি, তার পর দরদভরা

কণ্ঠে বললেন—'তোমার বাবা-মার খুব একটা সম্পত্তি ছিল না—তাঁদের কোন গুপ্ত দৌলতের সন্ধানও তোমায় দিতে পারব না মা।'

তাকিয়ে দেখলেন কপালের রেখায় কি কঠিন বেদনা আর হাহাকার জমা হয়ে উঠেছে। তাঁর হাত কত শক্ত করে ধরে রেখেছে মেয়েটি। তাকে বললেন তিনি—'তোমায় জানাচ্ছি মা, তাঁকে আমরা খুঁজে পেয়েছি। তোমার বাবাকে পেয়েছি আমরা। কিন্তু আজ তিনি পুরনো মানুষটির কঙ্কাল মাত্র। তবু তাঁকে যে পাওয়া গেছে এই কি যথেষ্ট নয় মা! তাঁকে একজন পুরাতন পরিচিতের বাড়ি নিয়ে যাওয়া হয়েছে। আমি যাচ্ছি সেখানে, যদি পারি তাঁকে চিনে নিতে শুধু। তুমি তাঁকে বাঁচিয়ে তুলবে। স্নেহে কর্তব্যে বিশ্রামে স্বাচ্ছন্দ্যে আবার পরিপূর্ণ মানুষ করে তুলবে। মেয়ে ছিলে, মা হবে।'

লরি দেখলেন, মেয়েটির সর্বাঙ্গ দিয়ে একটা মৃদু শিহরণ প্রবাহিত হল। প্রেত-কণ্ঠে বলল—'আমি কি দেখতে যাচ্ছি মি. লরি? তাঁকে—না তাঁর প্রেতকে?'

'কিন্তু পুরনো মানুষটিকে পাওয়া গেলেও, তাঁকে পুরনো নামে পাওয়া যায়নি, মা। আজ আর তা নিয়ে মাথা ঘামানো বৃথা। সে সম্বন্ধে কোন আলোচনা করা বা উল্লেখ করাও যুক্তিসঙ্গত হবে না। এখন প্রথম প্রয়োজন তাঁকে ফ্রান্স থেকে সরিয়ে নিয়ে আসা। আর সেই গুপ্ত উদ্দেশ্য নিয়েই আমরা যাত্রা করেছি। তার একটি মাত্র সংকেত হল—'বেঁচে উঠেছে' এই দুটি কথায়। তুমি কি কিছুই শুনলে না মা।'

লরি দেখলেন, মেয়েটির সর্বাঙ্গ নিথর নিঃসাড় হয়ে গেছে। নিশ্বাস পড়ছে অতি মৃদু। এই আকস্মিকতার আঘাতে মেয়েটি বিহ্বল-বিবশ হয়ে পড়েছে ভেবে তিনি তার সঙ্গিনী মিস প্রসকে ডাকাডাকি করতে লাগলেন। প্রস এসে লরির উপর আগুন হয়ে উঠল—'আপনি কি রকম ভদ্রলোক মশায়! এরকম ভয় না দেখালে নয়? আপনারা কি ভেবেছেন?'

'ভয় নেই। এখুনি সুস্থ হয়ে উঠবে ও'—বললেন লরি—'আমি আশা করি তুমি সঙ্গে যাবে মিস ম্যানেতের।'

'সেই তো ঠিক হবে'—মিস প্রস বলল—'সেই সব যদি নিয়তির লিখন না হবে তবে এইখানে এমন করে পড়ে থাকব কেন?'

এ-কথার জবাব দেওয়া কঠিন। লরি তখনই সিদ্ধান্তে পৌঁছতে পারলেন না।

## ৫ পানশালা

মদের দোকানের দরজায় ঠেলা-গাড়ি থেকে নামাতে গিয়ে একটা বড় মদের পিপে মাটিতে বাদামের মতো ফেটে পড়েছে। পথের উপরেই দুর্ঘটনা।

কাছাকাছির যত লোক কাজ-কারবার ফেলে ছুটে এসেছে সেই মদ গেলবার লোভে। পথের এলোপাথাড়ি ফাটলের ফাঁকে ফাঁকে সেই লাল মদের ছোট ছোট কুণ্ডের পাশে বিক্ষিপ্ত জনতার ভিড়। পথের কাদা-ধুলোর সঙ্গে মিশে-যাওয়া সেই রুদ্ধ বা প্রবাহিত মদ্যস্রোতকে নিঃশেষে শুষে নেওয়ার প্রতিযোগিতায় মুহূর্তে সেই পথ কলরব-মুখর হয়ে উঠল। কিন্তু সে বেশিক্ষণ নয়।

হাসি-উল্লাসে গালাগালি আর হৈ-চৈ শেষ হল তেমনি হঠাৎ, যেমন আচম্বিতে শুরু হয়েছিল। যে-লোকটি করাত দিয়ে কাঠ চিরছিল সে আবার কাজে ফিরে গেল। যে মেয়েটি গরম উনুনের ছাইয়ে অনাহারী দেহের কৃশ হাত-পায়ের আঙুলগুলি সেঁকছিল সে আবার ফিরে গিয়ে বসল দরজায় নিজের জায়গাটিতে। অন্ধকার গহ্বর

থেকে যে লোকগুলো হঠাৎ পথের উপর উঠে এসেছিল, তাদের কদাকার মুখগুলো আবার অন্ধকারে হারিয়ে গেল। রৌদ্র-ঝলকিত পথে আবার একটা বিষণ্ণ নৈঃশব্দ্য নেমে এল।

প্যারিসের এক সঙ্কীর্ণ গলিপথে সেদিন মাটি-পাথর ভিজেছিল লাল মদে। সেই রং লেগেছিল নানা বয়সের নারী শিশু বৃদ্ধের সর্বাঙ্গে। কারুর মুখে, কারুর হাতে, কারুর কপালে, কারুর সারা গায়ে। ঠোঁটের দু পাশ দিয়ে গড়িয়ে-পড়া মদের রক্তধারায় একজন মানুষকে দেখাচ্ছিল যেন রক্তলোভী পিশাচ! একজন পথের পাগল সেই মদের ধারা দিয়ে দেওয়ালে রক্তাক্ষরে লিখেছিল—রক্ত!

এ পথের পাথর রক্তস্রোতে একদিন এমনি লাল হয়ে উঠবে। লাল হয়ে যাবে মানুষের শরীর, তারও বুঝি আর দেরি নেই। একি তার সঙ্কেত!

কোথা থেকে বুঝি খানিকটা জীবন উছলে পড়েছিল এই পথে। সেটুকু শুষে নিতেই আবার সেন্ট আঁতয়ানের এই অঞ্চলে সব ঝিমিয়ে গেল। আবার সেই বিষণ্ণ তরঙ্গহীন অন্ধকার। এই তিমির-রাজ্যের পাঁচ জন দোর্দণ্ডপ্রতাপ প্রভু। শীত, আবর্জনা, ব্যাধি, অশিক্ষা আর অভাব। এই পঞ্চরথীর সভায় অভাব হল মহারথী। বিলাস-নগরী প্যারিসের শহরতলিতে এই পথের আশে-পাশে সেই রাজ্যের এক মূর্তি প্রজা দেখতে পাবে তুমি। দেখতে পাবে সেই অভাবের চেহারা এখানকার প্রত্যেকটি দরজায় জানালায়—দেখতে পাবে পথের কোণে-কোণে। পণ্ড শোষণে এখানকার শিশুর অকাল বার্ধক্য। শিশু যুবা বৃদ্ধ সকলের মুখেই একটি মাত্র ছাপ—সে-ছাপ ক্ষুধার। ক্ষুধার রাজ্যই যেন। বড় বড় অট্টালিকা থেকে নির্বাসিত হয়ে ক্ষুধা যেন এই সব পথের আশে-পাশে হিংস্র লোভে ঘোরে। এখানকার বাসার বাইরে যে নোংরা কাপড় আর চট ঝোলে—পথের আবর্জনা-স্তূপে যে-ময়লা জমে, সে-সব ক্ষুধারই রূপ। সস্তা রুটির দোকানে, নোংরা মাংসের দোকানে, পচা তেলে-ভাজা খাবারের দোকানে এ পল্লীর আনাচে-কানাচে, অণুপরমাণুতে—দারিদ্র্য আর ক্ষুধা নিত্যপ্রহরী।

আর যেমন দেবতা তেমনি তার পীঠস্থান! একটা সরু নোংরা গলিপথ থেকে বেরিয়েছে আরও সরু ঘোরানো গলি সব। পচা দুর্গন্ধে বাতাস ভারী হয়ে আছে সব সময়। সে-পথে যারা বাস করে তাদের গায়েও যেমন দুর্গন্ধ পরনেও তেমনি। মুখে দিনরাত্রি হাজার ভাবনার বাসা। চোখের দৃষ্টি বিষণ্ণ উদাস।

কিন্তু মরবার আগে পশু যেমন একবার মরিয়া হয়ে শিকারীর দিকে ফেরে, তেমনি এই সব চিন্তাক্লিষ্ট পরাজিত চোখের দৃষ্টিতে কখনও কখনও সেই মরিয়া ভাব চোখে পড়ে। চোখে পড়ে অনাহারী সাদা ঠোঁটের নিরুদ্ধ আক্রোশ। কপালের বলিরেখায় ফাঁসির পাকানো দড়ির মিল দেখা যায়।

দোকানেও সেই অভাবের স্বাক্ষর। এখানে সবই যেন নেই নেই—সর্বত্র যেন নিত্য লক্ষ্মীছাড়া ভাব। কেবল যন্ত্রপাতি আর অস্ত্রশস্ত্রের দোকানে ভাণ্ডার পর্যাপ্ত। ছুরি আর কাস্তে এখানে যেমন ধারালো তেমনি উজ্জ্বল। একটি হাতুড়িও হালকা নয়। বন্দুকের দোকান যেন বিপ্লবের ভাণ্ডার। এ-পথে পথচারীর জন্য ফুটপাত নেই। জল-কাদা ভরা এবড়ো-খেবড়ো রাস্তা একেবারে বাড়ির দরজার ধারে হাজির। বৃষ্টি-পুলি দিয়ে টাঙানো এক-একটি গ্যাস বাতি। সন্ধ্যায় যখন বাতিওয়ালা সেই গ্যাস বাদলে পথের নোংরা জল গিয়ে দাঁড়ায় উঠোনে বা ঘরে। দীর্ঘ গলির মাঝেমাঝে দড়ি-জ্বালিয়ে দিয়ে যায়, অল্প-অল্প হাওয়ায় সেই টিমটিমে আলোর বাতি শূন্যে দোল খায়, মনে হয় যেন আঁধার-সমুদ্রে ঝড়ের ঝাপটে উঠছে-নামছে জাহাজ। আসলে এরা সমুদ্রযাত্রীই। ঝড়ের তাড়নায় আর ঢেউয়ের ঝাপটে এরা বিপর্যস্ত নৌকারোহী।

হয়ত এমন দিনও আসতে বিলম্ব নেই যেদিন ঐ বাতিওয়ালার মতো টিমটিমে গ্যাসের বাতি নামিয়ে লোকে ঐ পুলি আর দড়ি দিয়ে টেনে তুলবে মানুষকে। ঐ

বাতির মতোই সারি-বাঁধা মানুষ ফাঁসিতে লটকে দোল খাবে। সারা ফ্রান্স জুড়ে সেই হাওয়া উঠতে আরও বুঝি কিছু বিলম্ব আছে।

পথের কোণের এই মদের দোকানটি এখানকার মধ্যে সম্ভ্রান্ত। এতক্ষণ ধরে দোকানের মালিক দ্বারপ্রান্তে দাঁড়িয়ে সব লক্ষ্য করছিল। মানুষটি রুক্ষ প্রকৃতির। বছর তিরিশ বয়স, পুরন্ত ভারী গড়ন। ছোট ছোট কোঁকড়ানো কালো চুলে সারা মাথাটি ভরা। মুখটিতে শিল্পীর হাতের ছাপ আছে। প্রথম দর্শনেই বোঝা যায় যে মানুষটি জেদী একরোখা প্রকৃতির।

পাগলের কীর্তি দেখে মালিক চেঁচিয়ে বলল—'কি ব্যাপার? একেবারে পাগলা গারদের খ্যাপা! কি যা-তা লেখা হচ্ছে?'

রাস্তা পার হয়ে গিয়ে কাদা লেপে মালিক রক্তলেখাটি মুছে দিল নিজের হাতে। 'রাস্তায় এ-সব লেখা কেন? আর কোথাও জায়গা পাও না লেখবার?'

যখন দোকানে ফিরে এল দেখল মাদাম কাউণ্টারের পিছনে তেমনি বসে আছে। তার বয়স স্বামীরই সমান। চোখের দৃষ্টি সজাগ। কিন্তু লোক দেখে মেয়েটি কদাচিৎ চোখ তুলে তাকায়। মুখের ভাবে শান্ত দৃঢ়তা। এ মেয়েকে দেখলেই বোঝা যায় যে বুদ্ধিতে তার কুয়াশা নেই, জীবনে ভুল করে না সহজে। সহজে ঠাণ্ডা লেগে যায় বলে মেয়েটি গলায় গলাবন্ধ জড়িয়ে হাতের সেলাই পাশে রেখে একটা ছোট কাঠি দিয়ে দাঁত খুটছিল বসে বসে।

স্বামী ঘরে ঢুকতেই ছোট্ট একটু কাশল সে। বাক্যহীন এই সঙ্কেতেই স্বামী বুঝল যে, স্ত্রীর ইচ্ছা দোকানের ওপাশে নতুন কোন খরিদ্দারের তদারক করে সে। মেয়েটি যখন কাশে ভুরু দুটি ঈষৎ উন্নীত হয় কপালে, সেটি প্রথমেই চোখে পড়ে।

মালিক এতক্ষণে দোকানের চারপাশে তাকিয়ে দেখল। ঘরের এক কোণে দুটি চেয়ারে নিরিবিলি এসে বসেছেন একটি প্রৌঢ় ভদ্রলোক আর একটি কমবয়সী মেয়ে। অন্য খরিদ্দারদের পাশ দিয়ে এগিয়ে যখন সে নিকটবর্তী হল আগন্তুকদের, শুধু চোখের ভাষায় ভদ্রলোকটি সঙ্গিনীকে জানালেন—এই সেই লোক। একেই খুঁজছি আমরা।

মনে মনে বলল দ্যফর্জ—'এখানে কোণ ঘেঁষে বসে কি করছেন আপনারা? আপনাদের চিনিই না আমি।'

অন্য খদ্দেররা বিদায় নেওয়া মাত্রই প্রৌঢ় লোকটি এগিয়ে এলেন। স্ত্রীর সেলাইয়ের দিকে নজর ছিল মালিকের, তার দৃষ্টি আকর্ষণ করে বললেন তিনি—'একটু কথা বলতে চাই।'

'স্বচ্ছন্দে—' দ্যফর্জ তার সঙ্গে নিঃশব্দে দ্বারপ্রান্তে এসে দাঁড়াল।

ভদ্রলোকটির প্রথম বাক্যস্ফূর্তিতেই দ্যফর্জ যেন চমকে উঠল। তার পর দু'জনে মিনিটখানেক গূঢ় আলাপ হল। মাথা নেড়ে সায় দিয়ে সে বাইরে যেতেই ভদ্রলোকটি সঙ্গিনী মেয়েটিকে ডাকলেন। তার পর তারাও বাইরে গেলেন। মাদাম নিবিষ্ট মনে সেলাই করছিল, এ সবই তার দৃষ্টির অগোচর রইল।

দরজা থেকে বেরিয়ে লরি ও মিস ম্যানেত দোকানের মালিকের পিছু-পিছু এগোলেন। ছোট উঠোনের চারপাশেই মস্ত মস্ত পিঁজরাপোলের মতো বাসা। তারই একখানির অন্ধকার টালি-বাঁধানো সিঁড়ির কাছ-বরাবর এসে দ্যফর্জ নিচু হয়ে পুরনো কর্তার মেয়েকে প্রণাম জানাল। ভাবটুকু কোমল, কিন্তু ভঙ্গিটি মোটেই মনোহর বোধ হল না লরির। কয়েক মুহূর্তের মধ্যে লোকটির যেন গভীর পরিবর্তন ঘটে গেছে। মুখে বিন্দুমাত্র স্নিগ্ধতা অবশিষ্ট নেই, ব্যবহারে নেই শিষ্টতা। আচম্বিতে যেন গূঢ় ক্রুদ্ধ ভয়ঙ্কর জীব হয়ে উঠেছে মনে হল।

সিঁড়ি ভাঙ্গা শুরু করেই কঠিন কণ্ঠে জানাল সে—'অনেক উঁচু। পথও দুর্গম। ধীর পায়ে চলুন।'

'একলা আছেন?'

'একলা? একলা ছাড়া তাঁর সঙ্গে থাকবে কে?'

'একলাই থাকেন বুঝি?'

'হ্যাঁ।'

'একলা থাকার ইচ্ছে বুঝি ওঁর?'

'ইচ্ছেতে নয়। দরকারে। ওরা যখন প্রথম আমায় খুঁজে পেয়ে দাবি করে যে ওঁকে আমি রাখবো কি না—এমন কি নিজের ঝুঁকিতে—সেই তখন যেমন দেখেছিলাম এখনও ঠিক তেমনি আছেন।'

'অনেক বদলে গেছেন—না?'

'বদলে?'—দেওয়ালে ঘুসি মেরে দোকানের মালিক কি-যেন একটা গালিবর্ষণ করল আপনমনে।

যত উঠছেন বুকে হাঁপ ধরছে লরির।

প্যারিসের ঘিঞ্জি রাস্তায় এই ধরনের বাড়ির সিঁড়ি ভাঙ্গা যেন পাহাড়ে ওঠা। শুধু অন্ধকার নয়, নোংরা। দু পাশের ভাড়াটেরা সিঁড়ির ধারেই নোংরা ফেলে রাখে দিন-রাত্তির। একটা পচা ভ্যাপসা দুর্গন্ধ যেন বাতাসের টুঁটি চেপে আছে সব সময়। লরি দুবার থেমে হাঁপ ছাড়লেন। মাঝেমাঝে পথের দৃশ্য চোখে পড়ে জানালা দিয়ে। চারপাশেই সেই নোংরামি আর লক্ষ্মীছাড়া রূপ। শুধু অনেক উঁচুতে উঠে একবার চোখে পড়ল নোতরদম গির্জার দুটি উন্নত শীর্ষ। এই বুক-চাপা ছোটত্বের মধ্যে গির্জার ঐ দুটি চূড়া যেন মহৎ জীবনের স্বপ্ন-স্বর্গ!

অবশেষে শেষ সিঁড়ি ভাঙ্গা প্রায় শেষ হল। কোটের পকেট থেকে চাবি বের করতে দেখে লরি তাকে প্রশ্ন করলেন—'দরজায় তালা দেওয়া কেন?'

দ্যফর্জ রুক্ষ গলায় শুধু হুঁ বলে সাড়া দিল।

'দরজা বন্ধ কেন?'

'কেন? এতকাল বন্ধ দরজার অন্তরালে কাল কাটিয়েছেন। এখন সব খোলা পেলে জানি না কি সর্বনাশ করে বসবেন। হয়ত নিজেকেই টুকরো করে ফেলবেন আক্রোশে।'

'তাও কি সম্ভব?'

'সম্ভব? সম্ভব কেন নয় শুনি? এ পৃথিবীতে কি সম্ভব নয়? কি হচ্ছে না এ দুনিয়ায়? শয়তানের পৃথিবী—হয় না আবার কি?'

পুরুষ দু'জনের নিম্নকণ্ঠের আলাপ কানে না পৌঁছলেও, আপনমনের গভীর ভাব-সংঘাতে মেয়েটির মুখ এতক্ষণে ভাবলেশহীন হয়ে উঠেছিল। একটা আতঙ্কের ধাক্কায় মুখের সব রক্ত সরে গিয়ে গোলাপী গাল পাণ্ডুর হয়ে উঠেছে দেখে লরি তার গায়ে হাত দিয়ে স্নেহসিক্ত কণ্ঠে বললেন—'সাহসী হও মা! এখুনি দেখ না সব চিরকালের মতো মিটে যাবে। একবার তাকে দেখলেই সব ভয় ঘুচে যাবে তোমার। তখন তোমার কত কাজ পড়বে। তাকে ভালো করে তুলবে তুমি—স্নেহ দেবে, যত্ন দেবে—তাকে সুখী করবে —তিনি তোমার—'

শেষ ধাপে যখন পৌঁছলেন, লরি দেখলেন—তিনজন লোক গভীর মনোযোগ দিয়ে ঘরের ভিতর দেখছে। কেউ দরজার ফুটো দিয়ে, কেউ দেওয়ালের ফাটা দিয়ে।

'এরা কারা?'

'তাড়াতাড়িতে বলতে ভুলে গিয়েছিলাম। আচ্ছা, তোমরা এস ভাই। আমাদের একটু কাজ আছে।'

তিনজন নেমে যেতেই লরি রাগতকণ্ঠে দোকানের মালিককে বললেন—'এরা কারা? তুমি কি ওঁকে চিড়িয়াখানার জন্তু পেয়েছ?'

'না—দু'-একজন চেনা লোককে মাত্র দেখাই। যেমন এই আপনারা এসেছেন।'

'এ অন্যায়।'

ততক্ষণে দরজায় চাবি ঘুরিয়েছে সে। দুম-দুম করে ধাক্কা দিয়ে ভিতরের মানুষটির সাড়া জাগিয়েছে। তারপর দরজার এক পাল্লা ঈষৎ উন্মুক্ত করে কি যেন বলল। অস্ফুট এক বর্ণ প্রত্যুত্তর কানে এল অন্ধকার থেকে।

তাদের হাত নেড়ে আহ্বান করতেই লরি মেয়েটিকে সবলে বাহু দিয়ে জড়িয়ে নিলেন। দেখলেন, সে যেন সংজ্ঞা হারাবার প্রাক্-মুহূর্তে এসে পৌঁছেছে।

চোখ থেকে ঝরে লরির গালে কি যেন চক-চক করতে লাগল। তিনি স্নিগ্ধ-সিক্ত কণ্ঠে বললেন—'এস মা, এস।'

'বড় ভয় করছে আমার!'

'ভয়? ভয় কিসের? কার ভয় মা?'

লরি মেয়েটিকে আরও নিবিড় করে জড়িয়ে নিলেন। তার পর যেন কোলে করেই ঘরের মধ্যে নিয়ে এলেন।

এ ঘরটি বহু কালের কাঠ-কাঠরার গুদাম। দরজা একটি। জানালাও একটি—পথের দিকে। সেই জানালায় চাকা-লাগানো দড়ি। সোজা পথ থেকে এই উঁচু অবধি মাল তোলার ব্যবস্থা। এত অন্ধকার যে প্রথমে কিছুই ঠাহর হল না লরির। তার পর চোখ একটু অভ্যস্ত হতে তিনি মেয়েটিকে নিয়ে পায়ে-পায়ে এগিয়ে গেলেন।

এক সময় দেখলেন, জানালার দিকে মুখ করে একটি পক্ককেশ বৃদ্ধ একখানি বেঞ্চির উপর ঝুঁকে আপনমনে কি নিয়ে পরম ব্যস্ত। লরি নত হয়ে দেখলেন, বৃদ্ধ যা তৈরি করেছেন তা মেয়েদের এক পাটি জুতো।

## ৬ জুতো তৈরির কারিগর

'কেমন আছেন?'—মঁসিয়ে দ্যফর্জ সেই জুতো তৈরির কাজে ব্যস্ত শুভ্র-শির মানুষটিকে বললেন।

উত্তরে সেই নত শির একবার ঈষৎ আন্দোলিত হল। দূরাগত ধ্বনির মতো শোনা গেল—'ভালো।'

'এখনও কাজ করছেন?'

কতক্ষণ পরে সেই মুখ দেখতে পেলেন লরি। দেখলেন, দুটি জ্যোতিহারা চোখ। 'কাজ করছি।' এই দুটি মাত্র কথায় যে-দুর্বলতা প্রকাশ পেল তাতে লরির হৃদয় গভীর দুঃখে ভরে উঠল। দীর্ঘদিন বন্দীজীবন যাপন করার ফলে যে দুর্বলতা শরীরে বাসা বেঁধেছে এ তারই ফল। কত দিন কারুর সঙ্গে কথা বলেননি। কাল কাটিয়েছেন নিঃসঙ্গ নির্জন মূক। যেন কত কাল পূর্বের উচ্চারিত একটি ধ্বনির মৃদুতম প্রতিধ্বনি মাত্র। মনুষ্য-কণ্ঠের সজীবতা ও ব্যঞ্জনার লেশ নেই সেই ধ্বনিতে। যেন রঙ জ্বলে-যাওয়া কোন চিত্রপট। চোখের দৃষ্টিতে আর কণ্ঠে মনে হল যেন মানুষটি কত কাল ধরে একাকী দিশাহারা হয়ে ফিরেছেন বনে-বনান্তরে, এতদিনে ক্লান্ত-অবসন্ন দেহে বন্ধু-পরিজনের স্মৃতিতে ভর দিয়ে গভীর মৃত্যু-ঘুমে অচেতন হবেন।

কতক্ষণ মৌন কাল কাটল। তার পর সেই দুটি দীপ্তিহীন চোখের দৃষ্টি তুলে আবার তাকালেন বৃদ্ধ। কোন আকাঙ্ক্ষা নেই, উদ্দীপনা নেই, শুধু যান্ত্রিক অভ্যাস যেন।

দ্যফর্জ তাঁকে বলল—'আর-একটু আলো বাড়ালে কষ্ট হবে কি?'

ইতস্তত দৃষ্টি দিয়ে বৃদ্ধ ধীরে ধীরে বললেন—'কি যেন বলছিলে তুমি?'

'আর একটু আলো বাড়ালে কষ্ট হবে?'

'আলো এলে সহ্য করতেই তো হবে।'

আধ-ভেজানো দরজাটি খুলে দিল দ্যফর্জ। এক ঝলক আলো এসে পড়ল বৃদ্ধের সর্বাঙ্গে। লরি দেখলেন মানুষটিকে। কোলের উপর আধা-তৈরি একটি মেয়েলি জুতো। আর কিছু যন্ত্রপাতি আর চামড়া। শ্বেত শ্মশ্রুতে ভরা মুখখানি। গাল দুটি বসা। দীর্ঘ চিকণ মুখের মধ্যে চোখ দুটি কেবল বড় বড়। আলো লেগে সে দুটি যেন ঝক-ঝক করতে লাগল এতক্ষণে। গায়ে একটি হলুদ রঙের ছিন্ন শার্ট। খোলা বুকটি দেখা যাচ্ছে যেন শীতের পাতার মতো শুষ্ক বিবর্ণ। কতদিন আলো হাওয়া থেকে নির্বাসিত হয়ে তাঁর গায়ের রঙ আর পরিধেয় আর সব-কিছু একটা বিশীর্ণ জীর্ণতায় যেন একাকার।

আলোর জন্য হাত দিয়ে চোখ ঢেকেছিলেন। সেই হাতের দিকে তাকিয়ে লরির মনে হল যেন হাড় অবধি স্বচ্ছ হয়ে গেছে। মানুষটি যখনই কথার উত্তর দিচ্ছেন, এলোমেলো ভাবে এদিকে-ওদিকে তাকাচ্ছেন, যেন কথার সঙ্গে স্থানের মিল করতে পারছেন না দীর্ঘ অনভ্যাসের ফলে।

মেয়েটিকে দ্বারপ্রান্তে রেখে এগিয়ে গিয়ে সামনে দাঁড়ালেন লরি। এক মুহূর্ত মুখ তুলে তাকালেন বৃদ্ধ—তার পর জুতোর দিকে চলে গেল তাঁর দৃষ্টি।

নত-শির বৃদ্ধের দৃষ্টি আকর্ষণ করে দ্যফর্জ বলল—'একজন আপনার সঙ্গে দেখা করতে এসেছেন।'

'কি বলছ?'

'একজন ভদ্রলোক আপনাকে দেখতে এসেছেন। কি জুতো তৈরি করছেন এঁকে দেখান তো। আর কারিগরের নামটিও বলুন।'

কতক্ষণ নিঃশব্দে কাটল। বৃদ্ধ বললেন—'কি জিজ্ঞেস করলেন বলুন তো, আমি ভুলেই গেছি।' অনেকক্ষণ ধরে এক হাতের আঙুল আর এক হাতে জড়াতে লাগলেন বৃদ্ধ। মাঝেমাঝে চিবুকে হাত বুলোতে লাগলেন। এমনি ধারা করলেন কত বার। যেন বার বার শূন্যতার মধ্যে আত্মহারা হয়ে যাচ্ছেন। সেই অন্যমনস্কতাকে ভাঙতে যাওয়া যেন মূর্ছা-যাওয়া মানুষের চেতনা আনার মতো—যেন মুমূর্ষুর সাড়া জাগানো।

'কি যেন বলছিলে?'

'আপনার নাম বলুন।'

'আমার?—এক শ পাঁচ। নর্থ টাওয়ার।'

'ব্যস। আর-কিছু নয়!'

'হ্যাঁ—এক শ পাঁচ। নর্থ টাওয়ার।'

আবার সেই নৈঃশব্দ্যে ডুবে যাওয়া। সেই ক্লান্ত অবলুপ্তি।

'আপনি তো আর মুচি নন পেশায়?'

সেই দুটি জ্যোতিহীন চোখ পলকের জন্য দ্যফর্জের মুখের উপর ন্যস্ত হল। যেন প্রতিপ্রশ্ন করতে চাইলেন। তার পর ধীরকণ্ঠে বললেন—'মুচি? না না, মুচি নই আমি। কোনকালে ছিলাম না। তবে শিখেছি—শিখে নিয়েছি নিজে নিজে।' চোখের দৃষ্টি যেন উধাও হয়ে গিয়েছিল। আবার নিজেকে ফিরে পেয়ে বললেন—'শিখেছি—শিখে নিয়েছি—'

লরির হাত থেকে সেই সৌখিন মেয়েলি জুতোটি নেবার জন্য কম্পিত হাত প্রসারিত করলেন তিনি। সেই অবসরে দুজনের দৃষ্টি-বিনিময় হল। লরি প্রশ্ন করলেন তাঁকে, —'আমায় মনে পড়ে, ডাঃ ম্যানেত?'

হাত থেকে স্খলিত হয়ে জুতোটি পড়ল মাটিতে। প্রশ্নকারীর মুখের দিকে এক-দৃষ্টিতে তাকিয়ে রইলেন বৃদ্ধ।

'ম'সিয়ে ম্যানেত'—দ্যফর্জের দিকে দেখিয়ে লরি বললেন—'দেখুন তো ভালো করে লোকটির দিকে। আমার দিকে তাকান। কিছুই কি মনে পড়ে না আপনার? কোন পুরনো ব্যাংকার, পুরনো ব্যবসা, পুরনো চাকর-বাকর, কোন-কিছু পুরনো কি মনের ভিতর জাগে না? দেখুন না চেয়ে। ভাবুন না একটু।'

এই দুটি লোকের দিকে একাগ্র দৃষ্টি রাখতে লাগলেন বৃদ্ধ পালটে পালটে। ধীরে ধীরে তাঁর কপালে একটি অবলুপ্ত কুঞ্চন-রেখা স্পষ্ট হয়ে উঠল। মনে হল বুঝি চৈতন্যোদয় ঘটছে। কিন্তু ক্ষণিকের সেই চেতন-মানস আবার এক সময় কুয়াশাচ্ছন্ন হয়ে গেল। আবার সেই বিস্মৃতির সমুদ্রগর্ভে নিমজ্জিত হলেন। স্মৃতি-বিস্মৃতির তরঙ্গভঙ্গে ক্লান্ত হলেন। আবার নেমে এল অন্ধকার দু চোখ ভরে। তখন মাটির দিকে মুখ নামিয়ে বৃদ্ধ আবার জুতো সেলাই-এ মন দিলেন।

'চিনতে পেরেছেন?'

দ্যফর্জের প্রশ্নের উত্তরে লরি বললেন—'পলকের জন্য চিনেছে। ভেবেছিলাম বুঝি হবে না। কিন্তু একটি মুহূর্তের জন্য ঐ মুখে আমি বহুদিনের বিস্মৃত পরিচয় স্পষ্ট দেখেছি। চুপ। এস, আমরা সরে দাঁড়াই।'

দ্বারপ্রান্ত থেকে মেয়েটি এগিয়ে এসে বৃদ্ধের পাশে বেঞ্চির ধারে দাঁড়িয়েছে কখন। কোন সাড়া নয় শব্দ নয়, যেন একটি বিদেহী আত্মার মতো বৃদ্ধের নত মূর্তির পাশে দাঁড়িয়ে মেয়েটি।

কখন বুঝি হাতের যন্ত্র বদলাতে গিয়ে মেয়েটির জামার প্রান্ত চোখে পড়ল বৃদ্ধের। চকিতে মুখ তুলে দেখলেন মেয়েটিকে। দুই দর্শক লরি আর দ্যফর্জ এগিয়ে আসছিলেন পাছে ছুরির আঘাত আসে মেয়েটির উপর। কিন্তু সে হাত তুলে থামাল।

একটা ভয়ার্ত দৃষ্টিতে ভরে উঠল বৃদ্ধের দুটি চোখ। একটু পরে দুটি ঠোঁট কাঁপতে কাঁপতে যেন কি বাক্য রচনা করতে লাগল নিঃশব্দে। অনেকক্ষণ পরে সেই শব্দ ক-টি হৃৎপিণ্ডের গতির সঙ্গে মৃদুকণ্ঠে উচ্চারিত হল—'এ কি?'

কান্নায় ভেঙে পড়েছিল মেয়েটি। সেই অবস্থায় সে বৃদ্ধের দুটি হাত নিয়ে একবার অধরে ছুঁইয়ে বুকের উপর চেপে ধরল। লরি ভাবলেন বুঝি-বা বৃদ্ধ পিতার ধ্বংসস্তূপই কন্যা বুকে আঁকড়ে নিল।

'তুমি জেলারের মেয়ে নও?'

'না।' দীর্ঘনিশ্বাস ফেলল মেয়েটি।

'তবে কে তুমি?'

তাঁর পাশে বসল মেয়েটি বেঞ্চির উপর। একবার যেন বৃদ্ধ ঝাঁকিয়ে সরিয়ে নিলেন নিজেকে। তখন পিতার বাহুতে হাত দিল সে। একটা বিদ্যুৎতরঙ্গে শিহরিত হল বৃদ্ধের দেহ। হাতের তীক্ষ্ম ছুরিকাটি রেখে বৃদ্ধ এই অজানা মেয়েটির মুখের দিকে বিহ্বল দৃষ্টিতে চেয়ে রইলেন।

একরাশ সোনালী চুল কাঁধের উপর ভেঙে পড়েছে। সেই চুলের কয়েকটি গোছা নিয়ে আনমনে খেললেন তিনি। তার পর আবার সেই অন্ধকার।

একটু পরে নিজের গলা থেকে একটা দড়ি ছিঁড়ে ফেললেন বৃদ্ধ। নোংরা কাপড়ের একটা টুকরো খুলে ভিতর থেকে দু-তিনটি সোনালী চুল বের করলেন, কত বার করে মিলিয়ে দেখলেন। বিড়-বিড় করে বললেন—'এও কি হয়? এ-ও সে-ই কি করে হয়? এ কি করে হয়?'

চেতনার সূর্যালোক এল। পরিপূর্ণ করে তাকিয়ে দেখলেন তিনি। বললেন,

'সে-রাতে আমার কাঁধে মাথা রেখেছিল সে-ও—যখন আমার ডাক এল। বুঝি ভয় পেয়েছিল যে আমি চলে যাব। কিন্তু ভয় তো ছিল না কিছু। তবু ওরা যখন আমায় নিয়ে গেল জেলখানায় এই ক-টি চুল আমার জামার হাতায় জড়িয়েছিল। আমি বলেছিলাম জেলারকে,—'ঐ ক-টি আমায় রাখতে দিন। ওরা তো আমার শরীরকে পালাতে সাহায্য করবে না, কিন্তু আমার মনকে মুক্তি দেবে। মনে পড়ছে—সব মনে পড়ছে আমার। এই সব কথা আমি বলেছিলাম তাকে।'

কথাগুলো কল্লোলের মতো ঠোঁটের কাঁপুনিতে কতবার জড়াতে লাগল। আবার বললেন তিনি—'এও কি হয়? তবে তুমিই কি আমার সে-ই?'

মেয়েটি ফিরে তাকিয়ে শুধু মিনতি করল—'আপনারা কথা কইবেন না—নড়বেন না—দয়া করুন।'

বৃদ্ধ মাথার চুল ছিঁড়ে ফেলতে লাগলেন। সেই সোনালী চুল ক-টি কত বার করে বুকে চেপে ধরে অসহায় বিষণ্নকণ্ঠে বলতে লাগলেন—'না—না। তুমি এত ছোট—এত সুন্দর। তুমি কি করে হবে? এই আমি। জেলখানার কয়েদী। এই হাত তুমি তো কখনো দেখনি। এই মুখ তুমি তো চিনবে না। এই গলা কখনও শোননি। না, না। সে ছিল আমাদের একদিন। আমি ছিলাম তার। কিন্তু সে কত যুগ হয়ে গেল—কত যুগ—জেলের নর্থ টাওয়ারে অন্তহীন যুগ কেটে যাবার বহু আগে—তোমার নামটি কি লক্ষ্মী মেয়ে?'

তাঁর কণ্ঠের স্নিগ্ধতায় অধীর হয়ে মেয়ে বাপের পায়ের তলায় বসল। বুকের উপর হাত দুটি জড়ো করে বলল—'আমার কি নাম। মা কে, বাবা কে, সব আমি বলব আপনাকে। কিন্তু সে এখন নয়। সব বলব আপনাকে। শুধু আমায় আপনি আশীর্বাদ করুন। আমায় একবার বুকে জড়িয়ে নিন—শুধু একটিবার।'

নিচু হয়ে বৃদ্ধ মেয়ের সোনালী চুলে মুখ রাখলেন। সেই হিমশুভ্রতার উপর যেন মুক্তির সোনালী রোদ্দুর ঝলকিত হল।

'যদি কোন মিল থাকে কোথাও—আমার কণ্ঠে, আমার শরীরে—তবে একবার দু-ফোঁটা চোখের জল ফেল তার জন্যে। সব স্মৃতি! সব চোখের জলে ভিজিয়ে দাও।'

বৃদ্ধের শুষ্ক বিবর্ণ মুখখানি বুকের মধ্যে নিয়ে মেয়ে তাঁকে যেন শিশুর মতো ভোলাতে লাগল।

'যত কান্না আছে সব কেঁদে নাও। কান্নার শেষ করে দাও। আমি এসেছি তোমায় নিয়ে যেতে। এইবার তোমায় নিয়ে আমি চলে যাব ইংল্যান্ডে। পিছনে পড়ে থাকবে তোমার অপচয় হয়ে-যাওয়া জীবনের স্মৃতি—নীড় বাঁধব আমি তোমায় নিয়ে সযত্নে। তোমার কাছে বাবার কথা শুনব। মা চলে গেছেন—আমি দুঃখ পাব বলে কোনদিন আমার বাবার কষ্টের কথা আমায় জানাননি। সেই দুঃখিনী মায়ের জন্যে আর আমার জন্যে দু-ফোঁটা চোখের জল ফেল। একবার ঈশ্বরের করুণা চাও—'

মেয়ের বুকে মুখ গুঁজে বৃদ্ধ যেন কত নিশ্চিন্তে শরীর এলিয়ে দিলেন। যে অপরিসীম যন্ত্রণা ও অন্যায় শরীরের উপর দিয়ে বয়ে গেছে সেই কথা ভেবে বাকি দুজনের চোখ ফেটে জল এল।

লরি এগিয়ে এসে পিতা-পুত্রীকে পরম স্নেহে তুলে ধরলেন। ঝড়ের শেষে এখন সব শান্ত হয়ে এসেছে। জীবনের ঝটিকা অবসানে এখন বিরতি।

'এখনই কি নিয়ে যেতে পারা যাবে প্যারিস থেকে সরিয়ে?'—মেয়েটি বলল।

'কিন্তু ওর পক্ষে কষ্ট কি সহ্য হবে?'

'এ বীভৎস রাজ্য থেকে পালাতে পারলে উনি হাঁপ ছেড়ে বাঁচবেন'—বলল মেয়ে জিদ করে।

লরি বললেন—'তবে তাই হোক মা। আমি নিজে ওর যাওয়ার ব্যবস্থা করে দিচ্ছি। আমরা কাজকর্মের লোক, ও কাজ আমাদেরই পোষাবে।'

পিতা-পুত্রীকে সেই আধা-অন্ধকার চিলেকোঠায় তেমনি ভাবে রেখে লরি ও দ্যফর্জ দুজনে যাত্রার আয়োজন করতে গেলেন।

সন্ধ্যা ঘনিয়ে এল প্যারিসের এই শহরতলিতে। অন্ধকার গাঢ় হয়ে এল কখন নিঃশব্দ পায়ে। তারও কতক্ষণ পরে দুজনে ফিরে এলেন যাত্রা ও খাদ্য-পানীয়ের ব্যবস্থা সম্পূর্ণ করে।

শূন্য বিহ্বল বিস্মিত দৃষ্টির অন্তরালে সেই বন্দীর মনে কি ভাবতরঙ্গ উঠছিল তা এরা কেউ-ই ধারণা করতে পারল না। কি যে ঘটল তার গভীর মর্মার্থ কি তিনি বুঝলেন? আপন মুক্তজীবনের অনুভূতি কি হৃদয়তন্ত্রীতে নবজীবনের রাগিণী বাজাল? মানুষটির গূঢ় বিহ্বলতায় এক-একবার ছেদ পড়ছে তখন—যখন কন্যার কণ্ঠধ্বনিতে সচকিত হয়ে উন্মনা দৃষ্টিতে তাকাচ্ছেন তার মুখখানির দিকে।

আহারপর্ব সমাপ্ত হল মন্থর গতিতে। পোশাক-পরিচ্ছদ বদল হল। তার পর চারজনে ধীর পায়ে নামতে লাগলেন সেই দীর্ঘোন্নত বন্ধুর সিঁড়ি দিয়ে। মাঝে একবার থেমে তিনি তাকিয়ে দেখলেন উপরে।

'কিছু মনে পড়ে? কবে এসেছিলে?'

'কি বলছ?'—তার পর আবার বললেন বৃদ্ধ—'কিছু না। কত দিন হয়ে গেল।'

উঠোনে নেমে বৃদ্ধ যেন একটি পরিচিত টানা সেতুর আশায় তাকালেন। কিন্তু না দেখে যেন নিরাশ হলেন।

পথ নির্জন। কোন বাতায়নে কৌতূহলী দর্শক নেই। সেই জনহীন পথে কেবল নিশ্ছিদ্র নৈঃশব্দ্য এদের সাক্ষী হয়ে রইল। আর মদের দোকানের দরজায় হেলান দিয়ে মালিকের স্ত্রী গভীর মনোযোগে সেলাই করতে লাগল। তার দৃষ্টি যেন পড়ল না এদিকে।

বৃদ্ধের পিছনে-পিছনে কন্যাও গাড়িতে উঠল।

লরি উঠতে যাচ্ছিলেন, এমন সময় বৃদ্ধ তাকে মিনতি করলেন তাঁর যন্ত্রপাতি আর অর্ধসমাপ্ত জুতোটি নিয়ে আসার জন্য। মাদাম সে-কথা শুনে নিজে নিয়ে এল সেগুলো। তার পর আবার দরজায় হেলান দিয়ে তেমনি ভাবে আপনমনে সেলাই করতে লাগল। যেন কিছু দেখেও দেখেনি।

গাড়োয়ানের চাবুক খেয়ে ঘোড়ারা লাফিয়ে ছুট দিল। অর্ধস্তিমিত পথের আলোয় গাড়ির লণ্ঠনগুলো আলোছায়ায় দুলতে লাগল।

তারা-ভরা আকাশের নিচে কম্পিত এই আলোক-দ্যুতি। কত নক্ষত্র, যাদের আলোক, আজও এসে পৌঁছায়নি এই ধরিত্রীর বুকে। যারা আজও জানে না এই অপার অসীম বিশ্বভুবনে একটি মৃত্তিকাকণা এই পৃথিবী। সেই পৃথিবীতে কত ন্যায়-অন্যায়, কত স্নেহ-নিষ্ঠুরতা।

রাত্রির অন্ধকারের কি দুর্ভেদ্য গূঢ়তা! কি অগোচর ব্যাপ্তি! মনকে আচ্ছন্ন করে। শীতল রাত্রি, ঘোড়ার লাগামের ঝনঝন, সম্মুখে-বসা একটি নিথর ঘুমন্ত বৃদ্ধ। আবার সেই স্বপ্নকে লরি প্রত্যাবৃত্ত করল মনে।

এই মাত্র তাকে উদ্ধার করেছেন। মৃত্তিকার অভ্যন্তর থেকে মুক্ত বাতাসে তুলে এনেছেন।

'বেঁচে উঠতে ভালো লাগছে?'

কানে সেই পরিচিত উত্তরটি এল।

'ঠিক বলতে পারি না। কি জানি।'

দ্বিতীয় খণ্ড

## স্বর্ণ – সূত্র

### ১ পাঁচ বছর পর

ব্যাংক তো নয় যেন আদিম গুহা। যেমন ছোট তেমনি নোংরা। খদ্দেরের অসুবিধার অন্ত নেই। আর এই অসুবিধাগুলোই মালিকদের গর্ব। তাদের ধারণা, ঝক্‌ঝকে সম্ভ্রান্ত চেহারা হলে টেলসন ব্যাংকের ইজ্জত কমবে। ব্যবসা কমবে। খদ্দেরের যত অসুবিধাই ঘটুক না কেন টেলসন ব্যাংকের মালিকরা বরং ছেলেদের ত্যাজ্যপুত্র করবে, তবু ব্যাংকের শ্রী ফেরাবে না কিছুতেই।

বাইরে থেকে দেখতে এক রকম। কিন্তু যে-কেউ সেই গহ্বরে প্রবেশ করে তার দম বন্ধ হয়ে আসে। কাউণ্টার পেরিয়ে ভিতরের ঘরটিতে ঢুকলে চোখে আর-কিছু দেখতে পাওয়া যায় না। প্রাচীন জীর্ণ আসবাবের গন্ধে ভারী পচা বাতাস যেন বুকের উপর জগদ্দলের মতো চেপে বসে।

আর এখানকার নিয়মও অদ্ভুত। বাইরের কাউণ্টারে যারা বসে তারা পৃথিবীর মতোই প্রাচীন। ভাবলেশহীন তাদের মুখ পাথরের তৈরি মনে হয়। টেলসন ব্যাংকে অল্পবয়সী কেউ ঢুকলে দীর্ঘদিন তাকে লোক-লোচনের অন্তরালে ভিতরে বসে কাজ করতে হয়। দিনে-দিনে সেই মৃত্যুর মতো নিঝুম-পুরীতে রুদ্ধ বাতাসের আবহাওয়ায় তার ভিতরকার মানুষটি কখন বদলে যায়। টাকা গহনা আর পরের দলিলপত্র নেড়ে চেড়ে পাথর হয়ে যায় তারও মুখ-চোখ। তখন সে বাইরে আসে।

এমনি করে টেলসন ব্যাংকের ট্র্যাডিশান বরাবর চলে।

সে-যুগে মৃত্যুদণ্ড ছিল স্নানাহারের মতোই নিত্য ঘটনা। টেলসন ব্যাংকের কৃতিত্বও সে-ব্যাপারে কম ছিল না। প্রকৃতি মৃত্যুর পথে সব কিছু সমাধান করে। আইনেরই বা অপরাধ কি? যে জালিয়াত তার কপালে মৃত্যুদণ্ড। মিথ্যা দলিল করার অপরাধে মৃত্যু। টাকা-পয়সার দলিলের সামান্যতম জোচ্চুরি যে করবে তার আর বাঁচবার উপায় নেই। এই সব কারণে একা টেলসন ব্যাংকই যে কত লোকের মৃত্যুর কারণ হয়েছে, তার ইয়ত্তা নেই। তবে তাতে সমাজের উপকার কিছু হয়নি—শুধু একটি কেস চিরকালের মতো খতম হয়ে গেছে।

ব্যাংকের ভিতরের আবহাওয়ার মতো মানুষগুলিও অনড়। শুধু বার-দরজার বাইরে যে-লোকটি ফাই-ফরমাস খাটে সেই কিছু নড়া-চড়া করে। বাকি সময় বসে থাকে চুপচাপ! যখন কোথাও কাজে যায়, ছেলেটিকে বসিয়ে রেখে যায় নিজের জায়গায়। চেহারায় হাবভাবে ছেলেটিও যেন বাপের ছায়া।

এমনি এক মার্চের ঝড়ো সকালে বাপ ছেলেতে ঘাঁটি আগলে বসেছিল। ফ্লীট স্ট্রীটে লোক-চলাচল শুরু হয়ে গিয়েছে রীতিমতো। ছেলেটি চোখ পিটপিট করতে করতে সেই দিকে তাকিয়ে সব দেখছিল।

এমন সময় ভিতর থেকে সাড়া এল—'জেরি!'

ছেলেটি বাপের দিকে তাকিয়ে বলল—'যাও বাবা। আজ সকালবেলাই ডাক পড়েছে।'

বাপ যেতেই ছেলে টুলের উপর জমিয়ে বসল।

## ২ দৃশ্যান্তর

ভিতরে গিয়ে দাঁড়াতেই ব্যাংকের এক বুড়ো কর্মচারী বলল—'পুরনো বেলির জেল চেন তো জেরি?'

বেশ ভারিক্কি চালে জেরি জবাব দিল—'চিনি বই কি।'

'বাঃ! আর মি. লরিকে?'

'তাকে চিনি না আবার? খুব চিনি। বেলি-বাড়িরই বরং সব চিনি না বলতে পারি। ও-সবের অত খবর কে রাখছে—বলুন না!'

'তা বেশ। এখন এক কাজ কর দিকিনি। যেখান দিয়ে সাক্ষীরা আদালতে ঢোকে সেখানকার প্রহরীকে এই চিঠিটুকু দেখাবে। মি. লরির চিঠি। তাকে দেখালেই প্রহরী তোমায় ভেতরে ঢুকতে দেবে।'

'আদালতের ভেতরে?'

'হ্যাঁ। আদালতের ভেতরে বই কি?'

বারেকের জন্য জেরির দুটি চোখের মণি যেন কাছ-বরাবর হয়ে এল। কি যেন বলাবলি করল সে-দুটিতে।

'আদালতে অপেক্ষা করব, না, চলে আসব?'

'আগে সবটুকু শোন। চিঠি দেখাবার পর ভেতরে ঢুকে তুমি তাঁর নজরে পড়ার চেষ্টা করবে। তিনি তোমায় দেখলে, সেখানে অপেক্ষা করবে যতক্ষণ না তোমায় ডেকে কিছু জানিয়ে দেন।'

'এই তো?'

'একজন লোক তাঁর হাতের কাছে থাকা দরকার। তুমি তাঁকে জানিয়ে দেবে যে, তুমি রইলে তাঁর দরকারে।'

চিঠিটা নিয়ে জেরি আর একবার বলল—'আজ সকালের দিকেই বোধ হয় জালিয়াতির মামলা উঠবে?'

'জালিয়াতি নয়, বিশ্বাসঘাতকতা!'

'তার শাস্তিও বড় বিশ্রী। বড় বিশ্রী দেখতে শুনতে।'

সেই প্রাচীন মুখে চশমার অন্তরালবর্তী দুটি তীক্ষ্ন চোখে যেন রাজ্যের বিস্ময় উদ্যত হয়ে উঠতে দেখল জেরি।

'তা বললে কি হয়? আইন যা, তা তো হবেই।'

'লোক মারা ব্যাপারটাই তো জঘন্য। তার ওপর আইনের নামে মানুষকে কেটে কুটিকুটি করা—ভাবলে যেন কি রকম হয়।'

'মোটেই জঘন্য নয়'—জবাব দিল বৃদ্ধ—'আইনের নিন্দে করো না, বুঝলে। নিজের সাবধান নিজে হও। নিজের বুক আর মুখ সামলে চল।'

জেরি জবাবে বলল—'বুকে আর গলায় অনেক সব জমে ভারী হয়ে আছে, স্যার। কি কষ্টে যে রুটি রোজগার করি তা তো আপনার অজানা নয়?'

'জানি সবই। তার আর কি করা যাবে বল? নানা লোক নানা রকমে করে খাচ্ছে। কারুর বা কষ্টে কারুর বা কিছু আরামে।'

চিঠি হাতে নিয়ে জেরি বিদায় নিল।

সেকালে ফাঁসি হত টাইবার্ণে। নিউগেটের বার-রাস্তার তাই কোন দুর্নাম রটেনি তখনও। কিন্তু জেলখানা ছিল নরক। যত রকম নোংরামি ব্যভিচার রোগের আড্ডা এই সব জেলখানা। কয়েদীদের সঙ্গে সঙ্গে সেই সব রোগ ছড়িয়ে পড়ত আদালত অবধি। কতবার এমন হয়েছে যে, কয়েদীদের ছড়ানো রোগে তাদের ফাঁসির আগেই বিচারকের নিজের

পঞ্চত্ব-প্রাপ্তি ঘটে গেছে। ওল্ড বেলি-জেলকে লোকে পরলোকের ফটক বলেই জানে। এখান থেকে যে কতজন ওপারে চলে গেছে তার হিসেব-নিকেশ নেই। কত রকম গাড়ি করে কয়েদীরা যায় এখান থেকে। সেখানকার ফাঁসি-কাঠেরই বা কত ঘটা! চাবুক মারার ব্যবস্থারই বা কত রকম-ফের!

সেই জেলখানা আর আদালতের উঠোন পেরিয়ে অভ্যস্ত পায়ে জেরি নিঃশব্দ গতিতে এগিয়ে গেল ভিড় ঠেলে-ঠেলে। শেষ অবধি সাক্ষীদের কাঠগড়ার দরজার প্রহরীর হাতে পৌঁছে দিল চিঠিখানি। আদালতে আজ ঠাসাঠাসি মানুষের ভিড়। যত লোক থিয়েটারে বা সঙ-এর আড্ডায় ভিড় করে, তার চেয়ে বোধ করি এখানে ভিড় কম নয়। বেলি-বাড়ির সব ক-টি দরজাতেই তাই নিয়ত প্রহরী। কেবল একটি সদর দরজা নিত্য খোলা থাকে। সে-পথ দিয়ে চোর-জোচ্চোর-খুনীরা সমাজ থেকে সোজা এখানে এসে ওঠে। তার পর বিচার হয়। তার পর সোজা ফাঁসিতে—না হয় অন্য কোন সাজায়।

অনেকক্ষণ অপেক্ষা করার পর দরজা ঈষৎ ফাঁক হল। সেই স্বল্প-উদ্ঘাটিত পথে কায়ক্লেশে ভিতরে প্রবেশ করল জেরি।

স্থির হয়ে বসে পাশের লোককে জিজ্ঞাসা করল সে,—'এখন কি চলছে?'

'এখনও আরম্ভ হয়নি।'

'আগে কি হবে?'

'সেই রাজদ্রোহের মামলা।'

'অর্থাৎ সেই পোড়ানো, চোখ ঝলসানো, কিমা-করা তো?'

লোকটি যেন পরম পরিতৃপ্তির সঙ্গে জবাব দিল—'হ্যাঁ গো। প্রথমে ফাঁসিতে লটকিয়ে দেবে। জিভ বেরোবার আগেই নামিয়ে নিয়ে তার চোখের সামনেই তার দেহের অঙ্গ-প্রত্যঙ্গ কাটবে। তার পর পেটের মাল-মসলা বের করে ঝলসিয়ে পোড়াবে। সব দেখবে লোকটা তোয়াজ ক'রে। তার পর শেষ অঙ্কে কুচ করে গলাটা কেটে নেবে। শাস্তিটা মন্দ বাতলায়নি, কি বল?'

'আগে অপরাধী সাব্যস্ত হলে তবে তো?'

'সে ভাবনা নেই বন্ধু। অপরাধী হয়েই আছে।'

এতক্ষণে মি. লরি তাকে দেখেছেন। মাথা নেড়ে তাকে অপেক্ষা করতে ইঙ্গিত করে আবার বসলেন। লরির বিপরীতে এক ভদ্রলোক মাথায় পরচুলার রাশ পরে রাশভারী হয়ে বসে আছেন। তাঁর চালচলন লক্ষ্য করতে লাগল জেরি। লোকটি অবিরত কি যেন খুঁজছেন আদালত-ঘরের ছাদের দিকে। দুটি হাত প্যান্টের পকেটে ঢোকানো। যেন নিরালম্ব ভাব।

এতক্ষণে জজ এলেন। মুহূর্তে উদ্বেল-মুখর জনসমুদ্র নিস্তরঙ্গ বোবা হয়ে গেল। দুজন প্রহরী এনে কাঠগড়ায় দাঁড় করিয়ে দিল আসামীকে।

যে-লোকটি নিরন্তর আদালতের ছাদে কি যেন অন্বেষণ করছিলেন, তিনি ভিন্ন আর সকলেই আসামীর দিকে তাকাল। যেন এক দমক ঝড়ের মতো, এক ঝলক আগুনের মতো, যেন এক রাশ জলোচ্ছ্বাসের মতো সমস্ত জনতার নিশ্বাস গিয়ে পড়ল তার উপর। থামের অন্তরাল থেকে, ঘরের কোণ থেকে, তীক্ষ্ম কৌতূহলী দৃষ্টি তাকে অনুসরণ করতে লাগল। মানুষটির শরীরের প্রত্যেকটি বিন্দু চিনে নেবার জন্য যেন মুহূর্তে একটা সাজসাজ রব পড়ে গেল চারদিকে।

বছর পঁচিশ বয়স। কালো চোখ। সুশ্রী সুঠাম তরুণ যুবা। দুটি গালে রৌদ্রের তাম্রাভা। সমস্ত অবয়বে নিখুঁত সজ্জনতা। গাঢ় ধূসর বর্ণের সাজ সর্বাঙ্গে। আসামীর কাঠগড়ায় এসে যথাসাধ্য সৌজন্যের সঙ্গে লোকটি জজকে অভিবাদন করে দাঁড়াল। আজকের পরিবেশে তার মনের ভিতর যত ঝড়ই উঠুক না কেন, তার কপোলের তাম্রাভার ভিতর দিয়ে

এমন একটা জ্যোতি বিচ্ছুরিত হতে লাগল, যা দেখে একটুকু বুঝতে বিলম্ব ঘটে না যে মানুষটির ভিতরে একটি হার-না-মানা সূর্য-আত্মা সদা জাগরূক হয়ে আছে।

যে দৃষ্টিতে আজ জনতা তাকে গিলছিল, তার মধ্যে করুণা ছিল না। বরং লোকটির অপরাধের গুরুত্ব যদি কম হত, যদি শাস্তির পরিমাণ হ্রাস হবার কোন কারণ ঘটত, তবেই সমবেত জনতার আশাভঙ্গের অন্ত থাকত না। এমন সুন্দর একটি নবীন যুবক-দেহ কি ভাবে অস্ত্রে চাবুকে দড়িতে আগুনে মুহূর্তে বিদলিত বিগলিত হবে, তারই উজ্জ্বল প্রত্যাশায় লোকে ধৈর্য ধারণ করে রয়েছে। মানুষের মধ্যে যে আদিম পিশাচ আজও মরেনি, তারই সুস্পষ্ট সদম্ভ আবির্ভাব যেন আজকের এই উত্তেজিত জনতার মধ্যে।

চুপ চুপ! ফালতু আদমি একদম চুপ!

আসামী চার্লস ডার্নে। গত কাল রাজদ্রোহের অপরাধ অস্বীকার করেছে আসামী চার্লস ডার্নে। আমাদের মহামান্য ইংরেজ সরকারের সৈন্য-সামন্ত ও সামরিক প্রস্তুতির খবর বিশ্বাসঘাতক আসামী নানা ছলে-কৌশলে বিদেশি ফরাসি-রাজ্যের গোপন দপ্তরে পৌঁছে দিয়েছেন বহুদিন ধরে। এই কাজের জন্য নানা ভাবে নানা সময়ে সে এদেশ থেকে ফরাসি দেশে পাড়ি দিয়েছে। সেই গুরুতর রাজদ্রোহিতার অপরাধে ধৃত আসামী ডার্নে আজ তার চরম বিচারের সম্মুখীন হয়েছে।

আইনের শত-সহস্র কূট জালের বিস্তারের মধ্যে মূল কথাটি এইটুকুই উদ্ধার করতে পারল জেরি। এবার অ্যাটর্নি জেনারেলের বক্তৃতা।

যে মানুষটির দেহের সদগতির কত মধুর কল্পনা লোকের মনে-মনে ফিরছিল, সেই আসামী চার্লস ডার্নে কিন্তু আদালতের কার্যধারা নীরব প্রশান্তির সঙ্গে লক্ষ্য করতে লাগল। তার চারপাশে আদালতের মেঝেতে নানা ওষধি-ভিনিগার ছড়ানো, যাতে আসামীর রোগ কোনভাবে চারদিকে না সংক্রামিত হতে পারে।

একবার মুখ ঘোরাতেই আসামীর দুটি চক্ষু স্থির নিবদ্ধ হয়ে গেল। তার সেই ভাবান্তর লক্ষ্য করা মাত্রই সমস্ত আদালতের চোখ ঠিকরে পড়ল আসামীর দৃষ্টি অনুসরণ করে দুটি নারী-পুরুষের উপর।

দর্শকদের ভিড়ের মধ্যে একটি বছর কুড়ির মেয়ে তার বৃদ্ধ পিতার সঙ্গে বসেছিল। লোকটির চুল যেন ধবল গিরি। সমস্ত মুখে কি-এক প্রগাঢ়তা যা অনির্বচনীয়। সে-প্রগাঢ়তা কর্মে নয়, মর্মে। যতক্ষণ মানুষটি মৌন হয়ে বসেছিলেন, তাঁর সব-কিছুর মধ্যে জীর্ণতা প্রকাশ পাচ্ছিল। এখন কন্যার সঙ্গে কথা বলছেন, মুখের সেই নিস্তরঙ্গ গাঢ়তা উদ্বেলিত হয়ে উঠেছে। এখন দেখে মনে হয়, যেন মানুষটির জীবনের অপরাহ্ণ বেলা এখনও অনেক দূর—সায়াহ্নের প্রশ্নই ওঠে না।

পিতার একখানি হাতের উপর নিজের কোমল করতল রেখে মেয়েটি অবাঙ্‌ময়ী হয়ে বসে আছে। অপরাধীর প্রতি গভীর করুণায় যেন তার মন আর্দ্র হয়ে উঠেছে, সারা মুখে সেই স্নিগ্ধতা। আসামীর ভয়াবহ পরিণতির আশঙ্কায় সন্ত্রস্ত হয়ে সে বাপের খুব কাছ ঘেঁষে বসে আছে। এই দুটি পিতা-পুত্রীর দিকে তাকিয়ে জনতার মুখে একটি মাত্র প্রশ্ন—'কারা ওরা?'

এক মুখ থেকে আর-এক মুখে। এমনি করে জেরি অবধি সেই প্রশ্ন ও উত্তর কানাকানি হয়ে এল।

'কারা?'

'সাক্ষী?'

'কোন্ পক্ষে।'

'বিপক্ষে।'

'কার বিপক্ষে?'

'আসামীর।'

এতক্ষণ পরে জজ স্থির হয়ে আসনে বসলেন। তাকালেন আসামীর দিকে।

এ্যাটর্নি জেনারেল বক্তৃতা দিতে উঠে দাঁড়ালেন। তাকালেন আসামীর দিকে—যাকে নির্বিঘ্নে ফাঁসিতে লটকিয়ে কুড়ুলে কুচিয়ে পেরেক দিয়ে সাঁটিয়ে তবে তাঁর দায়িত্ব শেষ।

## ৩ নিরাশা

বয়স কম হলেও লোকটি যে রাজবিরোধী চক্রান্তে পাকা, সে-কথা জুরিদের স্মরণ করিয়ে দিয়ে এ্যাটর্নি জেনারেল বললেন যে, মৃত্যুই এই গুরুতর অপরাধের শাস্তি। এই অপরাধী ধরনের লোকটি বহুদিন ধরে ইংলণ্ড ও ফ্রান্সের মধ্যে যাতায়াত করে আসছে। অথচ সে অপরাধ অস্বীকার করে তার গতিবিধির কোন সদ্যুক্তিও দেখাতে পারেনি। কেবল জীবন-ধারণের প্রয়োজনে লোকটি যদি এই দেশদ্রোহিতায় লিপ্ত থাকত (যা বাস্তব নয়) তবে কোনদিনই এই গোপন চক্রান্ত হয়ত প্রকাশ হয়ে পড়ত না। ইংলণ্ডের ভাগ্যলক্ষ্মী পরম কৃপাভরে একজন নির্ভীক সত্যবাদী প্রজার মারফত আসামীর এই জঘন্য গুপ্ত চক্রান্তকে চীফ সেক্রেটারির কাছে প্রকাশিত করে দিয়েছেন। সেই পরম দেশভক্তকে আমরা এখুনি দেখতে পাব। মানুষটি তার কর্তব্য পালনে যে মহান্ নিষ্ঠা ও দৃঢ়তা দেখিয়েছেন তা আমাদের সকলেরই শ্রদ্ধা আকর্ষণ করবে। আসামীর বন্ধু ছিলেন তিনি। কোন-এক দুর্লভ মুহূর্তে বন্ধুর এই নোংরা কাজ সম্বন্ধে তিনি অবহিত হন। তখন তিনি আর স্থির থাকতে পারেননি। দেশজননীর পবিত্র বেদিমূলে তিনি বন্ধুত্বকে বলিদান দিয়ে এই হীন রাষ্ট্রদ্রোহিতার চরম সমাপ্তি ঘটাতে মনস্থ করেন। প্রাচীন গ্রীক বা রোমের মতো সৎ নাগরিকত্বের যদি পুরস্কারের ব্যবস্থা থাকত আমাদের দেশে, তবে এই সজ্জন সেই পুরস্কারের অধিকারী হতেন সন্দেহ নেই। কবিরা যথার্থই বলেন যে, ধর্মাচার সংক্রামক। একজন অন্য জনকে উদ্বুদ্ধ করে। একথা আরও সত্য দেশ-ধর্ম সম্বন্ধে। সেই দেশভক্ত এই বিষয়ে আসামীর ভৃত্যকেও অনুপ্রাণিত করেন এবং তারই সাহায্যে আসামীর যাবতীয় কাগজপত্র তল্লাসী করেন। এ্যাটর্নি জেনারেল ব্যক্তিগত ভাবে এই ভৃত্যটিকে নিজের পিতা-মাতার অপেক্ষা অধিক শ্রদ্ধাভাজন বিবেচনা করেন এবং তাঁর বিশ্বাস যে, মাননীয় জুরিরাও তাকে সেই প্রকার শ্রদ্ধার্হ বিবেচনা করবেন। এই দুই সত্যবাদী নির্ভীক দেশভক্তের সাক্ষ্য এবং তল্লাসীতে প্রাপ্ত কাগজ-পত্র—যা কোর্টে এখুনি দাখিল করা হবে—তা দেখে মাননীয় জুরিদের বিন্দুমাত্র সংশয় থাকবে না যে, আসামী মহামান্য সম্রাটের সামরিক গুপ্ত তথ্যের যাবতীয় সংবাদ বিদেশি শত্রু-রাষ্ট্রদপ্তরে পৌঁছে দিত। এটাই প্রথম বার নয়। ইতিপূর্বে কতদিন ধরে যে আসামী এই বিশ্বাসঘাতকতা করে আসছে তা ঈশ্বরই জানেন। যদিও এই দলিলগুলি আসামীর নিজের হাতের লেখা কি না, তা প্রমাণ করা সম্ভব হয়নি, কিন্তু তার দ্বারা আসামীর অপরাধের গুরুত্বের কিছুমাত্র হ্রাস-বৃদ্ধি ঘটে না। এর দ্বারা এই প্রমাণিত হয় যে, আসামী আপন হীন ষড়যন্ত্রের কাজে যথাসম্ভব সতর্কতা অবলম্বন করত। ষড়যন্ত্রের কৌশলে সে পাকা শিল্পী। আমেরিকানদের সঙ্গে ইংরেজ সৈন্যদের যুদ্ধ লাগার পনের দিনের মধ্যেই আসামী এই চক্রান্তে লিপ্ত হয়। সে আজ পাঁচ বছর পূর্বের ঘটনা। এই সকল ঘটনা ও তথ্য বিবেচনা করে জ্ঞানী ও দেশভক্ত জুরি মহোদয়গণ অবশ্যই আসামীকে দোষী সাব্যস্ত করবেন এবং ইচ্ছায় হোক অনিচ্ছায় হোক তাকে মৃত্যুদণ্ডে দণ্ডিত করতে দ্বিধা করবেন না। যত দিন না ঐ দেশদ্রোহীর মাথা নিতে পারছি, আমরা কিছুতেই নিশ্চিন্তে ঘুমুতে পারব না। আমরা

পারব না, আমাদের স্ত্রী-পুত্রেরা পারবে না, আমাদের নিম্নতম চতুর্দশ পুরুষ পারবে না। ঈশ্বরের নামে, দেশের নামে এবং সংসারের যাবতীয় পবিত্র বস্তুর নামে এ্যাটর্নি জেনারেল দিব্যি করলেন।

এ্যাটর্নি জেনারেলের বক্তৃতার পর আদালতে যেন এক ঝাঁক নীল মাছি ভন্‌ভন্‌ করতে লাগল। যাবতীয় লোক আসামীর কি পরিণতি ঘটবে সেই নিয়ে আলোচনা করতে লাগল নিজেদের মধ্যে।

এমন সময় সাক্ষীর কাঠগড়ায় এসে দাঁড়ালেন দেশভক্ত। আবার সব চুপচাপ।

সাক্ষীর জেরা শুরু হল। ভদ্রলোক। নাম জন বারসাদ। বক্তব্য শেষ করে সাক্ষী আদালত থেকে বিদায় নিচ্ছিলেন সদম্ভে, এমন সময় লরির পাশের পরচুলা-পরা লোকটি সাক্ষীকে জেরা করার জন্য জজের কাছে প্রার্থনা করলেন। প্রার্থনা মঞ্জুর হল।

'আপনি নিজে কোনদিন গুপ্তচরের কাজ করেছেন?'

'কখনও না। ও-রকম হীন কাজ করাকে আমি ঘৃণা করি।'

'তবে চলে কিসে?'

'সম্পত্তির আয় আছে।'

'সম্পত্তি কোথায়?'

'ঠিক মনে পড়ছে না।'

'কিসের সম্পত্তি? ব্যবসা জাতীয় কোন জিনিস? কার কাছ থেকে পেয়েছেন?'

'দূর-সম্পর্কীয় আত্মীয়দের সম্পত্তি।'

'দূর মানে কত দূর?'

'তা দূর হবে বই কি, বেশ দূর।'

'কোন দিন জেলে ছিলেন?'

'কখনও না।'

'ধার করেও কখনও না?'

'সে কথা উঠছে কেন?'

'ধার করে কখনও জেলে গেছেন কিনা স্পষ্ট স্বীকার করুন। বলুন কখনও যাননি জেলে?'

'হ্যাঁ গিয়েছি।'

'ক-বার?'

'দু-তিন বার হবে বোধ হয়।'

'পাঁচ-ছ বার নয় তো?'

'তাও হতে পারে।'

'সামাজিক পরিচয় কি আপনার?'

'সাধারণ ভদ্রলোক।'

'কখনও কারুর বুটের লাথি খেয়েছেন?'

'হতেও পারে।'

'প্রায়ই লাথি খান?'

'না।'

'কখনও কেউ লাথি মেরে সিঁড়ি দিয়ে ফেলে দিয়েছিল?'

'কখনও না। একবার সিঁড়ির মাথায় এক জন লাথি মেরেছিল বটে, কিন্তু নিচে গড়িয়ে পড়েছিলাম নিজের ইচ্ছেতেই।'

'জুয়ায় জোচ্চুরি করার জন্যই কি লাথি খেয়েছিলেন?'

'মাতাল বজ্জাতটা তাই বলেছিল বটে, কিন্তু সে বেবাক মিথ্যে।'

'তাহা মিথ্যে কথা?'

'মিথ্যে বই কি।'

'জুয়ায় কখনও জোচ্চুরি করেননি?'

'ভদ্রলোক যা করে তার বেশি কোনদিন করিনি, শপথ করছি।'

'আসামীর কাছে কখনও টাকা ধার করেছিলেন?'

'করেছিলাম।'

'কখনও ধার শোধ করেছেন?'

'না।'

'আসামীর সঙ্গে আপনি যে বন্ধুত্ব করেছিলেন সে কি তার পয়সায় পানাহারের বাসনায়?'

'না।'

'ঐ কাগজপত্রগুলোই আসামীর কাছে দেখেছিলেন?'

'হ্যাঁ।'

'ও সম্বন্ধে আর কিছু জানেন?'

'না।'

'যদি কেউ বলে ওগুলো আপনিই যোগাড় করেছিলেন?'

'আমি? আমি নয়।'

'সাক্ষী দিয়ে কিছু পাবার আশা আছে?'

'না।'

'লোককে জালে ফেলবার জন্যে সরকারের কাছে মাস-মাহিনা বা ঐ রকম কিছু পান নাকি?'

'কখনও না।'

'অন্য-কিছু মতলব আছে এর পেছনে?'

'না।'

'শপথ করছেন তো?'

'নিশ্চয়ই।'

'নিছক দেশপ্রেমের তাগিদেই সাক্ষী দিতে এসেছেন? অন্য কোন উদ্দেশ্য নেই?'

'কিছু মাত্র না।'

তার পর আসামীর ভৃত্যের সাক্ষ্য।

বছর চারেক আগে সে আসামীর কাছে কাজ নিয়েছিল। একবার জাহাজে যখন দেখা হয় তখন আসামী তাকে একজন কাজের লোকের সন্ধান দিতে বলে। তার ফলেই সে আসামীর কাছে চাকরি নেয়। কিন্তু কয়েক দিনের মধ্যেই আসামীর চাল-চলনে তার সন্দেহ হতে থাকে। তখন থেকে সে তার কাগজপত্র কাপড়-চোপড় সব-কিছুর উপর সতর্ক দৃষ্টি রাখতে শুরু করে। এই ধরনের কাগজ ইতিপূর্বে বহু বার সে আসামীর কাছে দেখেছে। আসামীর টেবিলের ড্রয়ার থেকে এগুলোকে উদ্ধার করেছিল সে। টেবিলে আগে সে রাখেনি। এই ধরনের খসড়াও ফরাসিদের কাছে দেখাতে বহুবার দেখেছে সে আসামীকে। ইংল্যান্ডকে সে ভালোবাসে। স্বদেশের এই অহিত প্রাণ ধরে করতে পারবে না বলেই সে আসামীর গুপ্ত চক্রান্ত সব ফাঁস করে দিয়েছে। পূর্ববর্তী সাক্ষীকে গত সাত বছর ধরে সে চেনে। তার মধ্যে কোন আচম্বিতের প্রশ্নই ওঠে না। সব পরিচয়ের মধ্যেই খানিকটা আচম্বিত থেকেই যায়। নিছক দেশপ্রেমের তাগিদে সে-ও সাক্ষ্য দিতে এসেছে। অন্য কোন অভিসন্ধি তার নেই।

সাক্ষী থামতেই সারা আদালতে আবার জনতার ভনভনানি শুরু হল।

তার পর লরির সাক্ষ্য।

'আপনি টেলসন ব্যাংকের কেরানী?'

'আজ্ঞে হ্যাঁ।'

'অমুক তারিখ শুক্রবার রাতে ব্যাংকের কাজে আপনাকে লণ্ডন থেকে ডোভার অবধি ডাকগাড়িতে যেতে হয়েছিল?'

'হ্যাঁ।'

'ডাকগাড়িতে আর-কোন যাত্রী ছিল?'

'আরও দুজন ছিলেন।'

'তাঁরা রাতে পথেই নেমে পড়েছিলেন মনে আছে?'

'তা আছে।'

'মি. লরি, আসামীর দিকে তাকিয়ে দেখুন তো। সেই দুজনের একজন উনি কিনা?'

'সে আমি হলফ করে বলতে পারব না।'

'সেই দুজন যাত্রীর কারুর সঙ্গে আসামীর মিল আছে কি?'

'দুজনেই মুড়িশুড়ি দিয়েছিলেন। রাত ছিল অন্ধকার। সকলেই আমরা এত আত্মমগ্ন ছিলাম যে, সেকথাও আমি হলফ করে বলতে পারব না।'

'মি. লরি, আসামীর দিকে তাকিয়ে দেখুন। ধরুন, আসামী সেই দুজন যাত্রীর মতো মুড়িশুড়ি দিয়েছে, তাহলে অন্ধকারে তাকে কি তাদের একজনের মতো মনে হতেও পারে?'

'না।'

'কিছুতেই তাকে এদের একজন মনে করতে পারেন না?'

'না।'

'হলেও হতে পারে অন্তত এ-কথা বলতে আপনি রাজি আছেন?'

'হতেও পারে। শুধু এ-কথা আমি আদালতকে জানিয়ে দিতে চাই যে ডাকাতদের ভয়ে সে রাতে আমরা সবাই যে-রকম ভয়কাতর হয়ে পড়েছিলাম, আসামীর মুখে-চোখে তেমন কোন সন্ত্রাসের লক্ষণও আমি দেখতে পাচ্ছি না।'

মি. লরি, আপনি কখনও মেকি ভীরুতা দেখেছেন?'

'দেখেছি বই কি।'

'মি. লরি, আবার আসামীর দিকে চেয়ে দেখুন। আপনার জ্ঞানে একে আগে কখনও দেখেছেন কি?'

'দেখেছি।'

'কখন?'

'কয়েকদিন বাদে আমি যখন ফ্রান্স থেকে ফিরছিলাম, আমি যে জাহাজে ফিরি আসামীও সেই জাহাজে ওঠে। আমরা একসঙ্গেই আসি।'

'আসামী কখন জাহাজে উঠেছিল?'

'মাঝ-রাতের একটু পরে।'

'নিশীথে? এমন অসময়ে জাহাজে বুঝি আসামী একাই ওঠে?'

'ঘটনাচক্রে তাই বটে।'

'ঘটনাচক্রের কথা ছেড়ে দিন। সেই মাঝ-রাতে আসামীই একমাত্র যাত্রী ছিল কি না বলুন?'

'হ্যাঁ।'

'আপনি কি একা ভ্রমণ করছিলেন, না সঙ্গে কেউ ছিল?'

'দুজন সহযাত্রী ছিলেন। একজন পুরুষ আর একজন নারী। তাঁরাও এখানে উপস্থিত আছেন।'

'বটে? আসামীর সঙ্গে আপনার কথাবার্তা হয়েছিল?'

'ঝড়ো রাত। তরঙ্গ-ক্ষুব্ধ দীর্ঘ সমুদ্রপথ আমি সোফায় শুয়েই কাটিয়েছিলাম।'

'মিস্ লুসি ম্যানেত?'

যে মেয়েটির দিকে পূর্বেই একবার সকলের দৃষ্টি পড়েছিল, সেই মেয়েটি আসন থেকে উঠে দাঁড়াতেই সকলের নজর ফিরে গিয়ে পড়ল তার উপর। মেয়ের হাত নিজের বাহুলগ্ন করে বৃদ্ধ পিতাও তাঁর আসনে উঠে দাঁড়ালেন।

'মিস্ ম্যানেত, আসামীর দিকে চেয়ে দেখুন।'

একরাশ জনতার কৌতূহলী চোখের সামনে যা হয়নি এতক্ষণে তাই হল। ঐ অপূর্ব লাবণ্য-মমতা-ভরা দুটি স্নিগ্ধ চোখের সামনে দাঁড়িয়ে আসামীর ধৈর্য আর বাঁধ মানতে চাইল না। সে আর এ মেয়েটি। মধ্যে মৃত্যুর ব্যবধান। তবু আদালতভরা লোকের সামনে নিজেকে সামলে নেবার চেষ্টায় ছেলেটির দ্রুত নিশ্বাসের সঙ্গে ওষ্ঠ কাঁপতে লাগল থর-থর করে। মুখ থেকে রক্তের জোয়ার নেমে গেল।

আবার জনতার গুঞ্জন উঠল।

'দেখুন তো, আসামীকে আগে কখনও দেখেছেন কি না?'

'দেখেছি।'

'কোথায়?'

'এইমাত্র যে-জাহাজের কথা হচ্ছিল সেই জাহাজে।'

'আপনিই তবে?'

'আমার দুর্ভাগ্য!'

জজ ধমক দিলেন।

'যা প্রশ্ন করা হচ্ছে ঠিক ঠিক তার উত্তর দেবেন। বাচালতার দরকার নেই।'

'আসামীর সঙ্গে আপনার কোন কথা হয়েছিল কি?'

'আজ্ঞে, হ্যাঁ।'

'কি কথা হয়েছিল আদালতকে বলুন।'

'ভদ্রলোক যখন জাহাজে এলেন—'

'আপনি আসামীর কথা বলছেন তো?'

'আজ্ঞে, হ্যাঁ।'

'তাহলে বলুন—আসামী।'

'আসামী যখন জাহাজের ডেকে এলেন'—বাপের দিকে মমতার দৃষ্টি মেলে মেয়েটি বলল, 'তিনি প্রথমেই লক্ষ্য করেন যে আমার বাবা অত্যন্ত পরিশ্রান্ত ও দুর্বল। সে-রাতে আমরা চারজন ছাড়া আর-কোন যাত্রী ছিল না জাহাজে। সেই ঝড়-বাদলের হাত থেকে বাবাকে কিভাবে নিরাপদে রাখব সে-কথা ভেবে আমি অত্যন্ত কাতর হয়েছিলাম। উনি সে-সম্বন্ধে আমাকে উপদেশ দিয়েছিলেন। তিনিই সে-রাতে অযাচিতভাবে আমার সাহায্যে এগিয়ে আসেন। এইভাবেই সূত্রপাত হয় আমাদের আলাপের।'

'এক মিনিট। আসামী কি একা জাহাজে এসেছিল?'

'না।'

'আর কে তার সঙ্গে ছিল?'

'দুজন ফরাসী ভদ্রলোক।'

'তারা কি কিছু আলোচনা করেছিল নিজেদের মধ্যে?'

'জাহাজ ছাড়া অবধি ওরা কথাবার্তা বলেন।'

'এই কাগজপত্রের মতো কিছু দিতে দেখেছিলেন আপনি?'

'দেখেছিলাম বটে কতকগুলি কাগজপত্র। কিন্তু কি কাগজপত্র আমি জানি না।'

'এই রকম?'

'হলেও হতে পারে। আমার খুব কাছে দাঁড়িয়ে ওঁরা কথাবার্তা বলছিলেন বটে, তবে কি বলছিলেন কিছুই শুনতে পাইনি আমি। তা ছাড়া আলো ছিল খুব কম আর কথাবার্তা হচ্ছিল নিচু গলায়। শুধু লক্ষ্য করেছিলাম তাঁরা কাগজপত্রগুলি দেখছিলেন।'

'আসামীর সঙ্গে আর কি কথা হয়েছিল?'

'আসামী আমাদের সঙ্গে প্রাণখোলা কথা বলেছিলেন। হয়ত আমাদের অসহায় অবস্থা দেখে ওঁর মনে দয়া হয়েছিল। তিনি আমাদের সঙ্গে যে রকম স্নিগ্ধ-সদয় ব্যবহার করেছিলেন, আশা করি—' বলতে বলতে কান্নায় ভেঙে পড়ল মেয়েটি—'আজকে তাঁর ক্ষতি করে সে দয়ার প্রতিদান যেন না দিতে হয় আমাকে।'

আবার গুনগুনানি।

'আসামী আমাকে জানান যে ভারি একটি বিপজ্জনক গোপনীয় কাজে তিনি যাচ্ছেন। এতে বিপদের সম্ভাবনা থাকায় তিনি নাম ভাঁড়িয়েই চলেছেন। সেই কাজের তাগিদে তিনি কয়েকদিনের জন্য ফ্রান্সে গিয়েছিলেন, হয়ত কিছু কাল ধরে কয়েকদিন অন্তর-অন্তর তাঁকে ফ্রান্স ও ইংল্যাণ্ডের মধ্যে পাড়ি দিতে হতে পারে।'

'আমেরিকা সম্বন্ধে আসামী আপনাকে কোন কথা বলেছিল কি? ঠিক ঠিক বলবেন।'

'কিভাবে ঝগড়ার সূত্রপাত হয় সেটাই তিনি আমাকে বোঝাতে চেষ্টা করেছিলেন। তাঁর মতে ইংল্যাণ্ডের পক্ষে এ-কলহে নামা অন্যায় ও নির্বুদ্ধিতা। ঠাট্টার ছলে বলেছিলেন যে, জর্জ ওয়াশিংটন হয়ত-বা ইতিহাসে তৃতীয় জর্জের মতোই প্রাধান্য লাভ করবেন। অবশ্য এ-সব কথা সময় কাটানোর জন্য ঠাট্টার ছলেই তিনি বলেছিলেন। কোন দুরভিসন্ধি ছিল না তাঁর।'

যে গভীর আবেগ নিয়ে মেয়েটি সাক্ষ্য দিল, তার আলোড়ন আদালতের বিচারক থেকে দর্শকসাধারণ অবধি সকলের মনেই সাড়া জাগাল। বিশেষ করে ওয়াশিংটন সম্বন্ধে আসামীর মন্তব্য শুনে বিচারক একবার চকিত হয়ে তাকালেন মেয়েটির দিকে।

এ্যাটর্নি-জেনারেল এবার বৃদ্ধকে সাক্ষ্য দিতে আহ্বান করলেন।

'ডাঃ ম্যানেত, আসামীর দিকে তাকিয়ে দেখুন তো! একে আগে আর কখনও দেখেছেন?'

'মাত্র একবার। তিন কি সাড়ে তিন বছর আগে লণ্ডনে যখন সে আমার বাসায় এসেছিল।'

'ডাক-জাহাজে ওই কি আপনার সহযাত্রী ছিল যার সঙ্গে আপনার মেয়ের আলাপ হয়েছিল?'

'না।'

'লোকটিকে সনাক্ত করতে না পারার আপনার বিশেষ কোন কারণ আছে?'

'আছে'—নিচু গলায় বললেন তিনি।

'বিনা বিচারে বিনা অভিযোগে নিজের দেশে দীর্ঘ-কারাবাসের দুর্ভাগ্য হয়েছিল কি আপনার, ডাক্তার?'

'দী-র্ঘ কা-রা-বা-স!'—কথাটা এমন বিলম্বিত উচ্চারণ করলেন তিনি যে, সবার হৃদয় স্পর্শ করল।

'ঐ ঘটনার দিনই কি আপনি মুক্তি পেয়েছিলেন?'

'এরা তাই বলেছে আমাকে।'

'আপনার কি কোন কথাই স্মরণ নেই?'

'না। আমার মন শূন্য সাহারা। নিজের মেয়ের সঙ্গে আমার কিভাবে পরিচয় ঘটে, কি করে সে আমায় লণ্ডনে নিয়ে আসে, কিছুই আমার মনে পড়ে না। মেয়েকে চিনতে পারার স্মৃতিশক্তি যে ভগবান আমাকে ফিরিয়ে দিয়েছিলেন সেও তাঁর অসীম দয়া। নইলে আর-কিছুই আমার মনে পড়ে না—সব-কিছুরই খেই হারিয়ে ফেলেছি আমি।'

এ্যাটর্নি-জেনারেল আসন নিতেই পিতা-পুত্রীও আসন নিল।

পাঁচ বছর আগে নভেম্বরের এক রাতে আসামী কয়েকজন ষড়যন্ত্রকারীর সঙ্গে—যাদের কোনই পাত্তা পাওয়া যায়নি—ডোভারগামী জাহাজে উঠেছিল। সেই রাতেই সে এক জায়গায় নামে এবং সেখান থেকে বার মাইল পথ অতিক্রম করে একটি জাহাজঘাটা ও সেনা-ছাউনির খবরাদি সংগ্রহ করে। সেই সেনা-নগরীর একটি হোটেলের কফিখানায় আর-একজন লোকের জন্য অপেক্ষা করছিল আসামী ঐ সময়ে। সে-কথা প্রমাণ করার জন্য একজন সাক্ষীকে ডাকা হল আসামীকে সনাক্ত করতে।

আসামীপক্ষের উকিল সাক্ষীকে জেরা করতে শুরু করলেন। জেরায় এইটুকু মাত্র জানা গেল, সাক্ষী সেইদিন ভিন্ন আর কখনও আসামীকে দেখেনি। এই সময় পরচুলা-পরা যে-ভদ্রলোকটি মি. লরির সামনে বসে এতক্ষণ আদালতের কড়িকাঠের দিকে চেয়েছিলেন, তিনি ছোট্ট একটি কাগজে কি-একটি কথা লিখে কাগজটি পাকিয়ে উকিলের কাছে ছুঁড়ে দিলেন। কাগজটি খুলে পড়তেই উকিলের বিস্ময়ের সীমা রইল না। অবাক বিস্ময়ে তিনি তাকালেন আসামীর দিকে।

'আপনি ঠিক বলছেন আসামীই সেই লোক?'

সাক্ষী স্থির-নিশ্চিত এ সম্বন্ধে।

'আসামীর মতো দেখতে আর কখনও কাউকে দেখেছেন কি?'

'গরমিল হবার মতো কাউকে দেখিনি।'

'ভালো করে ঐ ভদ্রলোকের দিকে চেয়ে দেখুন তো।'

যে-ভদ্রলোক কাগজ ছুঁড়ে দিয়েছিলেন তাঁকে দেখিয়ে উকিল বললেন, 'তারপর আসামীকেও দেখুন। দুজনে কি একই-রকম দেখতে?'

ভদ্রলোকের দিকে চোখ ফেরাতেই কেবল সাক্ষীই নয়, আদালতসুদ্ধ লোক স্তম্ভিত হয়ে গেল। মহামান্য বিচারকের আদেশে ভদ্রলোক মাথার পরচুলা খুলে ফেলতে সবাই দেখল আসামী আর কার্টনে কোন পার্থক্য নেই চেহারায়। জজ তখন সাক্ষীর উকিলকে জিজ্ঞাসা করলেন,—'এই ভদ্রলোক অর্থাৎ মি. কার্টনকে জেরা করবেন কি ষড়যন্ত্রের অভিযোগে?'

'না, তার দরকার নেই।'

'তাহলে সাক্ষী কাকে সনাক্ত করতে চান আসামী ব'লে?'

এই নাটকীয় পরিণতিতে সাক্ষী, মামলা, ষড়যন্ত্র—সব যেন এক ধাক্কায় মৃৎপাত্রের মতো গুঁড়িয়ে গেল।

আসামীপক্ষের উকিল এবার জুরিদের কাছে মামলার সওয়াল আরম্ভ করলেন। ঐ বারসাদ লোকটা ভাড়াটে গোয়েন্দা আর বিশ্বাসঘাতক ছাড়া কিছুই নয়। আসামীর ধার্মিক ভৃত্যটিও এর বন্ধু ও সহযোগী হয়েছে, আর এই দুই জালিয়াতে মিলে আসামীকে শিকার হিসেবে বেছে নিয়েছে। আসামী ফরাসি। পারিবারিক কারণে তাকে মাঝে মাঝে এদেশে আসতে হয়। সে-পারিবারিক কারণ জীবনবিনিময়েও সে বলতে

নারাজ। নির্মম জেরায় ঐ মেয়েটির মুখ থেকে আদালত যা খবর পেলেন তাতেও আসামীর বিরুদ্ধে অভিযোগ প্রমাণিত হয়নি। জাতীয় স্বার্থের এই ধরনের জঘন্য ধুয়া তুলে এবং আতঙ্ক সৃষ্টি করে সুলভ জনপ্রিয়তা অর্জনের চেষ্টা যে-কোন গভর্ন-মেন্টেরই দুর্বলতার পরিচায়ক। এ্যাটর্নি-জেনারেল এ নিয়ে আতিশয্যের চূড়ান্ত করেছেন। এই মামলায় আসামীর বিরুদ্ধে কিছুই প্রমাণ হয়নি।

এর পর এ্যাটর্নি-জেনারেল ও স্বয়ং বিচারক অবতীর্ণ হলেন আসরে এবং আইনের ভাষায় আসামীর শোক-গাথা শোনালেন।

তার পর জুরিরা উঠে গেলেন নিজেদের মধ্যে আলোচনা করতে।

কার্টন এতক্ষণ গভীর মনোযোগের সঙ্গে কড়িকাঠ গুনছিলেন বটে, কিন্তু নির্লিপ্ত দেখালেও আদালতের প্রতিটি খুঁটিনাটির উপর তীক্ষ্ম দৃষ্টি ছিল তাঁর। মেয়েটির মাথা বৃদ্ধ বাপের বুকে টলে পড়ল—তিনিই প্রথম দেখতে পেলেন। উচ্চ কণ্ঠে তখন চেঁচিয়ে উঠলেন—'অফিসার, ধরুন। ওকে ধরাধরি করে বাইরে হাওয়ায় নিয়ে যাবার ব্যবস্থা করুন। দেখতে পাচ্ছেন না মেয়েটি পড়ে যাবে?'

বৃদ্ধ ও তাঁর কন্যা আদালত-গৃহ ত্যাগ করলেন।

সন্ধ্যা আসন্ন। জুরিরা এখনও একমত হতে পারেননি। আরও দেরি হবে জেনে আদালত-কক্ষে আলো জেবলে দেওয়া হল। দর্শকেরা যে যার মতো ঘুরে আসতে গেল। আসামীও এতক্ষণে কাঠগড়ার পিছনের ঘরে গিয়ে বসল।

বাপ ও মেয়ের সঙ্গে সঙ্গে লরিও বাইরে গিয়েছিলেন। ফিরে এসে জেরিকে কাছে আসতে ইঙ্গিত করলেন।

'জেরি, তুমি বরং এই বেলা কিছু খেয়ে এস। আর কাছেই থেক। জুরিরা এলে রায় শুনতে পাবে। তার-পর কিন্তু এক মুহূর্ত দেরি করো না। যত তাড়াতাড়ি পারবে মামলার রায় ব্যাঙ্কে পেঁাছে দিতে হবে। আর এ-কাজ তোমার চেয়ে তাড়াতাড়ি কেউ করতে পারবে না জানি। আমার অনেক আগেই পেঁাছে যাবে তুমি।'

কার্টন লরির বাহু স্পর্শ করে বললেন, 'এখন কেমন আছে?'

'ভারি অসুস্থ হয়ে পড়েছিল। আদালতের বাইরে গিয়ে এখন অনেক সুস্থ বোধ করছে।'

'আসামীকেও তাই বলেছি আমি। আপনার মতো ব্যাঙ্কের কর্মচারীর পক্ষে সকলের সামনে আসামীর সঙ্গে কথা বলা সমীচীন হবে না।'

একথা শুনে লরির মুখ আরক্ত হয়ে উঠল।

আসামীর কাঠগড়ার সামনে এসে কার্টন ডাকলেন, 'মি. ডার্নে?'

আসামী সোজাসুজি এগিয়ে এল।

'মিস্ ম্যানেত কেমন আছেন জানার জন্য উৎকণ্ঠিত হওয়া স্বাভাবিক আপনার পক্ষে। ভালোই আছে সে।'

'আমিই এর কারণ জেনে খুবই দুঃখিত। আমার হয়ে একথা বলবেন তাকে।'

'বলব।'

কতক্ষণ ঘোরাঘুরির পর জেরি যখন ফিরল, দরজার কাছে পেঁাছতেই শুনতে পেল লরি তাকে ডাকছেন।

'এই যে স্যর।'

ভিড়ের মধ্য দিয়ে লরি জেরির হাতে একখানি কাগজ গুঁজে দিলেন।

'খুব তাড়াতাড়ি।'

কাগজের উপর দ্রুতহস্তে লেখা—'বেকসুর খালাস।'

জেরি মনে মনে ভাবল—'যদি লিখতেন আবার জীবনে প্রত্যাবর্তন' তবে এবার আর বুঝতে ভুল হত না।

তবে আর দাঁড়িয়ে ভাববার সময় নেই। ওল্ড বেলি থেকে নোংরা লোভী মাছিরা হুড়মুড় করে বেরিয়ে আসছে। আজ তাদের আকাঙ্ক্ষা মেটেনি। তারা আবার অন্য কোন সন্ধানে ফিরছে।

## ৪ অভিনন্দন

আদালতের প্রাঙ্গণ নির্জন হয়ে এসেছে। অর্ধালোকিত বারান্দায় ডাক্তার ম্যানেত ও লুসি, মি. লরি ও আসামীপক্ষের কৌঁসুলী ষ্ট্রিভার সদ্যমুক্ত চার্লস ডার্নেকে অভিনন্দন জানাচ্ছিলেন। মৃত্যুর দরজা থেকে ফিরে এসেছে সে।

একদিন স্তিমিত আলোয় দেখা প্যারিসের পাঁচ তলার গুদাম-ঘরের জুতো তৈরির কারিগর ডাক্তারকে আজ আর চেনাই যায় না। মুখে পাণ্ডিত্যের ছাপ—সর্ব অবয়বে একটা ঋজু আত্মমর্যাদা। কেবল এক-এক সময় মর্মান্তিক স্মৃতি মনের ভিতরে অতীত বেদনাকে জাগিয়ে তোলে, যখন বহু দূরের এক পাষাণ কারা-প্রাচীরের নির্মম ছায়া পড়ে সেই মুখে। মানুষটিকে তখন একান্ত অসহায় মনে হয়।

শুধু লুসি সেই যাদু জানে। মাঝের এই ক-টি বৎসরের মর্মান্তিকতাকে ছাপিয়ে দূর অতীতের মাধুরীর সঙ্গে বর্তমানের স্নিগ্ধতাকে এক স্বর্ণসূত্রে সে যেন গেঁথে রেখেছে। তার কণ্ঠের মধু তার মুখের অনির্বচনীয় যাদু, তার হাতের মায়া পিতার অন্তরে নব জীবনের সঞ্চার করেছে।

লুসির হাতে ঠোঁট ছুঁইয়ে ডার্নে তার কৃতজ্ঞতা জানাল। তার পর উকিল ষ্ট্রিভারের দিকে ফিরে তাঁকেও ধন্যবাদ দিল। ষ্ট্রিভারের বয়স ত্রিশের কিছু উপরে, কিন্তু ইতিমধ্যেই পসার জমিয়েছেন চমৎকার। ওকালতী চালে আসামীর পরামর্শদাতা হিসেবে লরিকে সম্পূর্ণ উপেক্ষা করে বললেন—'আপনাকে এই রকম জঘন্য মামলা থেকে সসম্মানে খালাস করে আনতে পেরেছি—'

'আপনি আমাকে চিরজীবনের মতো কৃতজ্ঞতা-পাশে আবদ্ধ করলেন।'

'আপনার জন্য যথাসাধ্য করেছি। মানে অনেকেই যা করে থাকে।'

'অনেকের চেয়ে বেশিই বলুন'—মন্তব্য করলেন লরি।

'আপনিও তাই বলেন? আপনি সারাক্ষণ আদালতে উপস্থিত ছিলেন, আপনি জানবেন বই কি। তা ছাড়া আপনি ব্যবসাদার লোক।'

'সে যাই হোক, আমার আবেদন আজকের মতো সভা ভঙ্গ হোক। লুসিকে অত্যন্ত অসুস্থ দেখাচ্ছে। মি. ডার্নের পক্ষেও সাংঘাতিক দিন গেছে। আমরাও ক্লান্ত।'

'আপনি নিজের কথা বলুন। আমার এখনও হাতের কাজ বাকি। সারা রাত কাজ করতে হবে।'

ডার্নের দিকে এক অদ্ভুত দৃষ্টি মেলে ডাঃ ম্যানেত যেন নিথর হয়ে আছেন। অবিশ্বাস ও বিতৃষ্ণার ভ্রূকুটি-কুটিল সে-মুখের চাহনি অন্তর্ভেদী। মনের ভাবনাগুলোও দিশেহারা।

তার হাতে হাত রেখে ডাকল লুসি—'বাবা!'

তিনি যেন ধীরে-ধীরে ভাবনা সরিয়ে দিলেন দূরে। তার পর মেয়ের দিকে তাকালেন।

'বাড়ি যাবে?'

'যাব, মা।'

গলির প্রান্ত সবগুলো আলোই নিবেছে। এবার আদালতের গেটও সশব্দে বন্ধ হল।

নিরানন্দ আদালত-প্রাঙ্গণ জনশূন্য। ঘোড়ার গাড়ি ডেকে বাপ ও মেয়ে বিদায় নিল।
ষ্ট্রিভারও চলে গেলেন।

যে-লোকটি এতক্ষণ এই দলে যোগ দেননি, কারুর সঙ্গে একটিও কথা বলেননি, যিনি ছায়া-ঘন দেওয়ালে হেলান দিয়ে দাঁড়িয়েছিলেন নিঃশব্দে সবার পিছনে—এতক্ষণে তিনি এগিয়ে এলেন এবং যতক্ষণ না ঘোড়ার গাড়িটি অদৃশ্য হল তাকিয়ে রইলেন সেই দিকে। তার পর ডার্নে ও লরি রাস্তায় যেখানে দাঁড়িয়েছিল এগিয়ে এলেন সেখানে।

'মি. লরি, ব্যবসাদার লোকেরা এবার মি. ডার্নের সঙ্গে কথা বলতে পারবে।'

আদালতে আজকের সওয়াল জবাবে কার্টনের ভূমিকার স্বীকৃতি দেয়নি কেউ। জানেও না তাকে কেউ। তা ছাড়া সে আদালতের পোশাকেও ছিল না।

'ব্যবসাদারের মন যখন ব্যবসা আর হৃদয়াবেগের মধ্যে দোল খায়, তখন সেখানে যে কি লড়াই চলে জানলে আপনি আশ্চর্য হবেন, মি. ডার্নে।'

লরির মুখ আরক্ত হয়ে উঠল।

'সে কথা তো একবার বললেন। ব্যবসা-প্রতিষ্ঠানের প্রতিনিধি হিসেবে মন আমাদের নিজেদের নয়। নিজের চেয়ে অফিসের ভালো-মন্দের কথাই তো বেশি ভাবতে হয় আমাদের।'

'তা জানি। ও তো জানা কথা'—উদাসীন ভাবে বললেন কার্টন—'মিছে বিব্রত হবেন না। সবার মতো আপনিও যে সজ্জন লোক সন্দেহ নেই। বরং অনেকের চেয়েই ভালো, আমি বলব।'

কার্টনের মন্তব্যে কিছু মনে না করে বললেন লরি—'আমি জানি না এ ব্যাপারে আপনার কেন এত মাথাব্যথা! ব্যবসা-সংক্রান্ত কোন যোগসূত্র আছে বুঝি?'

'ব্যবসা? ব্যবসা-ট্যাবসার সঙ্গে আমার সম্পর্ক নেই।'

'থাকত যদি নিশ্চয় মাথা ঘামাতেন?'

'না-না। কখনো না'—বলল কার্টন। লোকটির এই ঔদাসীন্যে লরি রীতিমত তপ্ত, উত্তেজিত হয়ে উঠলেন।

'ব্যবসা অতি সম্মানজনক পেশা। মি. ডার্নে আপনি তো জানেন ব্যবসার প্রয়োজনে আমাদের কত সংযম গোপনীয়তা মেনে চলতে হয়। শুভরাত্রি মি. ডার্নে। ঈশ্বর আপনার মঙ্গল করুন। আজ যখন বেঁচে গেলেন কামনা করি আগামী জীবন আপনার সুখে-সমৃদ্ধিতে ভরে উঠুক।'

ব্যারিস্টারের প্রতি এবং নিজের প্রতিও একটু ক্রুদ্ধ হয়েছেন লরি। ঝটিতি এসে তিনি গাড়ির চেয়ারে বসে পড়লেন।

গাড়ি ছুটল টেলসন ব্যাংকের দিকে।

কার্টনের মুখে মদের গন্ধ—খুব প্রকৃতিস্থ ছিলেন না তিনি। ডার্নেকে বললেন, 'এক অদ্ভুত দৈব বিড়ম্বনায় আমরা আজ দুজন মুখোমুখি হয়েছি। আজকের এই রাত নিশ্চয়ই অদ্ভুত ঠেকছে আপনার কাছে। নিজেরই প্রতিচ্ছায়া শান-বাঁধানো রাস্তার সম্মুখে দাঁড়িয়ে। নিজেকে এ-জগতের যেন এখনও ভাবতেই পারছি না।'

'আশ্চর্য নয়। ওপারের অনেকদূর নিয়ে গিয়েছিল আপনাকে। কিন্তু আপনি কি দুর্বল?'

'দুর্বল। হ্যাঁ, দুর্বল বোধ করছি বড্ড।'

'কিছু খেয়ে শরীরটা তাজা করে নিন না কেন? ওই লোকগুলো যখন আপনাকে ইহলোক না পরলোক, কোন্ লোকের বাসিন্দা করবে ভেবে মাথা ফাটিয়ে ফেলছিল, সেই ফাঁকে আমি কিছু খেয়ে নিয়েছি। চলুন কাছে-পিঠের একটা সরাইখানা দেখিয়ে দিই।'

ডার্নের হাত ধরে ফ্লীট ষ্ট্রীটে নিয়ে এলেন কার্টন। সেখান থেকে গলিপথে হোটেলে। একটি ছোট ঘরে আস্তানা নিলেন দুজনে। সামান্য কিছু আহার ও সুরাপানে তৃপ্ত

শক্তি ফিরে পেল ডার্নে। কার্টন একই টেবিলে পোর্টের বোতল খুলে তার মুখোমুখি বসলেন। আজ সারা দিন ঝড় বয়ে গেছে শরীর-মনের উপর দিয়ে। এখন আশ্চর্য এক রকম দেখতে তারই প্রতিচ্ছায়ার সামনে বসে—মনে একটা স্বপ্নের কুহেলি সৃষ্টি হল যেন। 'নিজেকে এতক্ষণে এই পৃথিবীরই লোক মনে হচ্ছে তো? আহা, সে চিন্তাও কত আনন্দের!'—কেমন যেন তিক্ত কণ্ঠে বললেন কার্টন। তার পর বড় এক গ্লাসে মদ ঢেলে বললেন—'আর আমি—এ সংসারকে ভুলতে পারলেই আমি বাঁচি। এ জগতে মদ ভিন্ন আর-কোন কিছুতেই কোন আস্থা নেই, আসক্তি নেই আমার। সে সব আমি চাই না। দরকারও নেই। আপনাতে-আমাতে, সত্যি বলতে কি, দেহে যতই সাদৃশ্য থাক, মনের দিকে কোন মিলই নেই।'

'খাওয়া তো হল। আসুন, এবার কোন মনের মানুষের প্রীতি-কামনায় তার স্বাস্থ্য পান করা যাক।'

'মনের মানুষ? কিন্তু কাউকেই তো মনে পড়ছে না।'

'তার নাম তো আপনার ঠোঁটের গোড়ায় লেগে আছে।'

'লুসি ম্যানেতের কথা বলছেন?'

'তারই কথা বলছি'—

সঙ্গীর দিকে পরিপূর্ণ দৃষ্টিতে তাকিয়ে কার্টন সুরার পাত্র তুললেন। তার পর গ্লাসটাকে ছুঁড়ে ফেলে দিলেন তার পিছনে। দেয়ালে আঘাত খেয়ে গ্লাসটা খান-খান হয়ে গেল। ঘণ্টা বাজিয়ে বেয়ারাকে ডেকে আর একটা পাত্র আনতে বললেন।

'অন্ধকার গাড়িতে তুলে দেওয়ার পক্ষে মেয়েটি খাসা সুন্দরী বলতে হবে'—নূতন পানপাত্রে মদ ঢালতে ঢালতে বললেন কার্টন।'

ডার্নের কপাল কুঞ্চিত হয়ে উঠল।

'লুসি ম্যানেতের মতো মেয়ে করুণা করবে, কাঁদবে—ভাবতে মন্দ লাগে না। ওর করুণা-মমতার জন্যে বুঝি-বা প্রাণ-বিপর্যয়ও সহ্য হয়। কি বলেন আপনি? সত্যি নয়?'

ডার্নে একটি কথারও উত্তর দিল না।

'আপনার মুখের কথায় কি যে খুশি হয়েছিল সে। অবশ্য ভাবে না দেখালেও, বুঝতে দেরি হয়নি আমার।'

এই ইংগিতে ডার্নের মনে পড়ে গেল যে এই অপ্রিয় লোকটিই আজ স্বেচ্ছায় তাঁর সাহায্যেই পাশে এসে দাঁড়িয়েছিলেন—স্মরণ হতেই ডার্নে তাঁকে ধন্যবাদ দিল পরম কৃতজ্ঞতা ভ'রে।

'আমি না ধন্যবাদের প্রত্যাশী না কৃতিত্বের'—উদাসীন উত্তর দিলেন কার্টন—'কিছুই করবার ছিল না প্রথমত, আর কেন যে করলাম তা নিজেও জানি না। মি. ডার্নে, একটা প্রশ্ন আপনাকে করতে চাই।'

'সানন্দে'—

'বলুন তো, আপনাকে খুব একটা পছন্দ করে ফেলেছি এই কথাই কি বিশ্বাস করেন?'

'সে কথা এখনও ভাবিনি'—একটু অপ্রসন্ন কণ্ঠে উত্তর দিল ডার্নে।

'ভেবে দেখুন না একবার।'

'আপনার আচরণে তারই প্রকাশ বটে—'

'আপনার বুদ্ধিবৃত্তির তারিফ করতে হয়—'

দাম মিটিয়ে উঠে দাঁড়াল ডার্নে। শুভরাত্রি বিদায় চাইতেই কার্টন কেমন যেন বেপরোয়া কণ্ঠে বললেন—'একটা কথা। আপনি কি আমাকে মাতাল ভেবেছেন?'

'মনে তো হয় আপনি খুবই মদ খাচ্ছেন।'

'মদ? তা খাচ্ছি বই কি?'

'খুব বেশি পরিমাণেই খাচ্ছেন না কি?'

'কিন্তু কারণটাও জানা উচিত। আমি এক সৃষ্টিছাড়া জীব, বন্ধু! সংসার আমায় স্নেহ করে না—আমিও কারুর স্নেহ চাই না।'

'এ ভালো নয়। এমন করে নিজেকে নষ্ট করবেন না।'

'কি জানি। হয়ত আপনার কথাই সত্যি। কিন্তু নিজেকে একটু সাবধানে রাখবেন বন্ধু। বিদায়, শুভরাত্রি।'

নির্জন ঘরে সিডনি কার্টন একটা বাতি নিয়ে আয়নার সামনে এসে দাঁড়ালেন। নিজেকে চুলচেরা করে বিচার করলেন। নিজের প্রতিবিম্বের দিকে চেয়ে বললেন—'লোকটিকে সত্যই কি ভালোবেসেছ? নিজের চেহারার সঙ্গে যার এত মিল তাকেই কেন ভালোবাসলে? নিজেকে ভালোবাসার কি আছে তোমার? কি আছে বল? কিছু যে নেই সে তো তোমার জানা। কি করেছ তুমি নিজের? কি হতে পারতে আর কোথায় এসে দাঁড়িয়েছ তাই আঙুল দিয়ে দেখিয়ে দিল বলেই কি এত ভালোবাসা? লোকটার সঙ্গে জায়গা বদল করবে? বল না! খুলে বল না তোমার মনের কথা। লোকটাকে ঘৃণাই তো কর?'

ঝড়-লাগা মন মদে শান্ত হল। তার পর এল প্রশান্ত ঘুম। হাতে মুখ গুঁজে ঘুমিয়ে পড়ল মানুষটি। শুধু মাথার রাশীকৃত চুল টেবিলের উপর বিন্যস্ত হয়ে পড়ল। আর বাতির মোম গলে গলে সেই চুলে জড়াতে লাগল।

## ৫ শৃগাল

মদ খাওয়া আর মাতাল হওয়ার রেওয়াজ ছিল সেই যুগে। তখনকার দিনে একজন সাধারণ ভদ্রলোক কতখানি মদ আর পানচ গলায় ঢালত অথচ সমাজে মাতাল বলে তার নিন্দা রটত না সে-কথা আজ বললে লোকে বাড়াবাড়ি বলে উড়িয়ে দেবে। আইনজীবীদের জগতে ষ্ট্রিভারও এগোচ্ছিলেন খ্যাতি ও সচ্ছলতার চূড়োয়। তারও এই অভ্যাসে কমতি ছিল না কিছু।

কোর্টের লোকে জানত যে ষ্ট্রিভার হচ্ছেন সাহসী উকিল—তার কোন লোকলজ্জা নেই—যে-কোন কেস হাতে নিয়ে এগিয়ে যেতে তার সমকক্ষ মানুষ কম—কিন্তু নানা দলিল-দস্তাবেজের ভিতর থেকে আসল জিনিষটি জাল ছেঁকে বের করার দক্ষতা তার তত নেই। অথচ যে-কোন আইনজ্ঞের এইটিই তো আসল কুশলতা। কিন্তু দিনে দিনে তার উন্নতি ঘটেছে। এখন দেখা যায় সারা রাত কাজ-কর্ম আর মদের বোতল নিয়ে যতই না সিডনি কার্টনের সঙ্গে তার সময় কাটুক—সকাল বেলা কোর্টে তার মামলার সূত্র আঙুলের ডগায়।

একই কাজে একেবারে অলস মানুষ হল সিডনি কার্টন। কোন-কিছুর সঙ্গে রফা করা তার চরিত্রে নেই। তবু যারা জানত তারা বলাবলি করত যে কার্টন কোনদিনই সিংহ হবে না—সে আশ্চর্যবুদ্ধি শৃগাল। আর সেই কুশলতায় ষ্ট্রিভারকে সে যথেষ্ট সাহায্য করে যাচ্ছে।

'দশটা বাজে স্যর'—হোটেলের লোক তার নির্দেশমতো তাকে জানিয়ে দিয়ে বলল, 'দশটা বাজল স্যর।'

'কি হয়েছে?'

'দশটা বাজে।'

'রাত দশটা?'

'আপনি আমায় ডেকে দিতে বলেছিলেন—'

এপাশ-ওপাশ করে আবার ঘুমোবার চেষ্টা করে বিফল হল কার্টন। উঠে মাথায় টুপি দিয়ে রাস্তায় বেরিয়ে পড়ল। ফুটপাথে খানিক পায়চারি করে অবশেষে গিয়ে উঠল স্ট্রিভারের চেম্বারে।

'তোমার একটু দেরি হল'—দুজনে লাইব্রেরি ঘরে গিয়ে বসলেন। চুল্লিতে আগুন জ্বলছে। কাগজপত্রের স্তূপাকারের মধ্যে একটা টেবিলে প্রচুর মদ আর পানুচের উপকরণ।

'আজ রাতে ক-বোতল হয়েছে, সিডনি?'

'আজকের ক্লায়েন্টের সঙ্গে বোতল দুই।'

'এস, বসা যাক। একটা বড় পানুচ তৈরি কর। আজ কোর্টে সরকারি সাক্ষীদের সঙ্গে তোমার সওয়াল খুবই ভালো হয়েছে। প্রত্যেকটি প্রশ্নের জবাব—'

'আমি সব সময়েই ভালো—নয় বল?'

'আমি তো না বলছি না। আজ মেজাজ এত চড়া সুরে বাঁধা কেন? মেজাজ একটু পানচ ঢেলে নরম করে নাও।'

সিডনি হেসে পানুচের গেলাস তৈরি করল।

'আমাদের ইস্কুলের পুরোনো সেই সিডনি কার্টন—'

সিডনির দিকে তাকিয়ে মাথা দোলাতে দোলাতে স্ট্রিভার এই মানুষটির অতীত আর বর্তমানকে যেন একসঙ্গে দেখতে লাগল—'সেই সিডনি কার্টন, হঠাৎ গরম হঠাৎ নরম, এই উদ্দাম, এই বিমর্ষ—'

একটা ছোট্ট নিশ্বাস ফেলে জবাব দিল সিডনি—'হ্যাঁ, তোমার মনে আছে বটে। সেই সিডনি—তবু দেখ, আমি তো অন্য ছেলেদের ইস্কুলের কাজ করে দিতাম, নিজের করেছি কদাচিৎ।'

'কেন করতে না বল তো।'

'ঈশ্বর জানেন আমার চরিত্রই ঐ রকম—'

স্ট্রিভার যেন কত বয়োবৃদ্ধের মতো উপদেশের ছলে বলল—'কার্টন তুমি যা কর সে তো দুর্বলের পথ। তোমার জীবনে না আছে উদ্যম, না কোন উদ্দেশ্য। দেখ আমাকে।'

'জ্বালালে'—একটা হালকা হাসির ঢেউ তুলে কার্টন বলল—'তুমি মাস্টারি করছ স্ট্রিভার।'

'আমি কেমন করে করি তুমি চোখ চেয়ে দেখ না।'

'আমার সাহায্য নাও' অবশ্য টাকাও দাও—কিন্তু আমি তো দেখছি তুমি যা করতে চাও তাই কর। তুমি তো চিরকালই সামনের সারির লোক, আমি পেছনের বেঞ্চির।'

'আমি তো চিরকাল সামনের সারির ছিলাম না, সামনের সারিতে আমাকে এগিয়ে আসতে হয়েছে। সামনের সারিতে আমি জন্মাইনি।'

'তোমার জন্মের উৎসবে আমি তো উপস্থিত ছিলাম না ভাই।'

দুজনেই উচ্চকণ্ঠে হেসে উঠল।

'তোমার মনে পড়ে'—বলল কার্টন,—'যখন প্যারিসে স্টুডেন্ট কোয়ার্টারে ছাত্র ছিলাম আমরা, তুমি তো সর্বদাই ডিগ্রি নেবার জন্যে, পড়াশুনার জন্যে অশ্রান্ত ছুটোছুটি করেছ! আর আমি—আমি ছিলাম অলস—আলস্যে আমার জীবনে জং ধরে গেছে। যাক, নিজের অন্ধকার অতীতের দিকে আর আমায় ঠেলে দিও না ভাই। ভোর হয়ে এল, যাবার আগে আনন্দদায়ক কিছু বল।'

'তাহলে সুন্দরী সাক্ষীর কথায় আসা যাক। এ আলোচনা নিশ্চয়ই আনন্দদায়ক লাগবে?'

বাহ্যত বোঝা না গেলেও আবার বিষাদ-ভারাক্রান্ত হয়ে উঠল কার্টন।

'কে তোমার সুন্দরী সাক্ষী?'

'ডাক্তারের সুন্দরী তনয়া মিস ম্যানেত।'

'তাকে সুন্দরী বলছ?'

'সুন্দরী নয়?'

'একটুও নয়।'

'সারা আদালতের মধ্যমণি ছিল সে।'

'আদালত আবার কবে সৌন্দর্যের বিচারক হল! সে ত সোনালী চুলের পুতুল।'

কার্টনের দিকে তীক্ষ্ণ কটাক্ষপাত করে বলল ষ্ট্রিভার—'অথচ ঐ সোনালী চুল পুতুলের জন্যই আমার ধারণা তুমিই বেশি কাতর হয়ে পড়েছিলে। সবার আগে তুমিই তার জন্য ব্যগ্রতা দেখিয়েছ।'

'দেখাব না, বল কি? ঘটনাটা কি হয়েছিল ভেবে দেখ। মেয়ে হোক আর পুতুল হোক, সে যদি তোমার সামনে অজ্ঞান হয়ে লুটিয়ে পড়ে আমি অন্তত অস্থির না হয়ে পারি না। কিন্তু আর নয়, এবার আমি যাব।'

হাতে বাতি নিয়ে ষ্ট্রিভার তাকে যখন সিঁড়িতে এগিয়ে দিল তখন জানালার পর্দার ভিতর দিয়ে ভোরের প্রথম আলো এসে পড়েছে। বাইরে এসে দেখল বাতাসে হিমের আভাস, আকাশে মেঘেদের ভিড়, নদীর জলে নিষ্প্রভ ঝিলিক। সমস্ত দৃশ্যপট যেন প্রাণহীন মরুভূমির মতো। আর ভোরের বাতাসে ধুলোর ঘূর্ণি মালার মতো পাক খাচ্ছে—যেন একটু একটু করে সারা শহরকে ঢেকে দেবে। তার ভিতরকার অপচয় হয়ে যাওয়া সব শক্তি আর বাইরের এই প্রাণহীন মরু-দৃশ্য, যেন তার সামনে প্রত্যক্ষ হয়ে উঠল। একটি নিঃশব্দ অট্টালিকার নিচে দাঁড়িয়ে নিজের দূর ভবিতব্যের দিকে তাকিয়ে দেখল কার্টন। একবার মরীচিকার মতো তার সামনে ভেসে উঠল এক আশ্চর্য স্বপ্ন-প্রাসাদ—ফুলে ফলে প্রেমে মমতায়, উজ্জ্বল আশার আনন্দে ঝলমল। কিন্তু সে মুহূর্তমাত্র—আবার যে-কে সেই।

বিরাট বাড়ির সিঁড়ি ভেঙে কার্টন নিজের ঘরে গেলেন। বিবর্ণ বিছানায় নিজেকে যেন ছুঁড়ে ফেলে দিলেন। তার পর কেউ দেখল না চোখের জলে তাঁর বালিস ভিজে গেল।

সূর্য উঠল—বিষণ্ণ সূর্য। চরিত্রবান প্রতিভাবান সেই সব মানুষ যারা নিজেদের প্রতিষ্ঠা অর্জনের জন্যে, সুখের জন্যে সর্বস্ব পণ করল না, তাদের অপচয় হয়ে যাওয়া জীবনের উপর সূর্যের করুণ রশ্মি বিকিরিত হতে লাগল।

## ৬. জনতার পদধ্বনি

সোহো স্কোয়ার থেকে খুব দূরে নয়—রাস্তার এক কোণে ডাক্তার ম্যানেতের নিরিবিলি বাড়িটি। মামলার পর চার মাস কাটল। স্মৃতির অতলে অবলুপ্ত হয়েছে সব। এখন ডাক্তারের সঙ্গে পরম হৃদ্যতা গড়ে উঠেছে লরির। শহরের নির্জন পথপ্রান্তের গৃহটি হয়ে উঠেছে তাঁর জীবনের প্রিয় আনন্দধাম!

রবিবারের এক প্রসন্ন বিকেলে লরি পায়ে হেঁটে যাচ্ছিলেন ডাক্তারের বাড়ির দিকে। সেই বিশেষ সুন্দর বিকেলটিতে লরি হাঁটিতে হাঁটিতে এলেন। মধুর অপরাহ্ণ-আলোয় খাওয়ার আগে ডাক্তার ও লুসির সঙ্গে বেড়িয়ে বেড়ান তিনি। যেদিন বেড়াতে ভালো

লাগে না, ডাক্তারের ঘরে বসে তাঁদের সঙ্গে গল্প করেন, বই পড়ে শোনান। এমনি ভাবে সারা দিন কাটে ওঁদের সাহচর্যে। আজ অবশ্য তার কোনটিই নয়। আজ নিজের মনে চিন্তার জট ছাড়াচ্ছিলেন তিনি। তাই হাঁটতে ভালো লাগছিল।

ডাক্তার যেখানে বাস করেন তার মতো নিভৃত-নিরালা পরিবেশ লণ্ডনে আর দুটি নেই। একটি বড় নির্জন বাড়ির তিনটি ঘর নিয়ে থাকেন তাঁরা। পথের এই দিকটিতে রোদ আসে সকালের দিকে। নরম সোনালী মিষ্টি রোদ। দিন যত এগোয় ছায়া পায়ে-পায়ে এগিয়ে আসে। তখন এই অঞ্চলটিকে মনে হয় যেন রৌদ্র-সমুদ্রের নিভৃত বন্দর। যেমন শান্ত তেমনি নির্ভরশীল আশ্রয়।

পুরোনো দিনের মতো আবার রুগী দেখতে শুরু করেছেন ডাক্তার। যা অর্থাগম হয় তাতে পিতা পুত্রীর বেশ চলে যায়। আপন চিন্তায় মশগুল হয়ে চলতে-চলতে লরি এক সময় দেখলেন ডাক্তারের সদর দরজায় কখন পেঁাছে গেছেন।

'এ বাড়িতে আমি ঘরের লোকের মতোই' ভাবলেন লরি। 'নিজেই উঠে যাই।'

বিত্তের স্বাচ্ছন্দ্য না থাকলেও প্রতিটি ঘরের সামান্য আসবাব-পত্রকে সুন্দর করে রচনা করে রেখেছে লুসি। নিজের ঘরটি ভরে আছে পাখি, ফুল, বই, ডেস্ক, টেবিল, রঙের বাক্সে। দ্বিতীয় ঘরখানি রুগী দেখবার জন্য এবং খাওয়ার ঘর হিসেবেও ব্যবহার করেন ডাক্তার। তৃতীয় ঘরখানি ডাক্তারের নিজের। ঘরের এক কোণে সেই পাঁচতলার গুদাম-ঘরের উপকরণ। একদিন যেখান থেকে লরি উদ্ধার করে এনেছিলেন তাঁকে মৃত্যু-লোক থেকে প্রাণলোকে। সঙ্গের সেই বেঞ্চি ও জুতো তৈরির যন্ত্রপাতি সব যত্নে রাখা।

সরবে যেন ভাবলেন লরি, 'ও সব মর্মান্তিক স্মৃতি আঁকড়ে থেকে আর লাভ কি?'

'আশ্চর্যের কি আছে এতে?' অপ্রত্যাশিত পালটা প্রশ্নে সচকিত হয়ে উঠলেন লরি।

তাকিয়ে দেখলেন সামনে মিস প্রস। ডোভারের হোটেলে একদা পরিচয় ঘটেছিল। তার পর দিনে-দিনে পরিচয় গাঢ় হয়েছে এই মহিলার সঙ্গে।

''কেমন আছেন?'

'ভালোই। তুমি আছ কেমন?'

'ভালো আর কই? মেয়েটিকে নিয়েই বড্ড মুশকিলে পড়েছি।'

'কিসের মুশকিল?'

'দিন-রাত লোক আসছে লুসির ভালো-মন্দের খবর নিতে।'

'তাই নাকি।'

'আমি আছি ওর সঙ্গে—মানে, ও আছে আমার সঙ্গে সেই দশ বছর থেকে। খরচা-পত্তর দেয়। সবই সত্যি। কিন্তু তাই বলে এ ধরনের অবাঞ্ছিত লোক-জনের রাত-দিন হামলা আমি সহ্য করতে পারব না। ওকে আমার কাছ থেকে ছিনিয়ে নিতে দেব না আমি যাকে-তাকে। একজনকেও দেখলাম না যে ওর যোগ্য।'

সব মেয়ের মতোই প্রসও যে অসূয়া-পরবশ তা জানেন লরি। কিন্তু তার হৃদয়ের গোপনে একটি নিষ্পাপ নিঃস্বার্থ নারীপ্রাণ আছে, যে ভালোবাসার ক্রীতদাসী হয়ে থাকতে চায়। সৌন্দর্যের, সুরুচির, যৌবনের সৌভাগ্য নিয়ে যে-মেয়ে জন্মায়নি, সে তার প্রিয়-পাত্রটির মধ্যেই চায় নিজেকে বাঁচিয়ে রাখতে। কিছুতেই সে ভালোবাসায় অংশীদার সহ্য করতে পারে না।

আবার বলল মিস প্রস, 'আপনিই তো এর সূত্রপাত করেছিলেন।'

'আমি—' অবাক হয়ে বললেন লরি, 'আমি সূত্রপাত করেছি?'

'নয়ত কে? ওর বাবাকে কে ফিরিয়ে এনেছে?'

'ও—সেই সূত্রপাতের কথা বলছ—'

'সূত্রপাত নয়ত কি শেষ নাকি—' প্রস কপট ক্রোধ দেখাল।

তার পর আবার বলল, 'যখন শুরু হয় তখন হয়ত-বা একটু কঠিন ছিল। অবশ্য তাই বলে ডাক্তারের কোন দোষ ধরছি না। তবে এও বলি যে অমন মেয়ের বাপ হওয়ার যোগ্যতা ওঁর নেই। কোন কলঙ্ক আরোপ করছি না—কেউ সেরকম আপত্তি করে না—কিন্তু এরকম হবার কথা ত নয়। আর সত্যি কথা বলতে কি ওঁর কাছে সর্বদা এ রকম প্রচণ্ড লোকজনের ভিড় আমার একদম পছন্দ নয়। কেউ যে আমার কাছ থেকে লুসিকে সরিয়ে নেবে এ আমি সহ্য করতে পারব না।'

এ মেয়েটিকে তাঁর অনেকখানি শ্রদ্ধা দিলেন তিনি।

টেলসন ব্যাংকের খাতায় যাদের অনেক টাকার ব্যালেন্স আছে সেইসব মহিলাদের চেয়ে এই একটি সামান্য মেয়ে সব দিক থেকে কত অনন্য।

'এ পর্যন্ত যত লোক এসেছে, কাউকেই আমি ওর যুগ্যি মনে করিনি', বলল প্রস, 'তবে একজনের কথা বলতে পারি সে আমার ভাই সলোমন, জীবনে যদি না একটা ভুল করে ফেলত—'

আবার সেই পুরোনো ঘরোয়া কথা।

মিস প্রসের ব্যক্তিগত কাহিনীর খোঁজ-খবর করতে করতে লরি জানতে পারলেন যে তার ভাই সলোমন একটি পয়লা নম্বরের পাষণ্ড, জুয়ো খেলতে গিয়ে বোনের সর্বস্ব খুইয়ে দিয়েছে। তার পর তাকে অনিবার্য দারিদ্র্যের মধ্যে ঠেলে রেখে নিরুদ্দেশ হয়েছে। একটা খবর অবধি নেওয়ার দরকার মনে করে না।

তবু সেই ভাই সম্বন্ধে প্রসের স্নেহ লরির কাছে একটা নতুন জিনিস বলে মনে হল। এ মেয়েটির চরিত্রের আর-একটা সুন্দর দিক দেখতে পেলেন তিনি।

লরি বসার ঘরে আসন নিয়েই বললেন, 'একটা কথা তোমায় জিজ্ঞেস করব? আচ্ছা বল তো, ডাক্তার কি কখনও গল্পচ্ছলে তাঁর কারা-জীবনের স্মৃতির উল্লেখ করেন?'

'না।'

'তবুও ঐ বেঞ্চ যন্ত্রপাতি রেখে দিয়েছেন?'

'মনে-মনে যে ভাবেন না একেবারে বলা যায় না।'

'বেশি ভাবেন?'

'খুব বেশি।'

লরির দৃষ্টিতে চকিতে যেন লঘু বিদ্যুৎ খেলে গেল, 'বল তো মিস প্রস, নিজের কারা-জীবন সম্বন্ধে ডাক্তারের নিজের ধারণা কি? কার জন্য তাঁর এই নির্যাতন, কে তাঁর নির্যাতনকারী, এ সব কি তিনি জেনেছেন, না জানেন?'

'লুসির কাছে যা শুনেছি—'

'অর্থাৎ—'

'তার ধারণা, ডাক্তার জানেন।'

'এ-সব কথা জিজ্ঞেস করলাম বলে রাগ করো না। আমরা মুখ্যু-সুখ্যু ব্যবসাদার লোক—আদার ব্যাপারি।'

'তাই নাকি!'

এ কথায় মিস প্রসের মন অনেকটা নরম হয়ে এল। বলল, 'আমি যতটা বুঝি—ডাক্তারের মনে সদা আতঙ্ক।'

'আতঙ্ক?'

'তা নয়। সেই মর্মান্তিক স্মৃতির আতঙ্ক। একবার এক দারুণ দুর্যোগে নিজেকে হারিয়েছিলেন। কেমন করে ভুললেন—আবার কিভাবে ফিরে এলেন—সেই অনিশ্চয়তায় সব সময় তাঁর ভয় আবার হয়ত স্মৃতি হারাবেন। তাই বোধ হয় ওকথা তোলেন না পারতপক্ষে।'

প্রসের কথার ইঙ্গিতে খুবই বিচলিত হলেন লরি। বললেন, 'ঠিকই বলেছ তুমি। কিন্তু সে-সব নিজের মনে চেপে রাখাও তো ভালো নয় তাঁর পক্ষে। এই দুশ্চিন্তাই তো আমাকে ভাবিয়ে তুলছে।'

'কিন্তু উপায় নেই', মাথা নেড়ে বলল মিস প্রস—'সে কথা মনে হলেই কেমন যেন অন্য মানুষ হয়ে যান। মাঝেমাঝে গভীর রাতে ঘুম থেকে উঠে তিনি ঘরময় পায়চারি করেন। যেন নিজের মনে সেই জেলখানায় পায়চারি করেন। সাড়া পেয়ে উঠে মেয়ে বাপের কাছে যায়। বাপের পাশে-পাশে থাকে। তাঁর সঙ্গে নিঃশব্দে পায়চারি করতে থাকে। ঘুণাক্ষরেও কোন কথা তোলে না। এক সময় ডাক্তারের মনে উত্তেজনা কমে আসে। মেয়ের সঙ্গ ও ভালোবাসার যাদুতে আবার যে-মানুষ সে-মানুষ হয়ে যান।'

মিস প্রসের এটা নিছক কল্পনা নয়, একথা মেনে নিলেও স্বীকার করতেই হবে একটা বিষণ্ণ চিন্তা দিনরাত্রি সর্বক্ষণ মনকে শ্বাপদিত করবার তীব্র বেদনানুভূতি থেকেই তাঁর এই অশান্ত পদচারণা।

প্রতিধ্বনির পক্ষে অপূর্ব এই গৃহকোণ। সেই পথপ্রান্ত আগামী পদাতিকদের পদধ্বনিতে শব্দময় হয়ে উঠতে আরম্ভ করেছে। এই উদ্দেশ্যহীন পদচারণা যেন তারই অনাগত প্রতিধ্বনিতে মুখর।

কথাবার্তায় ছেদ পড়ল।

'ওঁরা আসছেন,' বলে প্রস উঠে দাঁড়াল—'এইবার মানুষের ভিড় দেখবেন।'

লরিও জানালার কাছে এসে দাঁড়ালেন। বাপ-মেয়ের পায়ের শব্দ শোনা যাচ্ছে সিঁড়িতে। এইখানটায় পায়ের শব্দ প্রতিধ্বনিত হতে হতে মিলিয়ে যায়। আবার যেন নতুন করে বাজতে থাকে। মনে হয় কত জনের পায়ের শব্দ ক্ষণে ক্ষণে উঠছে, পড়ছে আবার মিলিয়ে যাচ্ছে।

খুশিমনে এগিয়ে এল প্রস। লুসির হাত থেকে বনেটটা নিয়ে নিল। তার পর রুমাল দিয়ে তার ধারগুলি ঝেড়ে দিল। পৃথিবীর সর্বাপেক্ষা সুন্দরী মেয়ে নিজের চুল যতখানি যত্নে পরিপাটি করে সাজায় তার চেয়ে বেশি আদরে লুসির চুলগুলি গুছিয়ে দিল।

এই মেয়েটির কাছে লুসি যেন ছেলেমানুষ হয়ে যায়। আদর করে তাকে জড়িয়ে ধরল লুসি, অনুযোগ করল কেন তার জন্যে অত কষ্ট করে প্রস। লুসি ভালোরকমই জানে বেশি বললে প্রসের রাগ হয়ে যায়, তখন নিজের ঘরে গিয়ে সে কাঁদতে বসে। আজ ডাক্তারকেও দেখতে ভালো লাগছে। আদর দিয়ে দিয়ে এই মেয়েটিকে নষ্ট করে ফেলছে প্রস। সেই নিয়ে ডাক্তার প্রসকে নিত্য অনুযোগ করেন।

এই সংসারের গৃহস্থালির সম্পূর্ণ দায়িত্ব নিয়ে আছে প্রস। কোনদিকে কোন অসুবিধার কারণ নেই। খাওয়ার টেবিলে সে এদের জন্যে যে আহার পরিবেশন করে তার কিছুটা ফরাসি। সেই খাদ্যের স্বাদে এরা খুবই তৃপ্তি পায়। আহার্য প্রস্তুতের ব্যাপারে প্রসের গবেষণার অন্ত নেই। সে এখানে-ওখানে সামান্য দক্ষিণা দিয়ে নতুন নতুন রান্না শিখে আসে।

রবিবার দিনটি প্রস ডাক্তারের টেবিলেই খেতে বসে। অন্য দিনগুলিতে সে একলা খায়। কখন খায় কেউ জানে না। তার নিজের যে-ঘর সেখানে লুসি ছাড়া আর সকলেরই প্রবেশ নিষেধ। আর যেদিন লুসি সেই ঘরে গিয়েছিল সেদিনের মতো খাওয়ার আনন্দ আর কোনদিন পায়নি প্রস।

আজ গরম পড়েছে দুঃসহ। খাওয়ার পর লুসির প্রস্তাবমতো সবাই গিয়ে বসল খোলা বাতাসে গাছের ছায়ায়। মৃদু স্বরে গল্প শুরু হল। আজ লুসি সকলের জন্য

পানীয় পরিবেশন করল নিজে। মাথার উপরে নিরালা গাছের মর্মর-ধ্বনি ডালেপাতায় বাজতে লাগল।

আজ মিস প্রসের এক শ' লোকের ভিড় মোটেই হ'ল না।

বাইরের মানুষ-জনের মধ্যে কেবল ডার্নে এল।

ডাক্তার সাদরে স্বাগতম জানালেন তাকে। লুসিও। শুধু তাকে দেখামাত্রই প্রসের হঠাৎ গা ও মাথা ব্যথা শুরু হল। সে বিদায় নিয়ে সরে পড়ল।

ডাক্তারকে ভারি প্রফুল্ল দেখাচ্ছিল। এই সব সময় তাঁকে এত অল্পবয়সী দেখায় যে, বাপ ও মেয়ের চেহারায় আশ্চর্য সাদৃশ্য দেখা যায়। বাপের কাঁধে মাথা রেখে মেয়ে বসে আছে—দুজনে আশ্চর্য মিল। ডাক্তার আজকে সারা দিন নানা বিষয়ে কথা বলেছেন। অস্বাভাবিক সজীবতায় বাঙ্ময় হয়ে উঠেছেন। বিশেষ করে লণ্ডনের পুরানো অট্টালিকা সম্বন্ধে কথা বলতে তিনি ভারি ভালবাসেন।

'আচ্ছা ডাঃ ম্যানেত,' ডার্নে বলল—'টাওয়ারের সব কি দেখেছেন আপনি?'

'লুসি আর আমি ওখানে গিয়েছি বটে তবে উদ্দেশ্যহীন ভাবে। তবে ওখানে দেখার জিনিস আছে যথেষ্ট।'

'আমি ওখানে গিয়েছি। অবশ্য আমার দেখার সুযোগ ছিল কম। তবু লোকমুখে এক অদ্ভুত কাহিনী শুনেছিলাম ওখানকার।'

'কি কাহিনী?'

'মিস্ত্রিরা কাজ করতে করতে একটা পাতাল ঘরের সন্ধান পায় যেটি বহুদিন আগে তৈরি হয়েছিল। লোকে তার কথা ভুলেও গিয়েছিল। ঘরটির ভেতরের দেয়ালটি কয়েদী-দের লেখায় লেখায় কলঙ্কিত। তারিখ, নাম, অনুযোগ, অভিযোগ, প্রার্থনা, বাণী কত কি লেখা তাতে। দেওয়ালের এক কোণের পাথরে একজন কয়েদী—যে হয়ত পরে ফাঁসি গিয়েছে—তিনটি অক্ষর খোদাই করে গিয়েছিল। কোন দুর্বল যন্ত্রে কম্পিত হাতে তাড়াতাড়ি করে করা তিনটি বর্ণ। প্রথম দেখায় মনে হয়েছিল শব্দ তিনটি বুঝি ডি-আই-সি। কিন্তু পরে সতর্ক পরীক্ষায় প্রমাণ হয় শেষ শব্দটি 'সি' নয় 'জি'। কিন্তু ঐ তিনটি আদ্য অক্ষরযুক্ত কোন বন্দীর নাম খুঁজে পাওয়া যায়নি। অবশেষে বহু গবেষণার পর স্থির হল, ওগুলো কোন নামের আদ্যক্ষর নয়। পুরো কথা—'ডিগ' মানে খোঁড়া। মেঝে খুঁড়ে একটি পাথরের নিচে ছোট চামড়ার ব্যাগে পোড়া ছাই পাওয়া যায়। সেই অজানা বন্দী কি লিখেছিল কোনদিনই তার মর্মোদ্ধার হয়নি।'

'তোমার কি হল বাবা?' উৎকণ্ঠিত মুখে মেয়ে বাপের দিকে তাকাল।

ডাঃ ম্যানেত হঠাৎ হাত মাথায় রেখে চমকে উঠলেন। তাঁর মুখের চেহারা দেখে সবাই ভীত হয়ে পড়ল।

'না না, ঠিক অসুস্থ নয়। বড় বড় ফোঁটায় বৃষ্টি পড়ছে তাই চমকে উঠেছিলাম। চল, ভেতরে যাওয়া যাক।'

প্রায় তখনই সামলে নিলেন নিজেকে। সত্যি সত্যিই, বড় বড় ফোঁটায় বৃষ্টি পড়তে শুরু করেছে। ডাক্তার ম্যানেত হাত দেখালেন। বৃষ্টিতে ভিজে গেছে। কিন্তু তিনি এই গল্প সম্বন্ধে কোন মন্তব্য বা ইঙ্গিত কিছুই করলেন না। ঘরে যেতে যেতে আদালতের প্রাঙ্গণে যেমন দেখেছিলেন ডার্নের উপর স্তম্ভিত দৃষ্টি—ঠিক সেই বিশেষ দৃষ্টির চমক যেন আবার দেখতে পেলেন লরি ডাঃ ম্যানেতের চোখে।

কিন্তু এত তাড়াতাড়ি ডাঃ ম্যানেত শুধরে নিলেন নিজেকে যে, সত্যই চোখে কিছু দেখেছেন কিনা সংশয় উপস্থিত হল লরির।

চায়ের সময় সিডনি কার্টন এসে দেখা দিলেন।

চা-পান শেষ করে সবাই জানালার কাছে সরে এল। বাইরে রাত গাঢ় হয়ে এসেছে।

লুসি বাবার পাশে বসল। ডার্নে লুসির পাশে। কার্টন জানালায় ঠেসান দিয়ে দাঁড়ালেন।

'এখনও বৃষ্টি পড়ছে বড় বড় ফোঁটায় কিন্তু তেজ কমেছে বর্ষার', বললেন ডাঃ ম্যানেত—'টিপ—টিপ ঝরছে। ধীরে ধীরে—'

'ধীরে বটে কিন্তু বিরাম নেই—'

তাঁরা খুব নিচু গলায় কথা বলতে লাগলেন। যেন একটা-কিছুর অপেক্ষা করছেন। যেমন বিদ্যুৎ ঝলক দেখার অপেক্ষায় লোক করে।

রাস্তায় হুড়োহুড়ি ব্যস্ততা—সবাই ঝড়-জলের আগে নিরাপদ আশ্রয়ে পেঁছনোর জন্য ছুটোছুটি করছে। পদধ্বনির প্রতিধ্বনি উঠছে সেই আশ্চর্য কোণটিতে—কিন্তু পদশব্দ তো নেই সেখানে!

ডার্নে কিছুক্ষণ উৎকর্ণ হয়ে শুনে বলল, 'শত শত লোক রাস্তায়, কিন্তু কি নির্জনতা।'

পদধ্বনি অবিশ্রান্ত বাজতে থাকে। দ্রুত থেকে দ্রুততর হয়। সেই গৃহকোণ ধ্বনিত প্রতিধ্বনিত হতে থাকে—কখনও মনে হয় জানালার নিচে—আবার কখনও ঘরের ভিতরেই। সামনের দৃশ্যমান পথে কোন লোক দেখা যায় না, কিন্তু দূর প্রতিধ্বনির বিরাম থাকে না।

'আপনি কি মনে করেন মিস ম্যানেত—এই সব মানুষরা একদিন আমাদের জীবনে উন্মত্ত হয়ে আছড়ে পড়বে, না আমরা তাদের সঙ্গে একাত্ম হয়ে যাব?'

'আমি জানি না মি. ডার্নে। হয়ত-বা এ আমার কল্পনামাত্র। তবু যখন আমি একা থাকি তখন যেন মনে হয় এই সব পদশব্দ আমার জীবনকে আচ্ছন্ন করবে, হয়ত-বা আমার বাবার জীবনকেও।'

'আমি কোন প্রশ্নও করব না, আগাম কিছু বলতেও চাই না। তবে আমি দেখতে পাচ্ছি সেই জনতা আমাদের উপর পড়ল বলে—ঐ বিদ্যুৎ আলোকে আমি স্পষ্ট দেখছি।'

আকাশে বিদ্যুৎ-প্রভায় জানালার ধারে দাঁড়িয়ে-থাকা সিডনি কার্টনকে হঠাৎ উজ্জ্বল আলোকে দেখতে পাওয়া যায়।

'আমি তো তাদের আসার আওয়াজ পাচ্ছি।'

হঠাৎ তুমুল ঝড়-জল ভেঙ্গে পড়ল। কড়কড় বাজের গর্জনের সঙ্গে শুরু হল চোখ-ঝলসানো বিদ্যুৎ-চমকানি। বজ্রনির্ঘোষ, অগ্নিবর্ষণ আর ধারাপাতের বিরাম রইল না। এমনি চলল মাঝরাত পর্যন্ত—তার পর চাঁদ দেখা দিল আকাশে।

সেণ্ট পলস্ গির্জায় রাত একটার ঘণ্টা বাজল। লরিকে নিয়ে যাবার জন্য জেরি হাতে লণ্ঠন নিয়ে এসেছে। সকলে পথে নেমে এলেন।

'কি বিশ্রী রাত! এ রকম রাতে কবর থেকে মৃতেরা উঠে আসে,' পথ চলতে চলতে মন্তব্য করলেন লরি।

'এমন রাত আমি কখনও দেখিনি স্যার—দেখতেও চাইনে', উত্তর দিল জেরি।

'শুভরাত্রি মি. ডার্নে। এই রকম রাতে আবার কখনও একত্র মিলিত হব, এ সৌভাগ্য আর হবে কিনা জানি না।'

হয়ত হবে। হয়ত চলবে আবার এমনি ধারা জনতার ছুটোছুটি—গর্জন। জনস্রোত ভেঙ্গে পড়বে তাদের উপর দুর্বার মত্ততায়।

৭ **শহরে**

রাজদরবারের অন্যতম প্রতাপশালী ম'সে'নার তাঁর প্যারিসের গ্র্যান্ড হোটেলে প্রতি পনের দিনে একবার ভোজসভার অনুষ্ঠান করেন।

তাঁর নিভৃত কক্ষে তিনি একলা ছিলেন। এটি যেন মন্দিরের গর্ভগৃহ। বাইরের ঘরে যেখানে তাঁর ভক্তমণ্ডলী ভিড় করে আছেন—তাঁদের কাছে এটি পবিত্রতম কক্ষ।

ম'সে'নার সেইমাত্র চকোলেট পান করতে যাচ্ছিলেন।

ম'সে'নার আরও বহু বহু সামগ্রী খুব সহজেই গলাধঃকরণ করতে পারেন। তাই এ-দেশের কিছু সন্দেহবাতিক দুষ্টুলোক বলাবলি করে যে ঐ দোর্দণ্ডপ্রতাপ মানুষটি সারা ফ্রান্স গিলে ফেলবে শীগগির।

কিন্তু সকালবেলার এই চকোলেট তাঁর গলা দিয়ে নামাতে রাঁধার লোক ছাড়া আরও চারজন জোয়ান লোকের প্রয়োজন হয়ে পড়ে।

আর শুধু সাধারণ চারজন লোক নয়। রীতিমতো সোনারুপোর তকমা দেওয়া সরকারী লোক। তাদের প্রধান যে তার পকেটে অন্তত দুটো সোনার ঘড়ি না থাকলে তার কাজ চলে না—এ সব ম'সে'নারের রুচি আর সম্ভ্রমের সঙ্গে তাল রেখে করা—নইলে ঐ অভিজাত মানুষটির ঠোঁটের ফাঁক দিয়ে চকোলেট স্বচ্ছন্দে নেমে যেতে পারে না।

একজন বেয়ারা চকোলেটের পাত্র নিয়ে মহামহিম ম'সে'নারের সম্মুখে এনে সযত্নে স্থাপন করে।

একটি ছোট যন্ত্র দিয়ে আর একজন সেই চকোলেটের পানীয়কে ফেনায়িত করে তোলে যাতে মহামহিম হুজুরের আহারে তৃপ্তি হয়।

একজন বেয়ারা আনে তোয়ালে যা মসে'নারের অঙ্গের শোভা বর্ধন করবে।

যার পকেটে দুটি সোনার ঘড়ি—সেই ভাগ্যবান তখন চকোলেট ধীরে ধীরে ঢেলে দেন।

এদের কোন-একজনকে বাদ দিয়ে তাঁর চকোলেট পানের পবিত্র অনুষ্ঠান সম্পন্ন করবেন আর সেই সঙ্গে ভগবানের রাজত্বে তাঁর ঈশ্বরদত্ত মহিমা অক্ষুণ্ণ রেখে কালযাপন ও রাজকার্য সমাধা করবেন—সে একেবারেই অসম্ভব বলে মনে করেন তিনি। তাঁর মহিমায় কলঙ্কের দাগ গভীর হয়ে পড়বে যদি তাঁর এই অনুষ্ঠান তিনি তিনজন লোককে দিয়ে নিতান্ত নিন্দনীয় ভাবে সমাধা করতে চান। দুজন হওয়া তো তাঁর মৃত্যুর সামিল।

গতরাত্রে ম'সে'নার একটি ছোট ভোজসভায় আমন্ত্রণ রক্ষা করেছিলেন। সেখানে কমেডি আর গ্র্যান্ড অপেরা অতি নিখুঁত গাম্ভীর্যে পরিবেশিত হয়েছিল।

প্রায় প্রতি রাতেই এমনি ছোট ছোট আমন্ত্রণ রক্ষা করেন তিনি। সপার্ষদ যান। প্রমোদের অভাব হয় না।

ম'সে'নার মানুষটি এত বড়ো সজ্জন, এমন প্রমোদরসিক যে রাজকার্য আর রাষ্ট্রের গোপনীয়তা রক্ষার ব্যাপারে—সারা ফ্রান্সের রাষ্ট্রীয় প্রয়োজনের চেয়ে এই সব কমেডি আর গ্র্যান্ড অপেরা তাঁর মনকে অধিক প্রভাবান্বিত করে রাখে।

যে-সব দেশ এমনি ধারা নিয়তির নিয়ন্ত্রণে চলে তাদের মতোই ভাগ্য এখন ফ্রান্সের —এমনি চলেছিল ইংল্যান্ডে একসময় (উদাহরণ স্বরূপে বলা যায়)—ইতিহাসের সর্বাপেক্ষা নিন্দিত সেই সব দিন যখন দ্বিতীয় জেমস—যাকে সবাই মেরী-স্টুয়ার্ট বলে জানে—ইংলণ্ডকে বিকিয়ে দিয়েছিলেন।

ম'সে'নারদের জীবনের সর্বাপেক্ষা মহৎ আদর্শ হল সরকারী কাজে আর জনসাধারণের ব্যাপারে যেমন চলেছে তেমনি চলুক ধরনের একটি মানসিকতা। বিশেষ করে যেখানে সাধারণ মানুষের সমস্যা জড়িত হয়ে আছে। তাঁর জীবনের আর একটি মহৎ ইচ্ছা—রাষ্ট্র

বল ব্যক্তিজীবন বল সব এমন ধারায় চলা প্রয়োজন—যা তাঁর ক্ষমতা দিনে দিনে বাড়িয়ে তুলবে, ফাঁপিয়ে তুলবে তাঁর অর্থ-তহবিল।

ব্যক্তিগত প্রমোদের দিক থেকে তিনি আর-একটি সুন্দর ভাব পোষণ করে আসছেন —এ জগতের যত কিছু আমোদ আহ্লাদ—যত কিছু আনন্দের উপকরণ সে-সব তাঁর মতো মানুষের একচ্ছত্র ভোগের জন্য।

ম'সে'নার বলে থাকেন, 'এ পৃথিবী আর তার যত ভোগ্য উপকরণ সব আমার—সব আমার।'

তবু এটা ম'সে'নার দেখছেন যে তাঁর ব্যক্তিগত ও সামাজিক জীবনে কিছু কিছু নোংরা ঘটনা প্রবেশ করছে। আর সেই সব কারণে একজন ফার্মার জেনারেলের সঙ্গে তিনি সম্বন্ধ পাতিয়েছেন।

যে-কারণে রাষ্ট্রের অর্থনৈতিক ব্যাপারে ম'সে'নারের নিজের কোন কিছু করার যোগ্যতা নেই—তাই অন্য কাউকে দায়িত্ব তাঁর দিতেই হয়েছে। ব্যক্তিগত সম্পদের ক্ষেত্রেও একথা সত্যি কেন না ফার্মার জেনারেলরা প্রভূত ধনী হয়ে উঠছে আর বংশপরম্পরায় আমোদ-প্রমোদ আর বাবুগিরিতে অপচয় করে করে ম'সে'নার দিনে দিনে গরীব হয়ে পড়েছেন।

সেই সব ভেবে, সময় থাকতে থাকতেই অর্থাৎ তার গায়ে সন্ন্যাসিনীর উত্তরীয় ওঠবার আগে নিজের ভগ্নীকে কনভেণ্ট থেকে সরিয়ে নিয়ে এসেছিলেন ম'সে'নার। তার পর একটি ধনী ফার্মার জেনারেলের হাতে তাকে অর্পণ করেছেন পারিতোষিক হিসাবে, যদিও জানেন যে বংশ-মর্যাদায় তারা তাঁদের সমকক্ষ নয়।

হোটেলের বাইরের ঘরে আজ যে সব পার্ষদ ও ভক্তমণ্ডলী সমাগত তাদের মধ্যে সেই বিশেষ ফার্মার জেনারেলও আছেন। তার হাতে একটি বেতের ছড়ি—তার মাথায় সোনার আপেল বসানো। এই মানুষটি এখন আর সাধারণ নন। তিনিও সমাজে হয়েছেন সমাদৃত।

অবশ্য ম'সে'নারের মতো বংশ-কৌলীন্যে উ'চু নীল রক্তের অভিজাত মানুষেরা এই সব অনভিজাত পরিবারের তাবৎ ধনীদের ঘৃণার চোখে দেখেন। যদিও তার হাতে দিয়েছেন নিজের বোনকে।

ফার্মার জেনারেল জাঁদরেল ধনী লোক। তার আস্তাবলে ত্রিশটি ঘোড়া। তার সংসারে চব্বিশজন পুরুষ কর্মচারী। তার স্ত্রীর পরিচর্যা করে ছ'জন স্ত্রীলোক।

যার কাজের মধ্যে লুটপাট আর জবরদস্তি দখল—বৈবাহিক সম্বন্ধে যিনি সামাজিক মর্যাদায় ভূষিত হয়েছেন সম্প্রতি—সেই ভগ্নিপতিই আজকের ভোজসভার সমাগত সম্ভ্রান্তদের মুকুটমণি।

সেকালের ফ্যাশান আর বড়লোকদের রুচির অনুকরণে হোটেলের কক্ষগুলি সর্বাঙ্গ-সুন্দর করে সজ্জিত। কিন্তু আসল সৌন্দর্য কি শ্রী তার মধ্যে কণামাত্রও পরিস্ফুট হয়ে ওঠেনি।

এখান থেকে একদিকে নতরদম গির্জা যতদূর—অপরপ্রান্তে প্রায় সমদূরত্বে অবস্থিত সেই সব ঘর যেখানে বাস করে সমাজের নিচুতলার জীব। সেই সব ছিন্নকন্থা আর টুপি পরা কাকতাড়ুয়ার মতো মানুষের চিন্তা এখানে এই ম'সে'নারদের আলোকজ্জ্বল প্রমোদকক্ষে বড় অস্বস্তিকর।

এখানে সেনাবাহিনীর অফিসার যুদ্ধকৌশলে অনভিজ্ঞ।

নেভি অফিসার নির্বোধ।

রাষ্ট্রনিয়ন্ত্রণে অক্ষম অসামরিক অফিসাররা।

যারা গির্জার পুরোহিত—তারা সংসারীদের চেয়েও বেশি সংসারী। তাদের চোখে

লোভ। কথায় অশ্রাব্য অশ্লীলতা। তাদের জীবনযাপনে গ্লানির চূড়ান্ত।

এ সমাজ আর রাষ্ট্রের কোন প্রয়োজন মেটাতে এরা অপারগ। এরা যার যোগ্য নয়—নিজেদের তারই ভান করে। বড় ছোট সব মঁসেঁনারেরা এক গোত্রের। এঁরা যেখানকার সমাজের কর্ণধার—রাষ্ট্রের চালক, সেখান থেকে জনসাধারণ কিছু পাবারই প্রত্যাশা করতে পারে না। এমনি ধারা লোক শয়ে শয়ে—হাজারে হাজারে।

আর রাষ্ট্রের সঙ্গে জড়িত নয়—মঁসেঁনারের মত অভিজাতের সংস্রবহীন—যারা সমাজ-জীবনের বাস্তবতার কোন সংবাদ রাখে না—সেই সব মানুষ যারা সংসারে তাদের প্রত্যাশা-পূরণের জন্য জীবনের কোন সরল রাস্তায় হাঁটে না—তেমন মানুষও এখানে সংখ্যায় অল্প নয়।

সেই সব ডাক্তার আছে যারা রোগীদের কাল্পনিক অসুখের চিকিৎসার ছলে ঔষধ পথ্য প্রয়োগ করে প্রভূত সম্পদের অধিকারী হয়েছে। মঁসেঁনারদের প্রাসাদের কক্ষাভ্যন্তরে সম্ভ্রান্ত রোগিণীদের সঙ্গে চলে তাদের লীলা। যারা রাষ্ট্রের পরিকল্পনা রূপায়ণ করার দায়িত্ব নিয়েছে—তারা রাষ্ট্রকে সামান্যতম কলঙ্ক থেকে মুক্ত করার জন্যে যত রকমের প্রতিষেধক আবিষ্কার করে। কিন্তু একটি দোষও মুক্ত করার জন্য যথাযথ ভাবে আত্মনিয়োগ করার দায়িত্ব দেয় না। সেই সব লোক মঁসেঁনারের সংবর্ধনা-সভায় যত রকমের গুজব রটাতে থাকে।

অবিশ্বাসী দার্শনিকেরা বাক্যচ্ছটায় জগতের চেহারা পালটে দেবার মহা দায়িত্ব নিয়েছেন। তাঁরা তাসের দুর্গ-চূড়ার আকাশে পেঁছে যাবার কল্পনায় বিভোর। অবিশ্বাসী রাসায়নিক, যারা ধাতু রূপান্তরের স্বপ্ন দেখে—তারা এই সব দার্শনিকের সঙ্গে খোস গল্পে সময় অতিবাহিত করতে ভালোবাসে।

বড় বড় বংশ মর্যাদার তিলক নিয়ে সম্ভ্রান্ত লোকেরা এই আসরে উপস্থিত। সংসারের সাধারণ মানুষের প্রয়োজনের সব রকম ব্যাপারে যাদের অনীহা—সেই সব লোক এখানে এমনভাবে বিচরণ করেন যেন তাঁরা মানুষের মঙ্গল-চিন্তায় নিদারুণ ক্লান্ত।

এখানে সমাগত অভিজাত মানুষেরা প্যারিসের প্রাসাদে প্রাসাদে যেসব বিবাহিত নারীদের রেখে এসেছেন—মঁসেঁনারের ব্যক্তিগত গুপ্তচর যারা আজকের অতিথিমণ্ডলের অর্ধেক সংখ্যায়—তারাও সেই সব বিবাহিত মহিলাদের মধ্যে একটিকেও যথার্থ মাতৃরূপে স্বীকার করে না—না আচরণে, না চেহারায়। সেকালের অভিজাত ঘরের ফ্যাশানে মাতৃমহিমা অর্জনের কোন বাসনা ছিল না কোন মহিলার। সংসারে দু-একটি অনাকাঙ্ক্ষিত শিশুকে জন্ম দেবার প্রচেষ্টা ছাড়া তাদের জননীত্বের আর-কিছুই নেই।

আর মা সব চাষীর ঘরে। ফ্রান্সের অনভিজাত দরিদ্র চাষীদের ঘরে গরীব চাষী মায়ের কোলে জন্মায় যে শিশু—সে মাকে পায় আপনার করে। আর জননী বুকে করে মানুষ করে তার আদরের ধনকে। ফ্রান্সের ভাবীকাল বড় হচ্ছে দরিদ্র চাষীদের ঘরে।

শহরের অভিজাত আসরে ষাট বছরের বুড়ী ঠাকুমা রঙে জৌলুষে বিশ বছরের মেয়ের মতো আমোদে গা ঢেলে দেয়।

মঁসেঁনারের ভোজসভায় আগত সর্বশ্রেণীর মানুষ, বাস্তব জীবনের সঙ্গে যাদের যোগসূত্র কম—যেন মনুষ্যত্বের গায়ে কুষ্ঠের দাগ।

এই হোটেলের বাইরের দিকের ঘরে জনা ছয়েক অন্য ধরনের মানুষ একত্রিত হয়েছিল—গত কয়েক বছর ধরে এদের নিশ্চিত ধারণা জন্মেছে যে রাষ্ট্রের ধারা ভুলপথে চলেছে। আর সেই তাকে যথাযথ নিয়ন্ত্রিত করার জন্য হয়ত-বা মঁসেঁনারের দৃষ্টি আকর্ষণ করার উদ্দেশে এদের অর্ধেক স্থির করেছে যে এরা একটি বিপ্লবী গোষ্ঠী গঠন করবে। তারা নানা ভাবে তাদের অসন্তোষের প্রকাশ করবে। ভবিষ্যতের দিকে তাদের নিশানা দেখাবে। সাবধান করে দেবে সবাইকে। সচেতন করে দেবে রাষ্ট্রের কর্ণধারদের। এরা

ছাড়া আর তিনজন অন্য একটি গোষ্ঠী গঠন করেছে। তারা মানুষের চেতনার উদ্বোধন প্রয়াসে 'সত্যের কেন্দ্র' নামে একটি সাংকেতিক ভাষা সৃষ্টি করেছে।

আজকের সংবর্ধনা সভায় যারা উপস্থিত তাদের সজ্জায় কোন খুঁত নেই। শেষ বিচারের দিনের রায় যদি সাজ-পোশাকের উপর নির্ভর করত তবে তাদের সৌভাগ্যের অন্ত থাকত না। এখানে পাউডারের সুরভি, চুলের কেয়ারি, গায়ের রঙ ঠিক রাখার বিবিধ প্রক্রিয়া। ঝকঝকে তরবারি। কেতাদুরস্ত ব্যবহার। এ সবই চিরকাল সমান-ভাবে চলে আসছে। যেন চলবে চিরকাল। এখানে বিরলকেশ মাথায় পরচুলের চাতুরী। স্বর্ণালঙ্কারের ধ্বনি। রেশমে পশমে সোনায় জরিতে সুরে সুরভিতে যেন সুর-সভা। আর তারই রেশ গিয়ে লাগল ঈষৎ দূরে সেণ্ট আঁতোয়ানে যেখানে ক্ষুধা আর দারিদ্র্য একসঙ্গে নিঃশব্দ জীবনযাপন করে।

এ সমাজে পোশাকের বৈচিত্র্যই সবচেয়ে বেশি। সারা দেশ জুড়ে যেন ফ্যান্সি নাচের আসর বসেছে এমনি জাঁকজমক। প্রাসাদে গির্জায় কোর্টে—সমাজের সর্বস্তরে। এমন কি যে লোক আসামীকে ফাঁসিতে লটকায় সে-ও পরিপূর্ণ মর্যাদা রক্ষা করার জন্যে সাজ-পোশাক করে।

সেই সতের শ' আশী সালের একদিন, যারা সেই ভোজসভায় উপস্থিত ছিল—তাদের কারুর এ সংশয় হয়নি যে-সমাজব্যবস্থায় ফাঁসি-দেওয়া ঘাতকও এমনি ভাবে সাজগোজ করে, তারও প্রলয়কাল সমাসন্ন।

চকোলেট পান করে মহামহিম মঁসেঁনার দ্বার খুলে দিতে হুকুম দিলেন। তার পর আবির্ভূত হলেন হলে।

তখন সমারোহ পড়ে গেল। আভূমি নত হয়ে নিবেদন—আত্ম-অবমাননা। কৃপার মুষ্টি ভিক্ষা।

আর তার মধ্যে মঁসেঁনার মৃদুপদে হেঁটে যাচ্ছেন। ঈষৎ স্ফুরিত অধরে মৃদু মানুষীহাসি বিতরণ করছেন। দুটি-একটি কথা বলছেন কোন ভাগ্যবানের সঙ্গে: আশ্বাস দিচ্ছেন। কাউকে শুধু মৃদু হাস্যে পুলকিত করছেন। সর্বাঙ্গের সুবাস ছাপিয়ে সন্ধ্যায় পান করা বহুমূল্য সুরার সুরভি জড়িয়ে আছে মানুষটির রসনায় রচনায়।

মানুষ তো নন। যেন দেবতা। অমৃত-পাত্র এনেছেন অভাজনদের কৃপা করতে। এমনি অভিবাদন আর বিনয়ের ঘটা। যত পূজা পেলেন, দেখে দেবতাদের ঈর্ষা ঘটে। পর্যটন শেষ হলে মঁসেঁনার নিজের কামরায় অন্তর্হিত হলেন। তখন সভা ভঙ্গ হল। একে একে অতিথিরা বিদায় নিলেন। শুধু সেই উজ্জ্বল আলোকিত সভায় বিচিত্র শব্দ গন্ধের পটভূমিকায় দাঁড়িয়ে একটি পরিণত-বয়স্ক পুরুষ কতক্ষণ কি ভাবলেন। তার পর হাতে টুপি নিয়ে দর্পণ-খচিত প্রাচীরের পাশ দিয়ে দরজার দিকে পা বাড়ালেন। দ্বার-প্রান্তে দাঁড়িয়ে একবার মাত্র পিছন ফিরে তাকালেন সেই কক্ষটির দিকে। তার পর কাকে যেন উদ্দেশ করে বললেন—'নরকস্থ হও তুমি।'

তার পর সিঁড়ি ভেঙ্গে নেমে এলেন নিচে।

ষাট বছরেও মানুষটি রূপবান। বেশ-বিন্যাসে রূপদৃপ্ত। মুখ যেন মুখোশ। পৃথিবীর দাম্ভিকতা মাখানো সেই মুখ। ভালো করে নিরীক্ষণ করে দেখলে চোখের ব্যঞ্জনায় নিষ্ঠুরতা প্রত্যক্ষ নজরে পড়ে। আভিজাত্যের কৃত্রিম হাসি সেটুকু ঢাকতে পারে না।

বাগানে গাড়ি অপেক্ষায় ছিল। উঠে বসতেই গাড়ি ছুটল।

আজকের সভায় যথাযোগ্য সমাদর পাননি। তার জন্য মনটা বিরক্ত হয়ে আছে। মারকুইস আজ কারুর সঙ্গে আলাপে প্রসন্নতা দেখালেন না। কি জানি সকলের মধ্যে থেকেও নিঃসঙ্গ কাটালেন সময়।

গাড়ি ছুটছে—যেন শত্রুব্যূহ ভেদ করছে। প্যারিসের সরু সরু রাস্তায় এত জোরে গাড়ি চালানো মারাত্মক। ফুটপাত নেই যে ছেলেগুলো সতর্ক সাবধান হয়ে পথ চলবে। কিন্তু সে কথা কে ভাবে? যেমন চলে আসছে তেমন চলে।

তীব্র তীক্ষ্ণ আর্তনাদ করে গাড়ি ছুটছে বাঁকের পর বাঁক ঘুরে। মানুষের জীবনের উপর কোন দয়া-মায়া নেই এদের। এতটুকু অসাবধানে কি বিপদ ঘটে যেতে পারে, ভেবে দেখে না এরা। ডুকরে কেঁদে উঠে গাড়ির সামনে থেকে ছুটে পালায় মেয়েরা। ছোট ছেলেদের পাখির ছানার মতো ছোঁ মেরে সরিয়ে নেয় মা-বাপ। এমনি চলে পথ থেকে পথে একই রকম।

হঠাৎ বাঁক নিতেই গাড়ির চাকা লাফিয়ে উঠল সশব্দে। আর সেই আর্ত চিৎকার উঠল বাতাস বিদীর্ণ করে।

এমন ঘটনা নতুন নয়। কোচোয়ান ক্বচিৎ এরূপ ক্ষেত্রে গাড়ি থামায়। হত হোক, আহত হোক, তা বলে তো মারকুইস ম'সেঁনারদের গাড়ি নোংরা রাস্তায় দাঁড়াতে পারে না।

এখানেও তাই হত। কিন্তু ঘোড়ার লাগামে দশ জোড়া হাত উদ্যত প্রতিরোধে দৃঢ় হয়েছে দেখে সহিস ভয়ে ভয়ে নেমে এল রাস্তায়। বাইরের দিকে তাকিয়ে নিস্পৃহ কণ্ঠে বললেন মারকুইস, 'কি হয়েছে?'

মাথায়-টুপি একটি লম্বা লোক ঘোড়ার পায়ের কাছ থেকে এক দলা রক্ত মাংস তুলে নিয়ে পথের ধারে রাখল। তার পর সেই কাদার মধ্যে বসে বন্য জন্তুর মতো আছাড়ি-পিছাড়ি করে কাঁদতে লাগল।

'একটা ছেলে মরেছে, হুজুর!'

'তাতে এত চেঁচামেচি কিসের। ওর ছেলে?'

'হ্যাঁ, হুজুর—'

সেই কাদা-রক্ত-মাখা লোকটি হঠাৎ উঠে দৌড়ে কাছে এসে দাঁড়াতেই মারকুইস একবার তরবারির হাতলে হাত দিলেন।

বাতাসে দুটি হাত ছুঁড়ে দিয়ে লোকটি কান্না-ভাঙ্গা গলায় বলল, 'মেরে ফেলেছে। একেবারে পাথর হয়ে গেছে।'

পথের ভিড় জমেছে মারকুইসের গাড়ির কাছে। চোখে-চোখে কৌতূহল। রাগ-বিদ্বেষ তখনও জ্বলেনি সে-সব দৃষ্টিতে। বাপের তীব্র আর্ত চিৎকারের পর সব ঠাণ্ডা হয়ে আছে।

গর্ত থেকে আসা এক দল ইঁদুর যেন সামনে এসে দাঁড়িয়েছে—ভাবলেন মারকুইস। পকেট থেকে মোহরের থলি বের করলেন। তার পর মানুষগুলোকে উদ্দেশ করে বললেন, 'আশ্চর্য লাগে আমার যে, নিজেদের আর ছেলেপিলেদের কোন যত্ন নিতে অবধি তোমরা শেখনি। একটা-না-একটা সব সময় পথে আছেই আছে। আমার ঘোড়াগুলোর কি করেছ তোমরা জান না। যাও, এই মোহরটা ছোঁড়ার বাপটাকে দিয়ে দাও।'

সহিসকে লক্ষ্য করে মারকুইস একটা মোহর ছুঁড়ে দিলেন পথে। অনেক জোড়া চোখ কৌতূহলে নত হয়ে দেখল।

লোকটা আর একবার প্রেত-কণ্ঠে চিৎকার করে উঠল, 'মরে গেছে!' আর-একটি লোক এসে তাকে সবলে ওঠাতেই লোকটি তার কাঁধে মাথা রেখে অঝোরে কান্নায় ভেঙ্গে পড়ল। শুধু একটি বার পথিপার্শ্বে সেই নিশ্চল রক্ত-মাংসের ডেলাটুকু দেখতেই তার পিতৃহৃদয়ের শোক বিগলিত ধারায় ঝরতে লাগল।

'কেঁদ না—অমন করে ভেঙ্গে প'ড়ো না ভাই। ছেলে তোমার সুখেই গেল। বেঁচে তার কি সুখ ছিল? মরে শান্তি পেল চিরজন্মের মতো।'

'তুমি দেখছি দার্শনিক। এই যে ওহে—,' হেসে বললেন মারকুইস। 'তোমার নামটি কি?'

'আমার নাম দ্যফর্জ।'

'কি কাজ কর?'

'মদ বেচি।'

'মোহরটা তুলে নাও দার্শনিক। যেমন খুশি খরচ ক'রো। কোচোয়ান গাড়ি ছাড়।'

গাড়ি ছাড়ার উদ্যোগ হতেই মারকুইস সিটের পিছনে আরাম করে বসলেন। কি যেন একটা জিনিষ ভেঙে ফেলেছেন অসাবধানে। তার বাবদ মূল্যও ধরে দিয়েছেন। সুতরাং আর মাথা ঘামাবার কিছু রইল না।

এমন সময় একটা মোহর টুং করে গাড়ির ভিতরে ছিটকে এসে পড়ল।

'রাখো। কে ছুঁড়েছে মোহর?'

এই মাত্র যেখানে দ্যফর্জ দাঁড়িয়েছিল সেদিকে তাকালেন মারকুইস। দেখলেন, পথের উপরে কেঁদে-কেঁদে মুখ ঘষছে বাপ। আর তার পাশে একটি বলিষ্ঠাঙ্গী মেয়ে দাঁড়িয়ে উল বুনছে।

'নোংরা কুকুরের দল। তোমাদের বুকের উপর দিয়ে এই গাড়ির চাকা পিষে দিয়ে যেতে পারলে তবে আমার আক্রোশ মেটে। যে রাস্কেল মোহর ছুঁড়েছে—'

এই মানুষটা মুখে যা বলছে তার চেয়ে ঢের বেশি হিংস্র হতে পারে এ কথা জানে না কে? আইনের বাইরেও তার অত্যাচারের সীমা-পরিসীমা নেই। সে-কথা ভেবে জনতার মুখে একটা রা উঠল না। পুরুষরা কেউ একটা রা কাড়ল না। শুধু সেই একজন—সেই উল-বোনা মেয়েটি একদৃষ্টে তাকিয়ে রইল মারকুইসের দিকে। তবে ঘৃণার দৃষ্টিতে তিনি তাকে অবহেলা করলেন।

কতক্ষণ পরে আবার হুকুম দিলেন—'ছোড়ো গাড়ি।'

মারকুইসের গাড়ির পিছনে আরও কত গাড়ি ছুটে গেল। পথের ধারের কুকুরের দল অবাক চোখে দেখতে লাগল এই ঐশ্বর্য-আড়ম্বরের ছেদহীন মিছিল। তাও এক সময় শেষ হল।

শুধু সেই উল-বোনা মেয়েটির কাজের বিরতি ঘটল না। উদাসিনী নিয়তির মতো সে ভাগ্য-সূত্র গেঁথে যেতে লাগল। ঝরনার জল বয়ে গেল, নদী চঞ্চলা, দিন নিমজ্জিত হল রাতে, কত জীবন নিয়তির নিয়মে মৃত্যুর সমুদ্রে গড়িয়ে পড়ল। সময় আর জোয়ার কারুর প্রতীক্ষায় রইল না চিরদিনের মতো। অন্ধকার গর্তে নোংরা ইঁদুরের দল ঠাসাঠাসি ঘুমোয়। সান্ধ্য-ভোজনের আসরে ফ্যান্সি বলের রোশনাই জ্বলে ওঠে। জীবন চলে যথারীতি।

## ৮ গ্রামে

এপাশে-ওপাশে যত দূর দৃষ্টি চলে, ফসলের ফলন চোখে পড়ে। তাও একটানা নয়। ছাড়া-ছাড়া। কোথাও কয়েক ফালি যব, কয়েক ফালি কড়াই মটর। কোথাও গমজাতীয় শস্য। এখানকার মানুষের চেহারার মতোই ফসলের অবস্থা। না আছে দীপ্তি, না পুষ্টি।

চার ঘোড়ায় টানা বিহার-শকটে চলেছেন মারকুইস। গাড়ি খাড়াই ভেঙে উপরে উঠছে। মারকুইসের মুখে পড়েছে রক্তের আভা। আভিজাত্যের রঙে রাঙা নয়, অস্তগামী সূর্যের আলোয় রক্তিম। খাড়াই পার হয়ে পিছনে ধূলির ঝড় তুলে গাড়ি উৎরাইতে নামতে-না-নামতেই পাহাড়ের আড়ালে সূর্য নেমে গেল সেদিনের মতো। সূর্যের

সঙ্গে মারকুইসও নেমে গেলেন দৃষ্টির আড়ালে। মুখের আভাও আর রইল না মুখে। সূর্য নেমে যাবার পর, মারকুইস নেমে যাবার পর, শুধু জেগে পড়ে রইল পাহাড়ের পায়ের কাছে একটি ভগ্ন জীর্ণ দেউলে হয়ে-যাওয়া গ্রাম্যজীবন। পড়ে রইল গ্রামের সেই বিশাল উদার মাঠ। মাঠের শেষে আকাশমুখী গির্জা। জেগে রইল শুধু বন আর টিলা। আর সেই টিলার উপর প্রহরীর মতো দুর্গ-কারাগার।

দিগদিগন্ত আচ্ছন্ন করে সন্ধ্যা নামল। অন্ধকার যেন কালো আবরণে ঢেকে নিতে এল গৃহ-ফেরা যাত্রীকে।

যেমন গ্রাম তেমনি লক্ষ্মীছাড়া লোক-জন। কোথাও শ্রী নেই, ছাঁদ নেই—সব কিছুতেই দারিদ্র্যের ছাপ। সন্ধ্যাবেলা। অনেকেই বেকার—দরজার সামনে বসে। কেউ কেউ রাতের খাওয়ার ব্যবস্থায় ব্যস্ত। কেউ বা ঝরনার ধারে গেছে শিকড় ও ঘাস-পাতা ধুতে। মাটিতে ফসল যা কিছু জন্মায় সবেতেই পেট ভরে, ক্ষুধা মরে। মাটির ভরসাতেই বেঁচে আছে। নইলে এখানকার মানুষ ফুরিয়ে-যাওয়া জীব।

রাস্তায় কদাচিৎ শিশুদের মুখ দেখা যায়—কুকুরদের তো দেখাই যায় না।

পৃথিবীতে এরা দুটি ভবিষ্যৎ নিয়ে এসেছে। কায়ক্লেশে টিঁকে থাকা, নয় কারাগারে মরণ।

ঘোড়ার খুরের আওয়াজ আর সহিসের চিৎকারের সঙ্গে উদ্যত ফণা চাবুকের তীক্ষ্ণ শব্দ বাতাসে ধ্বনিত হয়ে উঠল। মারকুইসের গাড়ি এসে ফোয়ারার কাছ-বরাবর ডাকগাড়ির আস্তায় থামল। চাষীরা কাজ-কর্ম ফেলে তাকাল তাঁর দিকে। জমিদারও তাকালেন তাদের দিকে। সে দৃষ্টির তীব্রতা সহ্য করতে না পেরে সবাই চোখ নামাল।

হুকুম দিলেন মারকুইস—'ঐ লোকটাকে ধরে নিয়ে আয়।'

হাতে-টুপি লোকটিকে নিয়ে আসা হল। বাকি সবাই তাকে ঘিরে দাঁড়াল চারদিক থেকে।

'রাস্তায় তোমার সঙ্গেই দেখা হয়েছিল?'

'হ্যাঁ, হুজুর।'

'একবার নয় দুবার। তা অত জ্বল্-জ্বল্ করে কি দেখছিলে?'

একটু নত হয়ে লোকটা হাতের নীল টুপি বাড়িয়ে গাড়ির তলার দিকে দেখল। সমবেত জনতাও কুঁজো হয়ে গাড়ির তলার দিকে তাকাল।

'কে? ওখানে কি দেখছ?'

'একটা লোক শেকলে ঝুলছে।'

'কে?'

'লোক একটা।'

'হারামজাদা সব। নাম নেই লোকটার? এই গ্রামের সকলকে চেন। কে ও?'

'হুজুর, ও এ গ্রামের নয়। জীবনে আমি কখনও ওর মুখ দেখিনি।

'শেকলে ঝুলছে? দম আটকে মরার ইচ্ছা হয়েছে বুঝি?'

'সেইটাই আশ্চর্য ঠেকছে হুজুর। মাথাটা ঝুলছে—ঠিক এই ভাবে?'

'কিসের মতো দেখতে?'

'কি দেখাব হুজুর? সব সাদা। সারা গা ধুলোয় ঢাকা—ভূতের মতো লম্বা দেখতে। ভূতের মত সাদা।'

কথা শুনে সবাই হতভম্ব।

'আমার গাড়ির তলায় চোর আর তুমি হতভাগা মুখটি বুজে আছ নির্বিকার। পাকড়াও লোকটাকে.' গর্জন করে উঠলেন মারকুইস।

পোস্ট মাস্টার গ্যাবেল এগিয়ে এসে লোকটার জামার আস্তিন চেপে ধরল সরকারী কায়দায়।

'লোকটা যদি আজ রাতে এই গ্রামে থাকে ওর ওপর নজর রেখ। চুরি-টুরি করে না যেন।'

'জো হুকুম হুজুর। আপনার জন্য সব করতে পারি'—বলল পোস্ট মাস্টার।

'সেই হতভাগাটা আছে না পালিয়েছে?'

কয়েকজন লোক মিলে গাড়ির তলা থেকে টুপি-পরা লোকটাকে টেনে বের করে মারকুইসের সামনে দাঁড় করিয়ে দিল।

'হুজুর, আমরা যখন একে টেনে বার করছিলাম সে-লোকটা পালিয়ে গেছে।'

'পাহাড়ের মাথায় উঠে নদীতে ঝাঁপ খাবার মতো লাফিয়ে পড়েছে হুজুর।'

'গ্যাবেল, দেখ সব। চালাও গাড়ি—'

হুড়মুড় করে গাড়ি আবার ঝাঁকুনি দিয়ে চলতে লাগল। খাড়া পাহাড়ে উঠতেই গতি শ্লথ হয়ে এল গাড়ির। গ্রীষ্ম রাতের নানা সুরভির হাট বসেছে চারদিকে। ডাঁশ-মশারা ঘোড়াদের মুখের চারদিকে সানাই ধরেছে।

পাহাড়ের মাথার কাছে ছোট্ট কবর। কবরের উপর একটি ক্রুশ-চিহ্ন আর ক্রুশে-আঁটা বিশ্ব-পরিত্রাতার চেহারা। কাঠে খোদাই-করা অনিপুণ হাতের নিরাভরণ মূর্তি। জীর্ণ-শীর্ণ চেহারা। যেমন শিল্পী তেমনি সৃষ্টি।

সেই মূর্তির সামনে হাঁটু গেড়ে বসেছিল একটি মেয়ে। গাড়ি কাছে আসতেই পলকে উঠে দাঁড়াল। তার পর গাড়ির কাছে সরে এল।

'হুজুর, একটা আর্জি ছিল।'

'কি? সব সময় শুধু তোমাদের আবেদন আর আর্জি।' পাথরের মতো মুখ। অধৈর্যের সঙ্গে বললেন মারকুইস।

'হুজুর, মা-বাপ। আমার স্বামী হুজুর—'

'কি হয়েছে তোমার স্বামীর? তোমাদের স্বভাবই ঐ রকম। সরকারকে কিছু দেবে না?'

'তার আর দিতে কিছু বাকি নেই হুজুর! সব দিয়ে একেবারে মরে গেছে।'

'মরে গেছে! আমাকে কি তার প্রাণটা ফিরিয়ে দিতে হবে?'

'না, হুজুর। সে ঐখানে শুয়ে আছে—ঐ আগাছার নিচে।'

'কি হয়েছে তাতে?'

'এত আগাছা, হুজুর, সেখানে—'

'তাতে কি?'

অল্প বয়সে জীর্ণ হয়ে পড়েছে মেয়েটি। যেন মূর্তিমতী শোক। কথা বলতে বলতে মাঝেমাঝে নীল শির বের-করা একটি হাত সে গাড়ির দরজার উপর রাখছিল।

'হুজুর, শুনুন আমার নিবেদন। আমার স্বামী না খেতে পেয়ে মারা গেছে। না খেতে পেয়ে অনেকেই মরেছে, আরও কত মরবে, হুজুর।'

'আমি কি সকলকে খাওয়াব?'

'হুজুরের কাছে সে দাবি আমি করি না। আমার আবেদন, হুজুর, শুধু এক টুকরো কাঠ-পাথর—তাতে আমার স্বামীর নাম খোদাই করে তার কবরের ওপর রাখা হোক। না হলে তার কথা যে ভুলে যাবে লোকে। আমি যখন ঐ একই রোগে মারা যাব তারা খুঁজে পাবে না কোথায় তার কবর ছিল। আমাকেও তো সবাই অমনি কোন আগাছার নিচে গোর দেবে। আর তো চেনা যাবে না। এত আগাছা, হুজুর—এত বাড়ন তাদের, অথচ এত অভাব চারদিকে।'

মেয়েটির হাতখানি ঘৃণায় সরিয়ে দিল পার্শ্বচর—গাড়ির দরজা থেকে। গাড়ি আবার ছুটতে লাগল হাওয়ার বেগে।

গ্রীষ্ম-রাতের সুমধুর সুরভি চারপাশে আবার মায়াজাল রচনা করে। বনস্পতির ডালপালা-বাহু-বিজড়িত নিজ প্রাসাদের ছায়ায় প্রবেশ করলেন মারকুইস। ছায়া অপসারিত করে বাড়ি দেখা দিল। গাড়ি থামল। অবারিত হল বিরাট প্রাসাদের বিরাট দরজা।

'মঁসিয়ে চার্লস—ইংল্যান্ড থেকে যার আসার কথা, এসেছে কি?'

'না, হুজুর।'

## ৯ গর্গনের শির

বিপুল প্রাসাদটি আগাগোড়া পাথরের তৈরি। সামনের শান-বাঁধান চত্বরটি প্রস্তরশিল্পের আভরণে সজ্জিত।

গাড়ি থেকে নেমে দাঁড়াতেই খানসামা সিঁড়ি ভেঙ্গে পথ দেখিয়ে নিয়ে চলল। বাইরে কালো রাত পেঁচার ডানা-ঝাপটায় একবার যেন সচকিত হয়ে উঠল। তার পর আবার সব নীরব-নিঝুম। যেন হঠাৎ একটা দীর্ঘনিশ্বাস ছেড়ে রাত আবার নিরুদ্ধ নিঃসাড় হয়ে পড়ে রইল।

বিরাট দরজা বন্ধ করার ভারী আওয়াজ হল। মারকুইস প্রবেশ করলেন অস্ত্রঘরে। এ ঘরের থরে-থরে সাজানো চাবুক আর লোহার ডান্ডার পরিচয় জানে চাষী প্রজারা। জমিদারের রাগের মুখে পড়ে কতজন ওর ঘায়ে সাবাড় হয়েছে। নয় তো ঘায়েল হয়েছে রীতিমতো।

আরও সিঁড়ি ভেঙ্গে মারকুইস নিজের মহলে এসে পড়লেন। তিনখানা ঘর নিয়ে এ মহল—তাঁর নিজস্ব নিরিবিলি। ফ্রান্সের রাজবংশের অনেক ধারারক্ষীর চিত্রপট আর আসবাবে সাজানো তাঁর নিজের শয়ন-কক্ষ—অনেক ইতিহাসের সাক্ষ্য হয়ে দাঁড়িয়ে আছে।

খাওয়ার টেবিলে দুজনের ব্যবস্থা তৈরি। সেদিকে নজর পড়তেই মারকুইস বললেন 'ভাইপো এখনও এসে পেঁছয়নি শুনলাম। আজ রাতে আর আসবে বলে মনে হয় না। খাবারের ব্যবস্থা যেমন আছে থাক। পনের মিনিটের মধ্যেই তৈরি হয়ে আসছি আমি।'

অল্প পরেই আহারের জন্য প্রস্তুত হয়ে এলেন তিনি। একলাই খেতে বসলেন। ঝোল মুখে দিয়ে আর একটিতে হাত দিতে যাবেন, যেন কিসের আওয়াজ পেয়ে উৎকর্ণ হয়ে উঠলেন। খানসামাকে বললেন, 'দেখ তো, কি ওখানে?'

জানালার পর্দা তুলে রাতের কালো আঁধার মসৃণ করল সে। কান পেতে শুনল। তার পর নিবেদন করল—'কিছু নয়, হুজুর—'

'ঠিক হ্যায়—'

অর্ধেক খাওয়া সারা হয়ে এসেছে এমন সময় শুনলেন বাইরে গাড়ির ঘড়-ঘড় শব্দ। সে-শব্দ প্রাসাদের ফটকের সামনে এসে থামল।

'কে এল?'

ভাইপো এসে পড়েছে। তখনই তার কাছে সংবাদ গেল—আহার্য প্রস্তুত। মারকুইস অপেক্ষা করছেন তার জন্য। কয়েক মুহূর্তের মধ্যে ভোজের টেবিলে এসে উপস্থিত হল সে। ইংল্যান্ডে চার্লস ডার্নে এরই নাম।

মারকুইস ভাইপোকে সংযত সৌজন্যে অভ্যর্থনা করলেন কিন্তু করমর্দন করলেন না। আসনে বসে প্রশ্ন করল ডার্নে,—'কালই প্যারিস ছেড়ে এসেছেন?'

'হ্যাঁ। তুমি?'

'আমি সোজা আসছি।'

'লণ্ডন থেকে?'

'হ্যাঁ—'

'আসতে বেশ সময় লেগেছে তো?'

'না, সোজাই তো আসছি—'

'আসতে দেরি হয়নি, দেরি হয়েছে মনস্থির করতে?'

'নানা কারণে কাজের ঝঞ্ঝাটে আটকা পড়ে গিয়েছিলাম—' উত্তর দিতে গিয়ে ডার্নে মুহূর্তের জন্য ইতস্তত করল।

'তা বটে—'

ঘরে চাকর যতক্ষণ ছিল এ ছাড়া আর অন্য-কোন কথাবার্তা হল না। কফি পরিবেশনের পর দুজনে একলা হলেন। কাকার মুখের দিকে চেয়ে ডার্নে বলল, 'যে কাজের জন্য গিয়েছিলাম তাতে নানা ভাবে বিপন্ন হয়ে পড়েছিলাম। অবশ্য যে পবিত্র উদ্দেশ্য নিয়ে গিয়েছিলাম তাতে মৃত্যু হলেও আমি আপসোস করতাম না।'

'ও কথা বলছ কেন?'

'সত্যিই যদি আমার বিপদ ঘটত, আপনি আমাকে বিরত হতে দিতেন কিনা সন্দেহ।'

মুখের রেখায়-রেখায় ভাইপোর প্রতি স্নিগ্ধ মমতা ফুটিয়ে তোলার চেষ্টা করলেন মারকুইস, কিন্তু তাতে আন্তরিকতা এল না।

সেদিকে তাকিয়ে ডার্নে স্পষ্টই বলল, 'আপনি আমার চারপাশের সন্দেহজনক পরিবেশকে আরও সন্দেহভাজন করে দেবার চেষ্টা করতেন নিশ্চয়ই।'

'না, না, সে কি?'

অল্প একটু অপেক্ষা করে বললেন, 'দেখ, যে-ঘরে তুমি জন্মেছ, যে বংশ-মর্যাদা তোমার রক্তে, তার সৌভাগ্য মাথা খুঁড়ে মানুষ পায় না।'

'কিন্তু ফ্রান্সের ইতিহাসে আমাদের কৌলীন্য বিন্দুমাত্র গরিমা পাবে বলে আমার বিশ্বাস হয় না। সেকালে তো বটেই, একালেও আমরা আমাদের অধিকার এমন জবরদস্ত জাহির করছি যে, আজকে সারা ফ্রান্সে আমাদের মতো এমন ঘৃণার পাত্র আর দ্বিতীয় কাউকে চোখে পড়ে না।'

'এতে আশ্চর্যের কিছু নেই। নিচের তলায় যারা থাকে ওপরওয়ালাদের প্রতি তাদের এই ঘৃণা পূজারই নামান্তর।'

'ওকথা সত্যি নয়। এই জমিদারির মালিকদের সমীহ করে লোক নিছক ভয়ে। কোন ভক্তি নেই তার মধ্যে।'

'আমাদের পারিবারিক আভিজাত্যের দিক থেকে তাতে অন্তত লজ্জার কারণ নেই।'

মারকুইস একটিপ সুগন্ধ নস্য নাসারন্ধ্রে দিয়ে আরাম করে পায়ের উপর পা তুলে দিয়ে বসলেন। বললেন, 'চাবুকের চেয়ে বড় শাসনও নেই, শিক্ষাও নেই। যতদিন মাথার উপর এই ছাদ থাকবে, কুকুরগুলোকে চাবুকের ভয়ে বশে রাখব। তোমার ভাবনা নেই। যতদিন এ-পরিবারের শান্তি-সম্ভ্রম বজায় রাখার দায়িত্ব আমার, ততদিন তোমাদের কারুরই মাথা ঘামাবার দরকার নেই। কিন্তু তুমি খুব পরিশ্রান্ত। যাও, বিশ্রাম নাও গে।'

'আর-একটা কথা।'

'একটা কেন। যত খুশি কথা আছে বল।'

'আমরা যে-অন্যায় করেছি তার ফসল ফলতে শুরু করেছে।'

'অন্যায় করেছি?'

'অন্যায় নয়? আপনারা সবাই অন্যায় করেছেন। অত্যাচার করে এসেছেন, এখনও করতে কসুর করছেন না। কিন্তু আমি কি করে ভুলব মায়ের শেষ অনুরোধ, তাঁর অন্তিম দৃষ্টির কাতর মিনতি—'লোকের প্রতি স্নেহশীল হবে, লোকের দুঃখ মোচন করবে'—সে আমি ভুলতে পারি না। কিন্তু সে শক্তি-সামর্থ্য কোথায় পাব আমি?'

'আমার কাছ থেকে যদি সেরকম কিছু পাবার আশা করে থাক, সে তোমার দুরাশা।'

একটু থেমে বললেন মারকুইস, 'যে-সমাজ-ব্যবস্থায় আমি জন্মেছি, বড় হয়েছি, তাকে ভাঙ্গতে দেব না আমি বেঁচে থাকতে।'

'এই সম্ভ্রম-সম্পত্তি আমার জীবনে মূল্যহীন। ফ্রান্সেও আমি থাকতে চাই না,' বিষণ্ন কণ্ঠে বলল ডার্নে, 'আমি স্বেচ্ছায় আমার অধিকার ত্যাগ করছি।'

'এ দুটোই কি তোমার নিজস্ব? ফ্রান্স হয়ত হতে পারে, কিন্তু এই সম্পত্তি?'

'এ-সম্পত্তি আঁকড়ে থাকার ইচ্ছা নেই আমার। যদি আগামীকাল এ-সম্পত্তি আমাতে বর্তায়—'

'সে-সম্ভাবনা সুদূরপরাহত।'

'কুড়ি বছর পরেও তো হতে পারে—'

মারকুইস পরিহাস-বিজড়িত কণ্ঠে অস্ফুট শব্দ করে উঠলেন।

'বাইরে থেকে দেখলে সব কত মজবুত, মনোহর। কিন্তু দিনের আলোয় উন্মুক্ত আকাশের নিচে দেখলে এ শুধু ঋণ আর অপচয়, অত্যাচার আর নিপীড়ন, বুভুক্ষা আর নগ্নতার ধসে-পড়া দুর্গ ছাড়া কিছু নয়।'

মারকুইস আবার শ্লেষোক্তি করলেন।

'যদি কোনদিন এ সম্পত্তি আমার হাতে আসে,' বলল ডার্নে, 'আমি উপযুক্ত লোকের হাতেই তুলে দেব একে। তুলে দিয়ে বাঁচব। এ-সম্পত্তি আমার জন্য নয়—এর উপর ভগবানের অভিশাপ উদ্যত হয়ে আছে।'

'তারপর?'

'আমি ইংল্যান্ডে গিয়ে বাস করব। সাধারণ সজ্জন ভদ্রলোকের মতো বাঁচতে চাই আমি।'

'ইংল্যান্ড দেখছি তোমার মনে রঙ ধরিয়েছে—' স্মিত-প্রশান্ত দৃষ্টিতে মারকুইস তাকালেন ভাইপোর দিকে।

'ইংল্যান্ড আমার আশ্রয়।'

'দাম্ভিক ইংরেজরা বলে বটে ইংল্যান্ড সবার আশ্রয়-স্থল। জান বোধ হয়, এ-দেশের একজন সম্প্রতি সেখানে আশ্রয় পেয়েছে। একজন ডাক্তার!'

'জানি।'

'তার একটি মেয়েও আছে শুনেছি।'

'হ্যাঁ—'

'হুঁ! তুমি শ্রান্ত। শুভরাত্রি।'

বলে মারকুইস মৃদু হাসি হাসলেন। সে-হাসির আড়ালে একটা রহস্যের ইঙ্গিত। এমন একটা ভঙ্গিতে কথাগুলি উচ্চারণ করলেন তিনি, তাতে রহস্য যেন আরও নিবিড় হয়ে উঠল। তিনি পুনরাবৃত্তি করলেন—'একজন ডাক্তার আর তার একটি মনোরমা মেয়ে। বসন্তের প্রথম রঙ। জীবন-দর্শনের নূতন ঢং।'

আজকের রাত নিস্তব্ধ, নির্বাত। হালকা শ্লিপার-পায়ে ঘরের মধ্যে নিঃশব্দে ঘুরে বেড়াতে লাগলেন মারকুইস। ঘুরে বেড়াতে লাগলেন হিংস্র বাঘের মতো।

সারাদিনের টুকরো-টুকরো স্মৃতি মনের পর্দায় আসছে-যাচ্ছে। সন্ধ্যা হয়ে আসছে। সূর্য শেষ পাড়ি দিচ্ছেন। পাহাড়ের কোলে গ্রাম—পুকুর-পাড়ে চাষীদের জটলা। টুপি-পরা একটা মজুর। পথের মাঝে তালগোল-পাকানো একটা রক্তের ডেলা। একটা মেয়ে তার উপর ঝুঁকে পড়ে দেখছে। একজন ঢ্যাঙা লোক আকাশের দিকে হাত দুখানা তুলে চেঁচিয়ে উঠল—'মরে গেছে। একেবারে শেষ করেছে।'

অগ্নিকুণ্ডে একটিমাত্র বাতি পুড়ছে। পাতলা মশারি টেনে দিয়ে শুয়ে পড়লেন মারকুইস।

প্রাসাদের বাইরের প্রাচীরের মূর্তিগুলি অন্ধকার রাত্রির এক প্রহর ধরে অন্ধ দৃষ্টিতে তাকিয়ে রইল। আস্তাবলে ঘোড়াদের হ্রেষাধ্বনি, কুকুরদের অবিরাম ঘেউ ঘেউ, পেঁচার চিৎকার একটা অশুভ ভবিতব্যকে যেন ইঙ্গিত করতে লাগল। গ্রাম অন্ধকার—সব ঘুমে অচেতন। যারা অনাহারে রাত কাটায় তারা আজও অভ্যাসমতো বড় বড় ভোজসভার খাদ্য-পানীয়ের স্বপ্ন দেখছে। ক্রীতদাসরা স্বপ্ন দেখছে আরাম ও বিশ্রামের। গ্রামের সেই ঝরনা-তলায় অবিশ্রান্ত জল ঝরে যাচ্ছে—অদৃশ্য অশ্রুত—যেন সময়ের ঝরনা থেকে মুহূর্তগুলি গড়িয়ে গড়িয়ে অন্ধকার রাতের দিকে এগিয়ে নিয়ে চলেছে। ধীরে ধীরে অন্ধকার পাতলা হয়ে আসছে, পাষাণ-মূর্তিগুলি সেই ধূসর আলোয় চোখ খুলছে।

তারপর পাহাড় আর নিস্তব্ধ বনস্পতিদের মাথায় সূর্যের প্রথম আলোর স্পর্শ লাগল। সেই রক্তিম আলোয় ঝরনায় জল যেন রক্তের মতো লাল হয়ে উঠল। পাথরের মূর্তিগুলিতে লাগল রক্তের আভা। পাখিদের কাকলিতে মুখর হল বাতাস। কালের ছাপ-লাগা মারকুইসের শয়নকক্ষের বিরাট জানালার ধারে বসে একটা ছোট্ট পাখি অবিশ্রান্ত মিষ্টি সুরে গান গাইছিল। একটু পরে গ্রাম উঠল জেগে—জানালার হুড়কো খুলে গেল, নড়-বড়ে দরজার অর্গল মুক্ত হল—নবীন মিষ্টি বাতাসে জমে-যাওয়া মানুষগুলো কাঁপতে কাঁপতে বেরিয়ে এল ঘর থেকে। শুরু হল গ্রামের একঘেঁয়ে ব্যস্ততা। কেউ চলেছে ঝরনার দিকে, মাঠে চলেছে চাষীরা, মেয়ে-পুরুষেরা মাটি খুঁড়ছে, হাড়-জিরজিরে গোরু-বাছুরদের রাস্তার ধারে ঘাসের জমিতে নিয়ে যাচ্ছে। গির্জায় বেদিমূলে দু-একজন হাঁটু গেড়ে বসে গেছে—সঙ্গে সঙ্গী—আগাছার ঝোপে গোরুগুলো খাবারের ধান্দায় ঘুরে মরছে।

জমিদার-বাড়ির ঘুম ভাঙে দেরি করে। তারও একটা নিয়ম আছে। রোজকার একটা রুটিন চলে। কিন্তু আজ যেন তার ব্যতিক্রম হল। আজ হঠাৎ বেজে উঠেছে বড় ঘণ্টা। সিঁড়ি দিয়ে দ্রুত পায়ে ছুটোছুটি চলছে। প্রাসাদের ছাতে লোকজনের ভিড়। ঘোড়ার পিঠে সওয়ারদের যাত্রার উদ্যোগ।

রাস্তার মিস্ত্রি-লোকটা সেই সকালবেলাই যেন প্রাণ হাতে নিয়ে ছুটে এল—পাহাড় থেকে নেমে এল একহাঁটু ধুলো নিয়ে। ঝরনাতলায় এসে তবে দাঁড়াল। তারপর জনা পঞ্চাশেক বন্ধুর ভিড়ে মিশে গেল। নিজের বুকে ঠুকতে লাগল তার নীল টুপি।

যেন কোন-কিছুই বোঝা গেল না। শুধু কথার ফিসফিসানি। যেন ত্রাস—হঠাৎ ভয়ে-থমকে-যাওয়া জীবনযাত্রা।

মঁসিয়ে গ্যাবেল ঘোড়ার পিঠে উঠল একজন চাকরের সঙ্গে—তারপর উধাও হয়ে গেল চকিতে।

সেই ত্রাস গত রাতে যেন দেখা দিয়ে গেছে এই প্রাসাদে। যোগ করে দিয়ে গেছে আর-একখানি শিলা। গত দুশ বছর যার প্রতীক্ষায় ছিল সেই শিলামুখ।

মারকুইসের বালিশে সেই মুখ। যেন হঠাৎ সন্ত্রস্ত হয়ে, ক্রুদ্ধ হয়ে মৃত্যুতে শুষ্ক হয়ে গেছে। আর সেই পাথরের বুকে একটি ছুরি সমূলে গাঁথা। তার গোড়ায় একখানি কাগজে লেখা—'কবরে নিয়ে যাও একে। জ্যাকুজ।'

১০ দুটি প্রতিশ্রুতি

প্রহরের পায়ে পায়ে বছর কেটে গেল। ফরাসী ভাষা ও সাহিত্যের মাস্টার হিসেবে ততদিনে ইংল্যাণ্ডে ডার্নে নিজেকে প্রতিষ্ঠিত করেছে। আজকের যুগ হলে তিনি হতেন ফরাসী সাহিত্যের অধ্যাপক। কিন্তু সেইকালে সামান্য শিক্ষক হয়েই তাকে সন্তুষ্ট থাকতে হল। সেইসব তরুণ—যারা একটি জীবন্ত ভাষার চর্চায় অবসর দিতে পারে, যাদের আগ্রহ আছে প্রবল, তাদের সঙ্গে বিদ্যাচর্চায় কালযাপন করে সে। সেই ভাষার ঐশ্বর্য-মাধুর্য অনুশীলন করে সময় কেটে যায়। ইংরেজিতে লেখায় তার মুন্সিয়ানা এল। ফরাসী সাহিত্য থেকে তর্জমা করত সে ইংরেজি ভাষায়। সেকালে এই ধরনের মনীষী-শিক্ষক খুব সুলভ ছিল না। সেকালের যুবরাজ আর ভাবী সম্রাটরা তখনও এই সব শিক্ষকের কাছে এসে পোঁছায়নি। তেমনি টেলসন ব্যাঙ্কের খাতা থেকে তখনও কেউ-কোন অভিজাত সমাজে রাঁধুনি কি ছুতোরের কাজ নেয়নি। তাছাড়া ফ্রান্সের রাজনৈতিক পরিস্থিতির সঙ্গে নিবিড় পরিচয় থাকায় ডার্নের সুবিধাও হল প্রচুর।

লণ্ডনে সোনার পালঙ্কে আরাম করার বাসনা নিয়ে আসেনি ডার্নে। গোলাপের পাপড়িতে পা দিয়ে সংসারে বাঁচতে চায়নি বলেই সে পরিশ্রম করে আত্মপ্রতিষ্ঠ হতে চাইল নূতন ক'রে। আর সে-মধুর শ্রমের সুযোগ পেতেও তার বিলম্ব হল না। সেই সঙ্গে কিছু আর্থিক সংযোগের।

ডার্নের সময়ের কিছুটা কাটত কেমব্রিজের ছাত্রমহলে, আর অনেকটা কাটত লণ্ডনে।

যেদিন সংকট ঘনিয়ে এসেছিল জীবনে, সেইদিন থেকে লুসির প্রেমমুগ্ধ হয়েছিল সে। সৃষ্টির আদিকাল থেকে সমস্ত পুরুষ যে-পথে প্রেরণা পেয়েছে, সৌভাগ্য পেয়েছে, রমণীয় রমণীর ভালবাসায় আতুর হয়েছে, সেই এক পথে ডার্নেও শাশ্বত পুরুষ-সমাজের সহযাত্রী হল। অমন মধু-সংলাপ, কণ্ঠে অত মাধুরী, কোন মেয়ের থাকে তা আগে জানেনি সে। মৃত্যুর মুখোমুখি দাঁড়িয়ে যে চারু মুখখানি দেখেছিল সে, তেমন স্নিগ্ধ লাবণ্য আর-কোন মুখে ঝরতে দেখেনি জীবনে। কিন্তু ডার্নে তার মনের কথা মনেই রেখে এসেছে এতদিন। ফেনিল নীলাম্বুরাশির পরপারে বহু ধূলি-ধূসরিত পথ পেরিয়ে সেই পরিত্যক্ত প্রাসাদ-সৌধ—যেখানে হত্যাকাণ্ড ঘটেছিল—আজ তা স্বপ্নময় কুহেলিকায় পরিণত। তারপর প্রায় একটি বছর গড়িয়ে গেছে। ডার্নে মুখের একটি কথাতেও কোনদিন হৃদয়ের দ্বার অবারিত করেনি লুসির কাছে।

কেন করেনি তা সে-ই ভালো জানে।

এমনি গ্রীষ্মের এক বিকেলে কলেজ থেকে ফিরে ডার্নে ধীরে ধীরে এসে উপস্থিত হল সোহোর সেই নির্জন পরিবেশে। ডাক্তার ম্যানেতের কাছে আজ মনের গোপন ইচ্ছাটি প্রকাশ করবে সে। ডার্নে জানে, এই সময় লুসি মিস প্রসের সঙ্গে বাইরে বেড়াতে যায়।

জানালার ধারে আর্ম-চেয়ারে বই নিয়ে বসেছিলেন ডাক্তার। পুরনো কর্মশক্তি আবার ফিরে পেয়েছেন। ফিরে এসেছে তাঁর উদ্দেশ্যের দৃঢ়তা, স্থৈর্য আর কর্মোদ্যম।

ডাক্তার পড়েন বড্ড বেশি। ঘুমোন কম, তবে শ্রান্তিকে স্বাচ্ছন্দ্যের সঙ্গে মেনে নেন। মন প্রসন্নতায় ভরে থাকে।

ডার্নে আসতেই বই বন্ধ করে তাকে অভ্যর্থনার জন্য হাত বাড়ালেন তিনি।

'তোমায় দেখে ভারি খুশি হলাম ডার্নে। গত তিন-চার দিন ধরে তোমার অপেক্ষায় আছি। স্ট্রাইভার আর সিডনি কার্টন গতকাল এখানে এসেছিল। তারাও জিজ্ঞাসা করেছিল তোমার কথা—'

'তাদের আগ্রহের জন্য ধন্যবাদ। মিস ম্যানেত—?'

'ভালোই আছে। তোমায় দেখলে সবাই খুশি হবে। সংসারের কোন-কিছু কেনা-কাটির প্রয়োজনে বাইরে গেছে। এখুনি এসে পড়বে।'

'মিস ম্যানেত নেই। এই অবসরে আপনাকে একটা কথা বলতে এসেছি।'

এক মুহূর্ত নীরবতায় কাটল। তারপর যেন চিন্তা-কণ্টকিত সংযত কণ্ঠেই বললেন ডাক্তার, 'চেয়ারটা টেনে নিয়ে বস এইখানে। বল—কি বলবে!'

ডাক্তারের নির্দেশমতো চেয়ার টেনে নিয়ে বসল ডার্নে। কিন্তু কথা বলা তত সহজ হল না।

'প্রায় দেড় বছর আপনাদের সঙ্গে আমার ঘনিষ্ঠতা। যা নিয়ে কথা বলতে চাই আশা করি তা—'

ডাক্তার হাত তুলে থামিয়ে দিলেন তার বলা। অল্পপরে হাত সরিয়ে নিয়ে বললেন—'লুসির সম্বন্ধে কিছু বলতে চাও তো?'

'হ্যাঁ।'

'হঠাৎ তার সম্বন্ধে কিছু বলা কঠিন আমার পক্ষে। আর তুমি যে-সুরে কথা কইছ, তা শোনা আরও কঠিন আমার পক্ষে।'

'আমি যা বলতে চাই, আপনার কন্যার প্রতি অকপট প্রীতিভরেই বলতে সাহস পাচ্ছি,' সসম্ভ্রমে বলল ডার্নে।

'তুমি যা বলছ বিশ্বাস করি,' বললেন ডাক্তার।

মনের প্রবল আবেগ কেমন করে দমন করবে ভেবে না পেয়ে ডার্নে ভূমিকা রচনা করতে চাইল। বলল, 'আপনার ভরসা পেলে বলতে পারি।'

'বেশ, বল।'

'আপনি হয়ত অনুমান করতে পেরেছেন, কি আমার কথা। কিন্তু যে-আশা-নিরাশায় আমি নিত্য পীড়িত হচ্ছি তা আপনি হয়ত অনুমান করতে পারবেন না। আমার নিভৃত সত্তার বেদনার ভার কেমন করে বোঝাব আমি অপরকে! ডাক্তার, আমি তাকে ভালোবাসি—আমার সমস্ত মন-প্রাণ দিয়ে ভালোবাসি। জগৎ-সংসারে এমন ভালোবাসা কেউ বাসেনি কোনদিন। একদিন আপনিও একজনকে ভালোবেসেছেন। সেই স্মৃতির আলোকে আপনি আমার মনটিকে দেখুন।'

ডাক্তার মাটির দিকে চেয়ে মুখ ফিরিয়ে বসেছিলেন। ডার্নের শেষ কথায় সচকিত হয়ে বললেন, 'না, না। ওকথা থাক। অতীত স্মৃতি রোমন্থন করতে চাই না আমি।'

ডাক্তারের আকুলতা বেদনাহত প্রাণীর আর্ত কান্নার মতোই ডার্নের কানে বাজতে লাগল বহুক্ষণ ধ'রে। তাঁর সেই মিনতির ভঙ্গি দেখে ডার্নে চুপ করে রইল।

কয়েক মুহূর্ত পরে ডাক্তার আবেগ-রুদ্ধ কণ্ঠে বললেন, 'লুসির প্রতি তোমার ভালো-বাসায় আমি সন্দেহ করছি না। এ-বিষয়ে তুমি নিঃসংশয় হতে পার।'

ডাক্তার চেয়ারটা ডার্নের দিকে ঘুরিয়ে নিলেন বটে, কিন্তু তার দিকে তাকালেন না বা মাটি থেকেও মুখ তুললেন না। হাতের তালুর মধ্যে মুখখানি চেপে নিচের দিকে তাকিয়ে বসে রইলেন চুপ ক'রে।

'লুসিকে বলেছ তুমি?'

'না।'

'কোন চিঠি দিয়েছ?'

'না।'

'আমার প্রতি মমতাবশেই সে আজও নিজেকে বঞ্চিত রেখেছে—এর জন্য পিতৃহৃদয়ের ধন্যবাদ তোমার প্রাপ্য,' তেমনি নীরবে নতমুখে বসে তিনি শুধু একটি সস্নেহ হাত বাড়িয়ে দিলেন ডার্নের দিকে।

'আমি তো জানি ডাক্তার, আপনাদের দুটি প্রাণীতে কি অপরিসীম মমত্ব।' শ্রদ্ধা-সম্ভ্রমমিশ্রিত কণ্ঠে ডার্নে উচ্ছ্বসিত হয়ে উঠল, 'একদিন বিপরীত ভাগ্য বিচ্ছিন্ন করে দিয়েছিল দুজনকে, আবার এক আশ্চর্য মুহূর্তে মিলিয়ে দিয়েছে। তাই সে স্নেহ এত গভীর, এমন অনির্বচনীয়। কন্যার সঙ্গে পিতার এমন একপ্রাণ কেউ কখনও শুনেছে কিনা, জানি না বটে। কিন্তু আমি তো দেখছি ডাক্তার, যখন সে আপনার গলা জড়িয়ে আদর করে, মুহূর্তে যেন সে মায়াবী শিশু হয়ে ওঠে। সেই নিষ্পাপ প্রাণ, সেই সহজ স্নিগ্ধতা! কেনই-বা না হবে! অতি শিশুকাল থেকে মা-বাপ হারিয়ে সে স্নেহ-ভিক্ষু হয়ে বড় হয়েছে। এতদিনে পিতার কাছে সে মাতা-পিতার স্নেহ পাচ্ছে। স্নেহ দিচ্ছে।'

ডাক্তার তেমনিভাবে নতমুখে নিঃশব্দে বসে রইলেন। তাঁর দ্রুত নিশ্বাস-প্রশ্বাসের শব্দ কানে এল ডার্নের। কিন্তু নির্বাক হয়ে তিনি মনের ভাব সংযত করে রাখলেন।

'ডাক্তার ম্যানেত,' ডার্নে আবার বলল, 'এসব কথা ভেবে যতদিন পেরেছি নিজেকে নিরস্ত রেখেছি। আপনাদের দুজনের সেই স্বর্গীয় স্নেহ-দ্যুতির পটভূমিকায় আমার ভালোবাসাকে টেনে আনলে কেমন হবে, তা আমি কিছুতেই স্থির করতে পারিনি। একথা আমি বহুদিন ভেবেছি—এখনও ভাবি। কিন্তু লুসিকে আমি ভালোবাসি। ঈশ্বর সাক্ষী, লুসির প্রতি আমার প্রেম—'

'আমি বিশ্বাস করি,' কাতর কণ্ঠে বললেন ডাক্তার, 'এর আগেও আমি ভেবেছি সেকথা। আমি বিশ্বাস করি।'

'কিন্তু একথা কখনও মনে স্থান দেবেন না,' বলল ডার্নে—ডাক্তারের কাতর কণ্ঠ তখনও যেন তার কানে তিরস্কারের মতো বাজতে লাগল—'যদি কোনদিন তাকে সহধর্মিণী হিসেবে পাবার সৌভাগ্য হয়, আমি তাকে কখনই আপনার কাছ থেকে ছিনিয়ে নিয়ে যাব না। যদি অতীতে কোনদিন সেকথা ভেবেই থাকি কোন আত্মসুখের আশায়—সে-স্বপ্ন বিসর্জন দিয়েই আমি আজ এসে দাঁড়িয়েছি। আপনাকে স্পর্শ করে আমি মিথ্যাবাদী হতে পারব না!'

ডার্নে নিজের হাত ডাক্তারের হাতের উপর রাখল।

'ডাক্তার ম্যানেত, আমিও স্বেচ্ছায় ফ্রান্স থেকে নির্বাসিত, অত্যাচারে দুঃখে হতাশায় তাড়িত হয়ে এসেছি এখানে—আপনার মতো আমিও নিজের পরিশ্রমে বাঁচার চেষ্টায় এসেছি এখানে—আপনার মতো আমিও এক প্রোজ্জ্বল ভবিষ্যতের স্বপ্ন দেখি। আমি শুধু চাই আপনার সুখ-দুঃখের অংশীদার হতে—আপনার সঙ্গ, আপনার গৃহের ছায়া-তলে একটুখানি আশ্রয় পেতে চাই। আমি চিরজীবন বিশ্বস্ত থাকব আপনার প্রতি। আপনার কন্যা, বন্ধু, সঙ্গী লুসিকে আপনার কাছ থেকে কেড়ে নিতে চাই না, বরং আপনাদের দুজনকে আরও এক নিবিড়তর স্নেহপাশে বন্ধ করতে চাই।'

ডাক্তারের হাত ছিল ডার্নের মুঠির মধ্যে। এতক্ষণ কথা বলার পর এই প্রথম মুখ তুলে তাকালেন ডাক্তার তার দিকে। মনের ভিতরে যে প্রবল সংগ্রাম চলছে তার স্পষ্ট ছাপ মুখে।

'তোমার দরদী মনের পরিচয় দিয়ে তুমি আমায় কৃতজ্ঞতাপাশে বন্ধ করেছ ডার্নে। তোমার কাছে কিছুই আমি গোপন করব না। লুসি যে তোমায় ভালোবাসে এমন কোন প্রমাণ পেয়েছ কি?'

'না, তেমন কিছু পাইনি এখনও।'

'এখন তাই কি জানাবার সম্মতি চাইছ আমার কাছে?'

'এখন নয়। হয়ত কয়েক সপ্তাহেও সেরকম আশা পোষণের কোন কারণ না-ও ঘটতে পারে। আবার হয়ত আগামী কালই ঘটতে পারে।'

'আমার কাছ থেকে কি কোন প্রতিশ্রুতি চাও?'

'চাই না। তবে আপনি যদি উচিত মনে করেন এ-বিষয়ে আমাকে সাহায্য করতে পারেন।'

'তুমি প্রতিশ্রুতি চাও?'

'চাই।'

'কিসের প্রতিশ্রুতি?'

'আমি ভালো করেই জানি আপনার সাহায্য না পেলে কোন আশাই নেই আমার। যদি-বা তার নারী-হৃদয়ের একটি কোণে কোন দুর্লভ আসন পাই, তার স্নেহময়ী কন্যা-হৃদয়ে কোন প্রতিষ্ঠা পাব না। পিতৃ-সর্বস্ব তার হৃদয়। সেখানে অন্য সবই গৌণ।'

'বৈরিতার মতোই প্রেমের রহস্য অপার। অবাঙ্‌মানস-গোচর। জান ডার্নে, মেয়ে আমার সেদিক দিয়ে এমন রহস্যময়ী যে, তার হৃদয়ের কোন হদিস পাই না আমি। তার অনুভূতি এত সূক্ষ্ম যে আমি নিজে তা ধরতে-ছুঁতে পাই না।'

'আপনি কি বিশ্বাস করেন যে সে অন্য—?'

এইটুকু বলে ডার্নে ইতস্তত করছে দেখে ডাক্তার বললেন, 'অর্থাৎ কারুর প্রেমে পড়েছে কিনা?'

'সে-কথাটাই আমি জানতে চাই।'

উত্তর দেবার আগে একটু ভাবলেন ডাক্তার।

'কার্টনকে তুমি নিজেই দেখেছ। স্ট্রিভারও এখানে আসে মাঝে-মাঝে। এই দুজন ছাড়া আর কারুর কথা তো আমার মনে পড়ে না। যদি হয় এদের দুজনের একজন-কেউ হতে পারে।'

একটু পরে ডাক্তার বললেন, 'কিন্তু সেকথা থাক। তুমি আমার কাছে কি চাও, বল?'

'আমি যা-যা বললাম, আপনি তার সাক্ষী হয়ে রইলেন। আমার মতো সেও যদি কোনদিন আপনার কাছে তার মনের দুয়ার খুলে দেয়, আশা করি, সেদিন আমার আবেদন আপনি তার কাছে পৌঁছে দেবেন। এই আমার মিনতি রইল। আর-কিছু নয়।'

'সে-প্রতিশ্রুতি আমি তোমায় দিলাম, ডার্নে। কোন শর্ত-সাপেক্ষ নয়। তোমার উদ্দেশ্য সম্বন্ধে আমার কোন সংশয় নেই। তার আর আমার মধ্যে স্নেহের বন্ধন শিথিল না করে আরও দৃঢ় করাই যে তোমার ইচ্ছা—এ আমি বিশ্বাস করি। যদি সে কোনদিন বলে তার সুখের পথে তুমি অপরিহার্য, আমি খুশিমনেই তাকে তোমার হাতে সমর্পণ করব, মতান্তর থাকলেও—'

ডার্নে সকৃতজ্ঞ চিত্তে বৃদ্ধের করতল নিজের মুঠোয় চেপে ধরল। বৃদ্ধ আপনমনে বললেন, 'যাকে সে সারা মন দিয়ে চাইবে তার বিরুদ্ধে কোন ভয়, কোন আশঙ্কা নতুন-পুরনো কোনরকম বিদ্বেষের কারণ যদি কোনদিকে থেকে থাকে—যার জন্য সে নিজে দায়ী নয়—লুসির মুখ চেয়ে আমি সে সব-কিছুই চিরদিনের মতো মুছে ফেলব মন থেকে। লুসি আমার সব। তার সুখই সর্বাগ্রে। আমার জীবনের সব অত্যাচার অনাচার দুঃখ-ভোগের ওপরে সে। কিন্তু সেকথা থাক। ওসব চিন্তা—'

কথা বলতে-বলতে কখন আবার মানুষটি নৈঃশব্দ্যের অতলে তলিয়ে গেলেন। অপলক দৃষ্টিতে কি এক অদ্ভুত ব্যঞ্জনা ফুটে উঠল। অবাক চোখে তাই দেখতে লাগল ডার্নে।

হঠাৎ তাকে সচকিত করে দিয়ে ডাক্তার হাসিতে মুখ উজ্জ্বল করে বললেন, 'কি যেন বলছিলে তুমি আমাকে?'

একথার কি জবাব দেবে ভেবে দিশাহারা বোধ করল ডার্নে। তারপর মনে পড়ল তার সব কথা। তখন আশ্বস্তচিত্তে বলল, 'আপনি আমায় পূর্ণ বিশ্বাস করলেন।

আমারও উচিত আপনার বিশ্বাসভাজন হওয়া। আপনার মনে আছে হয়ত আমার বর্তমান নাম আমার আসল নাম নয়। আমার আসল নাম এবং কেন আমি ইংল্যান্ডে এসেছি সেই কথাই আপনাকে ভেঙে বলতে চাই।'

'না, না,' ডাক্তার বাধা দিলেন ডার্নেকে।

'কিন্তু নিজেকে আমি গোপন করে রাখতে চাই না আপনার কাছে।'

'দরকার নেই, কোন দরকার নেই।'

মুহূর্তের জন্য ডাক্তার হাত দিয়ে নিজের কান ঢাকলেন। তারপর ডার্নের মুখে হাত দিয়ে বললেন, 'আজ নয়। এখন নয়। যেদিন জানতে চাইব সেদিন বলো। যদি কোনদিন লুসি তোমার কণ্ঠে বরমাল্য দেয়, যদি তাই হয়, তবে বিয়ের দিন সকালে আমায় সব জানিও। বল, জানাবে তো!'

'সানন্দে সব বলব।'

'তবে আজ এস। এখনি লুসি এসে পড়বে। আজ রাতে আমাদের দু'জনকে একসঙ্গে তার না দেখাই ভাল। আজ এস। ঈশ্বর তোমার মঙ্গল করুন।'

ডার্নে যখন বিদায় নিল তখনই অন্ধকার গাঢ় হয়ে এসেছে। তারও এক ঘণ্টা পরে লুসি যখন ফিরল অন্ধকার তখন আরও ঘন হয়ে উঠেছে। বসার ঘরে কাউকে না দেখে সে ভিতরের ঘরে এল দ্রুত পায়ে।

'বাবা। তুমি কোথায় বাবা?' উৎকণ্ঠিত কণ্ঠে ডাকল লুসি।

কিন্তু কেউ সাড়া দিল না। কেবল কানে এল শোবার ঘর থেকে মৃদু হাতুড়ি পেটার শব্দ। পা টিপে-টিপে মাঝের ঘর পেরিয়ে বাবার ঘরের দরজায় উঁকি মারল লুসি। আর তার রক্তের স্রোত যেন হিম হয়ে এল। ভয়ে ছুটে বাইরে এসে আপনমনে বলতে লাগল লুসি—'এখন আমি কি করব? কি করব এখন?'

মনের বিহ্বলতা তখুনি ঝেড়ে ফেলে দিল লুসি। ফিরে এল বাবার ঘরে। দরজায় টোকা দিয়ে কোমল স্নিগ্ধ গলায় ডাক দিল তাঁকে। মেয়ের গলা পেয়ে হাতুড়ি পেটার আওয়াজ বন্ধ হল। ডাক্তার বাইরে এলেন। দুজনে অনেকক্ষণ একসঙ্গে ঘরময় পায়চারি করলেন।

সেদিন রাতে কতবার বাবাকে দেখে গেল লুসি। দেখে গেল গভীর নিদ্রায় মগ্ন তিনি। তাঁর সেই জুতো-তৈরির যন্ত্রপাতি আর অসমাপ্ত কাজ যেমন ছিল তেমনিই পড়ে রইল।

## ১১ অন্যপটে

'সিডনি,' সেই ভোর রাতে সিডনি কার্টনকে বলল স্ট্রিভার, 'আর-এক পাত্র পান্‌চ মেশাও। তোমায় একটা কথা বলব।'

সামনে ছুটি পড়বে। আদালত ঘরের কুজ্ঝটিকা আর নভেম্বরের কুয়াশা শুরু হবার আগে স্ট্রিভারের পর্বতপ্রমাণ কাগজ-পত্রের বকেয়া মেটাবার তাগাদায় গত কয়েকদিন ধরে দিন-রাত উপরি-পরিশ্রম করছিল সিডনি কার্টন। অবশ্য সিডনির অবস্থা আদৌ সুখাবহ নয়। এই পরিশ্রমের পরে সুস্থ থাকাও সম্ভব নয় তার পক্ষে। রাতভোর কাজ করতে করতে বারবার ভিজে তোয়ালে দিয়ে গা মুছতে হয়েছে, আর বারবার আশ্রয় নিতে হয়েছে সুরার—ফলে অবস্থা দাঁড়িয়েছে বিধ্বস্ত, বিপর্যস্ত। আজ অনেকদিন পরে কাজ হালকা হওয়ায় দুজনে প্রফুল্ল মনে বসেছিল।

কাজের ভার লঘু হওয়ায় নিশুতি রাতের যাদু লেগেছিল মনে। তার উপর মদ্যপানে মন পুলকিত। সোফায় আরাম করে বসে ষ্ট্রিভার বলল, 'আজ একটা নতুন খবর দিয়ে তোমায় অবাক করে দেব ভাবছি, সিডনি। আমি বিয়ে করছি।'

'সত্যি?'

'হ্যা। তবে আগেই বলে রাখছি—বিয়ে করছি কিন্তু টাকার জন্য নয়।'

'কিন্তু ভাগ্যবতীটি কে?'

'আন্দাজ কর না!'

'আমি তাকে চিনি?'

'আন্দাজ কর।'

'সে আমার দ্বারা হবে না। এই রাত্রি শেষে দুর্বল মাথায় আমি বসে-বসে পৃথিবীর সমস্ত মেয়েদের নিয়ে তোলপাড় করতে রাজি নই। তবে মধ্যাহ্নভোজে আপ্যায়িত করলে আন্দাজ করতে রাজি আছি।'

ষ্ট্রিভার তেমনি ঔদাসীন্য দেখিয়ে বলল, 'আমি মানুষটা কেমন তুমি নিশ্চয়ই মনে-মনে জান। আমাকে লোকে জানে খুবই সংসারী, হিসেবী বলে। কেন তাও তুমি জান। আদালতে বল আর সমাজেই বল, ওরকম একটা ভাব আমাকে রাখতেই হয়। কিন্তু আমার মনের মধ্যে আর-একটি মানুষ বাস করে, যে কাউকে দুঃখ দিতে চায় না। সকলকে আপন করে নিতে চায়। আর বিশেষ করে মেয়েদের মহলে—'

আরাম করে বসল ষ্ট্রিভার, বলল, 'তবে শোন। তোমার বুদ্ধিসুদ্ধির ওপর আমার একেবারে আস্থা নেই। তবু আমায় চেষ্টা করতে দাও।'

'আর তুমি—' মদের পান্চ তৈরি করা থেকে মুখ তুলে সিডনি কার্টন বলল, 'তুমি একে কবি-কবি মানুষ—নিতান্ত অনুভূতি-প্রবণ—'

'যথেষ্ট হয়েছে—' হাসতে হাসতে বলল ষ্ট্রিভার, 'জীবনের রোমান্সের নায়ক হবার সাধ আমার নেই। তবু বলতে পারি তোমার চেয়ে ঢের নরম প্রকৃতির মানুষ আমি।'

'সেদিক দিয়ে তুমি ভাগ্যবান—যদি সেই কথাই তুমি বলতে চাও।'

'আমি সেকথা বলছি না। আমি বলছি—মানে একটু বেশি শিষ্ট সজ্জন—এই আর কি!'

'গ্যালান্ট্রির কথা বলছ!'

'ঠিক তাই। আমি বলতে চাই যে আমি শুধু পুরুষ নই—আমি মানুষ।'

বন্ধুর দিকে একটু এগিয়ে আবার বলল ষ্ট্রিভার, 'মানুষ—মানে সকলের সঙ্গে আনন্দের সম্বন্ধ পাতাতে চাই—অন্যের আনন্দের অংশীদার হতে চেষ্টার কার্পণ্য করি না—বিশেষ করে মেয়েদের সমাজে কি করে সহজ হতে হয়—সে-চেষ্টা তোমার চেয়ে আমি ঢের বেশি করি।'

'বলে যাও—'

'না, আর বেশি এগোবার আগে—' ষ্ট্রিভার মাথা আন্দোলিত করল।

তারপর আবার বলল, 'ডাঃ ম্যানেতের বাড়িতে তুমি বোধ করি আমার চেয়ে কমবার যাওয়া-আসা করনি। কিন্তু প্রতিবারই একটি কারণে আমি দুঃখ পেয়েছি। কেন তুমি অমন বিরস মুখে থাক বলতো? তোমাকে দেখে যেন মনে হয় বিষন্ন, অপরাধী। সত্যি কথা বলতে কি, তোমার জন্যে আমার লজ্জা বোধ হয়—'

সিডনি কার্টন তৎক্ষণাৎ প্রত্যুত্তরে বলল, 'এ-সংসারে কোন বিষয়ের জন্য লজ্জিত হওয়া তোমার মতো আইনজ্ঞের পক্ষে হিতকর, একথা আমি হলফ করে বলতে পারি। এর জন্যে তোমার আমার কাছে কৃতজ্ঞ হওয়া উচিত।'

'ওভাবে এড়িয়ে যাওয়া চলবে না, বন্ধু। শোন, সিডনি—তোমায় আমি খোলাখুলি

বলছি। তোমার ভালোর জন্যেই আমার বলা। ঐরকম একটি সজ্জন-সঙ্গে তুমি নিতান্তই অনাকাঙ্ক্ষিত মানুষ। তোমার উপস্থিতি ওখানে বড় বেসুরো বাজে।'

সিডনি একসঙ্গে অনেকখানি মদ গলায় ঢেলে দিল। তারপর প্রবলভাবে হাসতে লাগল।

'আমার দিকে তাকিয়ে দেখ,' বলল ষ্ট্রিভার, 'দেখ না—ওবাড়িতে নিজেকে বিশেষ ভাবে উপস্থাপিত করার ব্যক্তিগতভাবে আমার কোন প্রয়োজন নেই। আমার কোন-কিছুরই অভাব নেই। তবু কেন করি বলতে পার?'

'কোনদিন তোমার সে-চেষ্টা চোখে পড়েনি আমার।'

'করি—কেন না তার নাম রাজনীতি। করি—কেন না সেটা আমার জীবনের নীতি।'

'কিন্তু তোমার বিয়ের ব্যাপারটার কি হল—?'

যেন হালকা সুরে বলল কার্টন—'তোমার বিয়ের কথাটাই বল। আমার কথা বাদ দাও। আমায় তুমি কোনদিনই সায়েস্তা করতে পারবে না।'

'অত একগুঁয়ে হবার কোন অর্থ আছে?' কঠিন শ্লেষের সঙ্গে বলল ষ্ট্রিভার।

'তা আমি জানি। কিন্তু আত্মকাহিনী রেখে বিবাহের ব্যাপারটার—? মেয়েটি কে?'

মুখে বিরাট গাম্ভীর্য নিয়ে ষ্ট্রিভার সেই বিরাট রহস্য উদ্ঘাটনের জন্য প্রস্তুত হল। বন্ধুর দিকে ঈষৎ অনুকম্পাভরে চেয়ে বলল, 'শুনে আশা করি ঘাবড়ে যাবে না। তোমার কাছে এই গৌরচন্দ্রিকাটুকু করা এই জন্য যে একদিন তুমিই তার সম্বন্ধে আমার কাছে কৃপা করে হালকা কথা বলেছিলে।'

'বলেছিলাম নাকি?'

'নিশ্চয়ই বলেছ। আর এই ঘরে বসে।'

সিডনি কার্টন একবার বন্ধুর প্রশান্ত মুখের দিকে তাকাল। তারপর মদের পাত্র নিঃশেষ করে দিল।

ষ্ট্রিভার বলল, 'যাকে তুমি একবার সোনালী চুল-বসানো পুতুল বলেছিলে সেই মিস ম্যানেতের কথা বলছি আমি। যদি আমি না জানতাম যে তোমার কথার কোন রাখ-ঢাক নেই, কোন বাঁধন-বাধ্যতা নেই তবে সেইদিনই আমি বিশ্রীভাবে আপত্তি করতাম তোমার কথায়। কিন্তু তোমার কথায় আমি রাগ করিনি। রাগ করব কি ক'রে? যার দৃষ্টি নেই সে যদি আমার ছবির মর্ম না বোঝে তার ওপর রাগ করব কি ক'রে? যার সুরেলা কান নেই সে সুরের বুঝবে কি বল?'

সিডনি কার্টনকে কথা কইবার অবকাশ না দিয়ে ষ্ট্রিভার আবার বলল, 'তাছাড়া তুমি জান, কারুর সম্পত্তির ওপর লোভ আমার নেই। সে-প্রত্যাশাও আমি করি না। মেয়েটি ভালো। তাকে নিয়ে সুখী হতে পারলেই আমি খুশি হব। আর খুশি হবার যথেষ্ট কারণ আছে আমার। আমার অবস্থা মোটামুটি ভালোই। পসার এখন আমার বাড়তির মুখে। সামাজিক প্রতিষ্ঠাও কিছু পেয়েছি তুমি জান। আমার না হোক, এসব তার তো লোভের জিনিস। কিন্তু সে-মেয়ে এ সবের যোগ্য, তা আমি স্বীকার করবই। তুমি যেন কেমন আশ্চর্য হয়ে যাচ্ছ, মনে হচ্ছে!'

'আমি কেন আশ্চর্য হতে যাব।'

'কিন্তু এ-প্রস্তাব সম্বন্ধে তোমার রায় কি?'

'আপত্তি করার যুক্তি পাচ্ছি কই?'

ষ্ট্রিভার এতক্ষণে হালকা কণ্ঠে বলল, 'আমি কিন্তু ভেবেছিলাম এত সহজে তোমার সায় পাব না। তুমি তো জান, আমি মানুষটা জেদী। কিন্তু এই ধরনের জীবন

কাটানোর একটা বদল চাইছে মন। ভাবছি একটি ঘর-সংসার নিয়ে মুখবদল করি। তুমি তো জান লুসি ম্যানেতের মতো মেয়ে সংসারে যে-কোন পরিবেশে নিজেকে মানিয়ে নিতে পারবে। তাই আমি আর ফেলে রাখতে চাইলাম না। মন স্থির করে ফেললাম। আর তোমাকেও বলি সিডনি, তুমি যেভাবে চলেছ তাতে তোমার ভবিষ্যৎ ভালো নয়। টাকা-পয়সার কোন মূল্য বোঝ না তুমি, যেমন তেমন করে দিন কাটাও। অতি-পরিশ্রমের সঙ্গে এইরকম অমিতব্যয়—কোনদিন দেখবে রোগে পড়বে। বিপদ ঘটবে। তাই বলছি, তুমি কোন স্ত্রীলোকের উপর নির্ভর করতে শেখ।'

সিডনি কার্টন বন্ধুর মুখের দিকে চেয়ে রইল। দেখল যে বাক্যচ্ছটায় মানুষটি যেন আকারে দ্বিগুণ হয়ে উঠেছে। বসে-বসে আরও শুনল।

'তাই বলছিলাম আমার উপদেশ মতো চল। বৈরাগ্য ছেড়ে গার্হস্থ্যে এসে উপস্থিত হও। ভদ্র দেখে এমন একটি মেয়ে খুঁজে বের কর, যার কিছু পয়সাকড়ি আছে। তারপর তাকে বিয়ে করে নিশ্চিন্ত হও। জানবে—সে তোমার বিপদের দিনের বন্দর। কথাটা ফেলো না। ভালো করে ভেবে দেখো।'

সিডনি কার্টন স্বচ্ছ গলায় বলল, 'ভেবে দেখব বন্ধু—নিশ্চয়ই ভেবে দেখব।'

## ১২ মহাজন

তার ঘরে বধূ হয়ে কত বড় ভাগ্যবতী হবে ডাক্তার-দুহিতা, সে-কথা মেয়েটিকে জানাবার জন্য ব্যগ্র হল স্ট্রিভার। সামনেই দীর্ঘ অবকাশ আসছে। ভাবল, বড়দিনের উৎসব-বরাবর বিয়ের ব্যবস্থা পাকা করবে। কিন্তু তার আগে কথাটা তাকে জানিয়ে খুঁটি-নাটি আয়োজন শুরু করা দরকার।

কতভাবে বহুমূল্য কথাটাকে নিয়ে নাড়াচাড়া করল মনে মনে। কোথায় গিয়ে জানাবে সেই শুভ সংবাদ? অনেক চিন্তার পর ঠিক করল যে সোহোতে তাদের বাড়িতেই কথাটা পাড়বে। এ-ধরনের পবিত্র প্রস্তাব গৃহ-পরিবেশেই ভালো।

সকালে পথে বেরিয়েই স্ট্রিভার যখন সোহোর দিকে পা বাড়াল, তখনও মনের দিগন্তে তরুণ স্বপ্নের মায়া। মস্ত মজবুত মানুষটি পথ দিয়ে যখন যায়, লোকে তার মুখের দিকে তাকিয়ে দেখে। প্রবল ভঙ্গির বলিষ্ঠতা দেখে লোকে বোঝে যে মানুষটির কাছে সবই নিশ্চিন্ত, নিরাপদ।

টেলসন ব্যাঙ্কের পাশ দিয়েই যাবার পথ। টেলসন ব্যাঙ্কে কাজে-কারবারে লরির সঙ্গে তার পরিচয়—তাছাড়া ম্যানেত-পরিবারের একজন বিশেষ বন্ধু হিসেবেও জানে লরিকে। কাজেই স্ট্রিভারের হঠাৎ খেয়াল হল, এ সুখ সংবাদটি লরিকেই পরিবেশন করে যাবে।

ব্যাঙ্কের দরজা ঠেলে গুহার ভিতরে প্রবেশ করল স্ট্রিভার। হোঁচট খেয়ে দুধাপ নিচে নেমে দুজন মান্ধাতার আমলের ক্যাশিয়ারকে অতিক্রম করে এগিয়ে গেল সেই অন্ধকার নিরিবিলি জায়গাটিতে, যেখানে লাইন-কাটা বিরাট জাবদা খাতা সামনে খুলে লরি ব্যস্ত নিজের কাজে।

'কেমন আছেন? সব কুশল তো?'

লরি করমর্দন করলেন স্ট্রিভারের সঙ্গে।

'কি করতে পারি আপনার জন্য?' ব্যবসায়ী চালে প্রশ্ন করলেন লরি।

'কোন প্রয়োজন নেই, ধন্যবাদ। ব্যবসার কাজে নয়, একটা ব্যক্তিগত প্রয়োজনে এসেছি আপনার কাছে। একটা গোপন কথা আছে।'

'তাই নাকি!' আরও কাছে কান এনে বললেন লরি। কিন্তু দৃষ্টি রইল সামনে সজাগ।

ডেস্কের উপর কনুইয়ের ভর দিয়ে নিজেকে বেশ করে গুছিয়ে নিয়ে বলল ষ্ট্রিভার, 'মিস ম্যানেতের কাছে বিয়ের প্রস্তাব করতে যাচ্ছি।'

'সত্যি?' থুতনিতে হাত বুলোতে বুলোতে ষ্ট্রিভারের দিকে সংশয়িত দৃষ্টি নিক্ষেপ করলেন লরি।

'হ্যাঁ। আপনি কি বলেন?'

'আমি? আমি—আমি আপনার দরদী বন্ধু, খুবই হিতাকাঙ্ক্ষী। এ-প্রস্তাব আপনার কৃতিত্বের কথা বই কি! তবে কি জানেন—' বেশ কিছুক্ষণ নীরব থেকে নিজেকে গুছিয়ে নিলেন লরি। তারপর যেন অনিচ্ছাভরেই বললেন জোর ক'রে, 'আসলে বলতে গেলে জিনিসটা আপনার পক্ষে একটু বেশি—মানে আপনি খুব বেশি—'

'দেখুন মি. লরি,' বেশ বড় করে নিশ্বাস টেনে ডেস্কের উপর একটা চাপড় মারল ষ্ট্রিভার সশব্দে। তারপর চোখ বিস্ফারিত করে বলল, 'আপনার কথা একটুও বোধগম্য হল না।'

লরি কলমের পালক দিয়ে দাঁত খুঁটতে লাগলেন।

ষ্ট্রিভার সেদিকে তাকিয়ে কথার জের টেনে আবার বলল, 'আপনার কি ধারণা—আমি তার যোগ্য নই?'

'সে কি কথা! আপনি যদি নিজেকে ভাবেন যোগ্য, তার চেয়ে বড় কথা আর কি আছে?'

'আমার ঐশ্বর্যের অভাব নেই।'

'তা তো বটেই!'

'আর আমার রোজগার এখন বাড়তির মুখে।'

'তার চেয়ে আর সত্য কি আছে!'

'তবে?' দাবি করল বটে ষ্ট্রিভার। কিন্তু মনে নিরুৎসাহের ভাব চাপা রইল না।

'এখন চলেছেন কোথায়?' প্রশ্ন করলেন লরি।

'সোজা সেখানে।' বলে ষ্ট্রিভার সজোরে ঘুষি মারল টেবিলের উপর।

'আমি হলে যেতাম না।'

'কেন?' যেন সাক্ষীর উপর হামলা করছে, এমনি ভঙ্গিতে তর্জনী উঁচিয়ে পালটা প্রশ্ন করল ষ্ট্রিভার, 'আপনি ব্যবসাদার লোক। যেতেন না যখন, নিশ্চয়ই কোন কারণ আছে তার। কারণটা খুলে বলুন—কেন যেতেন না?'

'সাফল্যের প্রত্যাশা যেখানে নেই সেখানে বেফায়দা আসা-যাওয়ায় লাভ কি বলুন?'

'উঃ! এ একেবারে চরম হল!'

লরি একবার দূরের দিকে, আর-একবার ক্রুদ্ধ ষ্ট্রিভারের দিকে তাকালেন। আর ষ্ট্রিভার আপনমনে বিড়-বিড় করতে লাগল, 'এই লোক! এই লোক ব্যবসাদার—বয়স হয়েছে—অভিজ্ঞতা আছে। দাম্পত্য-সৌভাগ্যের তিন-তিনটি জলজ্যান্ত প্রমাণ সত্ত্বেও বলেন কিনা কোন কারণ নেই? আর বলছেন সুস্থ মাথায়?'

'আমি যে-সাফল্যের কথা বলছি তা মেয়েটি সম্পর্কেই—' ষ্ট্রিভারের কনুইতে মৃদু চাপ দিয়ে বললেন লরি, 'মেয়েটিই হল সূত্র। তার জন্যই তো সব। কার্য-কারণ যা-ই বলুন সবই তাকে ঘিরে—'

'অর্থাৎ আপনি বলতে চান যে, মেয়েটির সাংসারিক বুদ্ধি কিছু নেই।'

'না, সেরকম কথা বলা আমার উদ্দেশ্য নয়,' লরির মুখ লাল হয়ে উঠল, 'তার সম্পর্কে ওরকম অসম্মানসূচক মন্তব্য কারুর মুখ থেকে শুনতে আমি রাজি নই। যার

রুচি এত বিকৃত, মেজাজ এমন কটু যে আমার সামনে এইখানে দাঁড়িয়ে তার সম্বন্ধে অসংযত ভাষা প্রয়োগ করে—তাকে আমি কোনমতেই ক্ষমা করতে পারি না। তাকে উচিতমতো শিক্ষা দিতে আমি পিছপা নই, একথা স্পষ্ট জানিয়ে দিতে চাই।'

লরির কথায় ষ্ট্রিভারের রক্তে আগুন ধরে গেল। আর সেই উত্তেজনা কিভাবে প্রকাশ করবে তা ভেবে ষ্ট্রিভার অন্তরে গুমরে উঠতে লাগল।

'আমার উপর রাগ করবেন না—আমি আপনাকে আঘাত করতে চাইনি,' বললেন লরি।

'আপনি আমাকে নতুন কথা শোনাচ্ছেন মি. লরি। আমি কিংস-বেঞ্চ বারের ষ্ট্রিভার, আমাকে আপনি তার কাছে গিয়ে বিয়ের প্রস্তাব না করতে উপদেশ দিচ্ছেন?'

'আপনি কি আমার উপদেশ চান?'

'চাই।'

'তা দিতে আমারও আপত্তি নেই মি. ষ্ট্রিভার। আমার উপদেশ আপনি নিজে উচ্চারণ করলেন এইমাত্র।'

মুখে বিরক্তির হাসি টেনে ষ্ট্রিভার বলল, 'চমৎকার! আপনার সঙ্গে কথায় কেউ পারবে না মি. লরি।'

লরি সেকথা কানে তুললেন না। বললেন, 'দেখুন, ও-সব কথায় আমার না থাকাই ভালো। তবে তাকে আমি শিশুকাল থেকে কোলেপিঠে করেছি, তাদের পরিবারের আমি অনেককালের বন্ধু—তাদের বিশেষ স্নেহ করি বলেই একথা বললাম। অবশ্য বিচারের ভার আপনার।'

'আমায় মাপ করবেন, মি. লরি।'

'ধন্যবাদ। দেখুন মি. ষ্ট্রিভার, আমি নিজে বলতে চাই না, তাতে আপনি হয়ত ভুল বুঝবেন। সেটা বেদনাদায়ক হবে আপনার পক্ষে—বাপ ও মেয়ের পক্ষেও। আপনি যদি আমার উপদেশে অসন্তুষ্ট হয়ে থাকেন, আপনি স্বচ্ছন্দে এ নিয়ে একটু বাজিয়ে দেখতে পারেন। আর যদি মনে করেন, আমার উপদেশের কোন সার আছে, তা হলে বলব আর অগ্রসর না হওয়াই সর্বদিক থেকে সমীচীন হবে।'

'আমাকে কতক্ষণ শহরে আটকে রাখবেন?'

'মাত্র কয়েক ঘণ্টার ব্যাপার। আমি বিকেলে সোহোতে যাব—সেখানে থেকে পরে আপনার চেম্বারে গিয়ে খবর দিতে পারি।'

'বেশ, তাই হোক। আমি সেখানে যাব না। অবশ্য যাওয়ার মতো জরুরী তাগিদ আমারও নেই। আজ রাতে আপনাকে আশা করতে পারি? আচ্ছা, চলি—'

যেমন এসেছিল তেমনি সশব্দে বিদায় নিল ষ্ট্রিভার।

যথারীতি রাত দশটায় লরি ষ্ট্রিভারের সঙ্গে দেখা করলেন তার চেম্বারে। চারিদিকে ছড়ানো স্তূপাকার কাগজ-পত্তরের ভিড়ে বসে আছে ষ্ট্রিভার। সকালের ব্যাপারটা যেন সে ভুলেই গেছে এমন ভাব দেখাল—এমন কি লরিকে দেখে বিস্ময়প্রকাশও করল।

আধ ঘণ্টা রীতিমতো চেষ্টার পর সকালের প্রসঙ্গ টেনে আনলেন লরি।

'সোহোতে গিয়েছিলাম।'

'সোহো? ও—আমি অন্য কথা ভাবছিলাম।' সম্পূর্ণ নিরুত্তাপ কণ্ঠেই বলল ষ্ট্রিভার।

'কথাবার্তায় যা বুঝলাম, আমি সকালে যা বলেছিলাম তাই ঠিক। আমি আমার উপদেশের পুনরাবৃত্তি করছি।'

'আমি আপনার মেয়েটির বাবার জন্য দুঃখিত। জানি, সে-পরিবারে এটা চিরকাল একটা গভীর ক্ষত হয়ে থাকবে। এ-সম্বন্ধে আর আলোচনা না করাই ভালো।'

'আপনার কথা বুঝতে পারলাম না।'

'একেবারে না বলতে সাহস হচ্ছে না—যাক গে, তার আর প্রয়োজন নেই।'

'আছে বই কি।'

'না, প্রয়োজন নেই। ভুল করতে যাচ্ছিলাম, ভুলের হাত থেকে নিষ্কৃতি পেয়েছি। তাতে কারুর ক্ষতি হয়নি। মেয়েরা এরকম নির্বুদ্ধিতার পরিচয় আগেও দিয়েছে। জিনিসটার এইভাবে যবনিকাপাত হওয়ায় আমি দুঃখিত, কিন্তু স্বার্থের দিক থেকে বিচার করলে আমি সুখীই হয়েছি। সংসারের দিক থেকে খতিয়ে দেখতে গেলে এ-বিয়েতে আমার যে কোন লাভই হত না সেটা বলাই বাহুল্য। যাক, কোন ক্ষতি হল না কোন পক্ষেরই। মেয়েটির কাছে বিয়ের প্রস্তাব করিনি, ভালোই করেছি। এখন ভেবে দেখেছি, অত দূর পর্যন্ত অগ্রসর হতে পারতাম কি না সন্দেহ। মি. লরি, আপনি এই সমস্ত শূন্য-মস্তিষ্ক দেমাকী মেয়েদের বাগে আনতে পারবেন না। যাক ও কথা। ওদের জন্য দুঃখ হয় যখন ভাবি—তবে নিজের তরফে আমি খুশিই হয়েছি। আপনার সঙ্গে আলোচনার জন্য—আপনার অমূল্য উপদেশের জন্য ধন্যবাদ। আমি কৃতজ্ঞ। আপনি ওদের ভালো জানেন। আপনি ঠিকই বলেছেন—এ বিয়ে হত না।'

ষ্ট্রিভারের হঠাৎ শুভ বুদ্ধি-উদয়ে এবং অকৃপণ শুভেচ্ছা-বর্ষণে লরি এত বিস্মিত হলেন যে রীতিমতো বোকা বনে গেলেন।

ষ্ট্রিভার আবার বলল, 'আর একটিও কথা নয়। আপনার উপদেশের জন্য ধন্যবাদ। শুভ রাত্রি।'

সম্পূর্ণ ধাতস্থ হবার আগেই লরি এসে রাস্তায় নামলেন। আর ষ্ট্রিভার সোফায় দেহ এলিয়ে দিয়ে ভ্রূকুটি-কুটিল নেত্রে কড়িকাঠ গুণতে লাগল।

## ১৩ অভাজন

ডাক্তার ম্যানেতের বাড়িতে গত এক বছর ধরে সিডনি কার্টনের ভূমিকা নিছক দর্শকের। প্রায়ই আসেন যান। কিন্তু থাকেন আপন মেজাজের আড়ালে। যখন কথা বলেন, মানুষটি আলাপে ঝকঝক করে ওঠেন। কিন্তু সে মেজাজ আসে ক্বচিৎ কদাচিৎ। একটা বেপরোয়া নির্লোভ ভাব অন্ধকারের মতো তার ভিতরকার আবেগকে আচ্ছন্ন করে রাখে।

কিন্তু এই বাড়ির আশে-পাশে যত পথ যত পাথর সব কিছুতেই তাঁর নেশা। কত রাতে সেই পথে উদ্দেশ্যহীন ভাবে ঘুরে বেড়ান। মদ যখন শান্তি দিতে পারে না মনে, এই সব পথে ঘুরে বেড়ান অতৃপ্ত প্রেতের মতো। ভোরের আলোয় তাঁর সঙ্গীহীন ভ্রাম্যমাণ দেহটি চোখে পড়ে। তার পর যখন রোদে ঝলকিত হয়ে ওঠে চারদিক, তখন তাঁর ঘোর কাটে। আবার সব মনে পড়ে। যা ভুলেছিলেন সব—যা তাঁর পাওয়ার অতীত তাও।

আজকাল আর রাতে ঘুমোতে পারেন না। যেদিন-বা বিছানায় আশ্রয় নেন, তখুনি উঠে পড়েন। সেই একখানি বাড়ির আশে-পাশে ঘুরে বেড়ান উদ্‌ভ্রান্তের মতো।

এমনি একদিন আগস্ট মাসে যখন প্রকৃতি যৌবন আর সজীবতায় প্রাণময়ী—বিহ্বলের মতো ঘুরতে ঘুরতে সিডনি কার্টন এসে দাঁড়ালেন ডাক্তারের দরজায়। উদ্দেশ্যহীন লক্ষ্যভ্রষ্ট অথচ কি এক রুদ্ধ আবেগে যন্ত্রচালিতের মতোই এসে পড়লেন যেন।

বাড়িতে লুসি একা সংসারের কাজ করছিল। এই মানুষটিকে নিয়ে সে বড় বিব্রত

বোধ করে। আজও একে একলা পেয়ে তার মনে অস্বস্তির অন্ত রইল না। কিন্তু কার্টনের মুখের দিকে চেয়ে লুসি আজ অবাক হল।

'আপনার শরীর বোধ হয় সুস্থ নেই মি. কার্টন?'

'সত্যিই ভালো নেই। কিন্তু আমার জীবনধারণ এর চেয়ে ভালো রাখার কথাও নয়, মিস ম্যানেত।'

'কেন নয়? কেন ভালো ভাবে থাকেন না?'

কোমল দৃষ্টি তুলে মানুষটির দিকে তাকাতেই লুসির সারা অন্তর ব্যথায় ভরে গেল। দেখল তাঁর দুটি চোখই অশ্রুসিক্ত। লুসি শুনল তাঁর অশ্রুরুদ্ধ কথা 'বড় দেরি হয়ে গেছে। আর ফেরবার পথ নেই আমার। এখন কেবল নেমে যাওয়া। ধাপে-ধাপে নিচে নামা।'

টেবিলের উপর কনুই রেখে করতল দিয়ে মুখ ঢেকে বসলেন সিডনি কার্টন। আর লুসি দেখল, সেই অপার নৈঃশব্দ্যের মধ্যে টেবিলটি থরথর করে কাঁপছে।

এমন করে তার নারী-হৃদয় কোনদিন কারুর জন্য কাঁদেনি। সে কথা যেন মুখ না তুলে বুঝতে পারলেন কার্টন। তেমনি ভাবেই বললেন, 'আমি বড় বিচলিত হয়ে পড়েছি, মিস ম্যানেত। আমায় মাপ করবেন। আমি কিছু বলতে চাই আপনাকে। দয়া করে শুনবেন?'

'বলে যদি আপনার মন হালকা হয়, মি. কার্টন, আপনি বলুন। আমি নিশ্চয়ই শুনব।'

'ভগবান আপনার মঙ্গল করুন, মিস ম্যানেত। আপনার এ মমতা আমি ভুলব না।'

অনেকক্ষণ পরে মুখ তুললেন কার্টন। তারপর সংযত কণ্ঠে বললেন, 'আমার কথা শুনে ভয় পাবেন না। মুখ ফিরিয়ে নেবেন না যেন ঘৃণায়। কত কাল আগে মরে-যাওয়া প্রেত-শরীর বয়ে বেড়াচ্ছি আজও। আমার সমস্ত জীবনটাই একটা মরীচিকা।'

'না, না, মি. কার্টন। আপনার উজ্জ্বল জীবন তো সামনে। আপনি আরও কত বড় হতে পারেন।'

'আপনি বললেন এ কথা! শুনে বড় তৃপ্তি হল। জানি সে কত মিথ্যে, কিন্তু শুনতে বড় ভালো লাগল—বড় ভালো লাগল।'

ভিতরের চাপা আবেগে পাংশুমুখে থরথর করে কাঁপছিল লুসি। কার্টন এসে তার গায়ে হাত দিয়ে দাঁড়ালেন। আপন-আপন গভীর দুঃখে দুঃখী দুটি নর-নারী একাত্ম হয়ে দাঁড়াল।

'আপনার সামনে এই আমি দাঁড়িয়ে আছি, মিস ম্যানেত! একটা মাতাল, অমিতাচারী, সংসারের জঞ্জাল। কিন্তু আমার ভালোবাসা,—আমার ভালোবাসা যদি আপনি কোনদিন হাত পেতে নিতেন, না—না, তার যোগ্য মর্যাদা আমি দিতে পারতাম না। হয়ত আপনাকেই আমি অসম্মানে টেনে নামিয়ে আনতাম। আমার মতো লোকের ওপর আপনার কোন প্রীতি থাকতে পারে না। তা আমি চাইও না। ভগবান করুন, তা যেন কখনও না হয়।'

'আর কি করতে পারি আমি—বলুন? আর কি করলে আপনার উপকারে লাগতে পারি আমি? এ বন্ধুত্বের মর্যাদা দিতে পারি'—করুণ মমতার অশ্রুতে বিগলিত কণ্ঠে লুসি বলল—'এমন করে আপনি আর-কোন মেয়ের কাছে নিজেকে প্রকাশ করতে পারবেন না, তা আমি জানি। আমাকে দিয়ে কি আপনার কোন উপকারই হতে পারে না, মি. কার্টন?'

কার্টন মাথা নাড়লেন। তার পর বললেন, 'না, মিস ম্যানেত। আমার নিজের অপদার্থতার কথা আমার চেয়ে আর কে বেশি জানে বলুন? তবু এ আমার কি দুর্বলতা —একবার আমায় জানাতেই হবে আপনাকে—কি আশ্চর্য মমতায় আপনি আমায় জাগিয়েছেন। একটা নিভন্ত ছাইয়ের স্তূপের মতো আমার সত্তাকে আপনি প্রীতি দিয়ে আবার

জ্বালিয়ে তুলেছেন। জানি, আর সে-আগুনে কারুর কোন উপকার হবে না—না আমার নিজের, না অন্য কারুর, শুধু অকারণে পুড়ে শেষ হয়ে যাবে।'

'এ আমার দুর্ভাগ্য, মি. কার্টন যে আমি আপনাকে আরও অসুখী করে তুললাম—'

'ও কথা উচ্চারণ করবেন না। যদি কেউ পারত সে আপনিই—আপনিই আমাকে তুলে ধরতে পারতেন। আমার দুঃখের কারণ আপনি হতে পারেন না।'

'তবে কেন আমার উপর নিজেকে ছেড়ে দিচ্ছেন না, মি. কার্টন? আমি কি আপনার কোন মঙ্গল করতে পারি না?'

'মিস ম্যানেত,' বললেন কার্টন—'আপনার সঙ্গ পেয়ে আমার নিজেকে চেনা হল—এই আমার পরম লাভ। আমার এই লক্ষ্যভ্রষ্ট জীবনের বাকি কটা দিন এই স্মৃতি আমার উজ্জ্বল হয়ে থাক যে, একদিন আপনার কাছে নিজেকে তুলে ধরেছিলাম আমি। আর এই হতভাগার ভিতরে তখনও এমন-কিছু অবশিষ্ট ছিল যা আপনি অপার মমতায় মাখিয়ে দিয়েছিলেন। আপনি আমায় কিছু বলবেন না আর। শুধু এই সত্য আমার জীবনে অক্ষয় হয়ে থাক যে আপনার নিষ্পাপ সরল হৃদয়ে আমার জীবনের ব্যর্থতা আর বেদনার ভার নিভৃত আশ্রয় পেল।'

'সেই যদি আপনার সান্ত্বনা হয় তবে তাই হোক।'

'আর কেউ যেন একথা আর না জানতে পারে,' কার্টন ঠোঁটের উপর হাত রাখলেন। তার পর দরজার কাছ-বরাবর এসে আবার বললেন, 'কোন সংশয় রাখবেন না, মিস ম্যানেত। আজকের এই কথা আমার জীবনের সব থেকে গোপনীয় সত্য হয়ে রইল। যখন মৃত্যু এসে শিয়রে দাঁড়াবে আমার এই সান্ত্বনা থাকবে যে আমার যত দুঃখ যত দুর্ভাগ্য সব পরম মমতায় আপনার মনের মণিকোঠায় জমা রইল।'

এত দিন লুসি এই মানুষটিকে যেভাবে জানত আজ যেন আরও কত নিরাবরণ চেহারায় তাকে দেখতে পেল। তার দুটি চোখ সরল অশ্রুতে ভরে উঠল।

কার্টন আবার বললেন, 'এই মুহূর্ত থেকে আমি আপনার জীবনের পথ ছেড়ে সরে দাঁড়ালাম। কিন্তু আজ এই কথা আমি বলে যাই, আপনার জন্যে, আর যে মানুষটি আপনার প্রিয়তম হবে তার জন্যে, আমি সর্বস্ব ত্যাগ করব—কোন ত্যাগ সে যত বড়ই হোক, আমি তা স্বীকার করতে কোনদিন কুণ্ঠিত হব না। আমি জানি সে-দিন আর দূর নয়, জীবনের মধুর বাঁধনে আপনি বাঁধা পড়বেন, একটা সুখী সংসার আপনাকে ঘিরে মঞ্জুরিত হবে। তখন সেই সব দিনে আপনি একজনের কথা কোন কোন দিন ভাববেন—যে তার ব্যর্থ জীবন আপনার জন্য উৎসর্গ করতে পারে। বিদায়, মিস ম্যানেত—ঈশ্বর আপনার মঙ্গল করুন।'

## ১৪ সৎ ব্যবসায়ী

টেলসন ব্যাঙ্কের বাইরের এই দরজায় একটা টুলের উপর বসে থাকে জেরেমিয়া (জেরি)। পাশে থাকে তার ছেলে ছোট জেরি। পথের ধারে বসে বসে সারাদিনে বিচিত্র জিনিস তার চোখের উপর দিয়ে চলে যায়।

এইখানে সদর রাস্তার উপর বসে থাকলে সারাদিনের কর্মব্যস্ততার মধ্যে দুটি বিচিত্র বিশাল মিছিলের আনাগোনা চোখে পড়বেই। তার নানা শব্দে বর্ণে মনের কত ভিতরে ঘোর লেগে যায়।

একটি মিছিল চলে সূর্যকে সামনে রেখে পশ্চিম দিগন্তের দিকে। আর-একটি

সূর্যকে পিছনে রেখে ক্রমাগত পূর্বদিকে। যেখানে সূর্য অস্ত যায় তারও পরে সেই প্রান্তরের দিকে তাদের যাত্রা।

মুখে একটি কাঠি গুঁজে জেরেমিয়া এই দুই ধারাকে দেখে। মনে হয় যেন কত শতাব্দী ধরে এই দুটির একটি ধারাকে সে লক্ষ্য করে আসছে। এ ধারা যেন কোনদিনই শুষ্ক হবে না।

এইখানে বসে বসে তার কিছু রোজগারও হয়। ভিতু বয়স্ক মহিলা রাস্তা পারাপারের জন্যে থতমত খেয়ে দাঁড়িয়ে থাকে। তাদের হাত ধরে রাস্তা পার করে দেয় সে। সেই ক্ষণস্থায়ী পরিচয়ের মধ্যেই জেরেমিয়া সেই সব মেয়েদের মঙ্গল কামনায় এমন চিন্তিত হয়ে পড়ে যে তারা রাস্তার অপর পারে পেঁছে তার হাতে কিছু-না-কিছু গুঁজে দেয়। আর এই সামান্য পয়সায় তার কিছুটা আর্থিক সুবিধা হয়।

কোন-এক সময় এক কবি ছিলেন। তিনি এই রকমই একটি টুলের উপর বসে মানুষের যাওয়া-আসা দেখতেন, আর আপনমনে গুনগুন করতেন। জেরেমিয়াও ঠিক তেমনি ভাবে টুলের উপর বসে থাকে। কিন্তু সে তো কবি নয়। তাই তার গলায় গান ওঠে না। সে শুধু চারপাশে তাকিয়ে তাকিয়ে দেখে।

বছরের এই সময়টা পথে জনস্রোত কম। সেই রকম মহিলাদের সংখ্যাও অল্প। উপরি রোজগারের পরিমাণ কমেছে। বসে বসে ভাবছিল সে, কি করে তার বউ সংসার চালাচ্ছে।

ঠিক এমনি সময় একটা অস্বাভাবিক হৈ-চৈ দূর থেকে তার দৃষ্টি আকর্ষণ করল।

জেরেমিয়া ভাবল এ বোধ হয় কোন শবযাত্রা। হয়ত লোকে কোন-রকম আপত্তি করছে, তাই একটা হল্লা উঠেছে রাস্তায়।

ছেলেকে বলল বাপ,—'ও কিছু নয়, ও একটা শবযাত্রা।'

ছেলে চেঁচিয়ে বলল—'হুর রে।'

ছেলেটা কি ভেবে যে চেঁচাল, বাপ তার কিছুই বুঝতে পারল না। রাগ করে ছেলের কান মলে দিল।

'এ রকম চেঁচাচ্ছিস কেন? আমি কি ঘুমোচ্ছি যে চিৎকার করে না বললে শুনতে পাব না। আর খবরদার যেন কোনদিন না শুনি। তাহলে আবার মার খাবি। ঐখানে চুপ করে বসে থাক। বসে বসে যা দেখবার তাই দেখ।'

ছেলেটা বাপের কথায় স্থির হয়ে বসল।

ভিড় এগিয়ে আসছিল। একটা রঙ-চটা শববাহী গাড়ি আর একটা ভাড়াটে কাঁদুনেদের গাড়ি এগিয়ে আসছিল। সেই গাড়িতে একজন মাত্র কাঁদুনে। যেমন ব্যবস্থা তেমনি সাজ-পোশাক সেই লোকটার। এই পরিস্থিতি লোকটার যে একদম পছন্দ নয় সেটা তার মুখের চেহারাতেই বোঝা যাচ্ছিল।

জনতা গাড়িটাকে ঘিরে হৈ-চৈ করছিল। কেউ কেউ সেই লোকটাকে নানা ভাবে ব্যঙ্গ-উপহাস করছিল। কেউ-বা ভয় দেখাচ্ছিল। আর সব ছাপিয়ে একটা শব্দ উঠছিল—'গুপ্তচর—টিকটিকি—স্পাই।'

জেরেমিয়ার চিরকালই এই শবযাত্রার ব্যাপারে খুবই আগ্রহ। টেলসন ব্যাঙ্কের সামনে দিয়ে যখনই শবগাড়ি যায়, তার ভিতরটা উত্তেজনায় ফেটে পড়ে।

তাই এই অস্বাভাবিক কোলাহল শুনে সে আরো বেশি কৌতূহলী হয়ে উঠল।

প্রথম যাকে পেল তাকেই জিজ্ঞেস করল, 'কি হয়েছে ভাই। ব্যাপারটা কি?'

'তা জানি না। তবে সবাই বলছে গুপ্তচর।'

আর একজনকে জিজ্ঞাসা করল সে। 'লোকটা কে?'

'আমি ঠিক জানি না'—জবাবে বলল লোকটি। মুখে হাত চাপা দিল। তবে খুব উত্তেজিত গলায় বলল, 'গুপ্তচর—স্পাই।'

এরপর যার সঙ্গে তার কথা হল, সে-লোকটা অনেকটা ওয়াকিফহাল। তার মুখ থেকে জেরেমিয়া শুনল, যে-লোকটার কবর হবে তার নাম রোজার ক্লাই।

'সে কি গুপ্তচর ছিল?'

লোকটা বলল, 'ওল্ড বেলির স্পাই—নোংরা লোক!'

যে বিচারে জেরেমিয়া নিজে উপস্থিত ছিল—সে-বিচারের কথাটা তার মনে পড়ে গেল।

'আচ্ছা ওকে তো আমি দেখেছিলাম। লোকটা মরে গেছে?'

'পচা মাংসের মতো মরে পচেছে। ওইটাকে টেনে বের কর। টেনে বের কর পাষণ্ডটাকে।'

জনতার ভিতর আক্রোশ টগবগ করে ফুটছিল। কিন্তু কি করবে তারা—তার কোন পরিকল্পনা ছিল না কারুর মাথায়।

লোকটার কথা তাদের কানে পৌঁছনোমাত্র একটা গুঞ্জন ছড়িয়ে পড়ল। 'বের কর লোকটাকে, টেনে বের কর'—বলতে বলতে সবাই মিলে ঝাঁপিয়ে পড়ল গাড়ি দুটোর উপর।

গাড়ির দরজা খুলে ফেলল সবাই মিলে। যে একজন শোককারী ছিল গাড়ির ভিতরে সে বাইরে বেরিয়ে এল।

তার পর পড়ল জনতার হাতে।

কিন্তু লোকটা খুব তৎপর ছিল। সময় সুযোগ বুঝে সে হঠাৎ ঝাঁকুনি দিয়ে জনতার হাত ফসকে বেরিয়ে গেল। তার পর পাশের একটা গলি দিয়ে ছুটে পালাতে লাগল। তার গায়ের ক্লোক হ্যাট সাদা রুমাল শোকের যাবতীয় উপকরণ পথের উপর ফেলে দিয়ে চম্পট দিল।

জনতা মহা উল্লাসে সেই সব ছিঁড়ে টুকরো টুকরো করে চারদিকে ছড়িয়ে ফেলল।

আশে-পাশে দোকানদাররা ভয়ে তাড়াতাড়ি দোকান-পাট বন্ধ করে দিতে লাগল। সে-যুগে এই ধরনের উচ্ছৃঙ্খল জনতাকে লোকে দুর্দান্ত রাক্ষসের মতো ভয় করত। যে-কোন কিছু করতে তাদের মোটেই বাধত না।

একদল লোক ইতিমধ্যে শববাহী গাড়ি খুলে কফিনটা বের করে আনার চেষ্টা করছিল। আর একদলের মাথায় নতুন বুদ্ধির ঝিলিক দেখা দিল। তারা বলল, চল এটাকে কবরখানায় নিয়ে যাওয়া যাক। সেখানেই যা-কিছু করা যাবে।

যে কথা সেই কাজ। অমনি হৈ-হল্লা পড়ে গেল। চেঁচামেচি করে জনা আষ্টেক গাড়ির ভিতর ঢুকে পড়ল। এক দল বাইরে উঠে পড়ল। কিছু লোক উঠল গাড়ির মাথায়। তাদের মধ্যে জেরেমিয়াও একজন।

সরকারের লোক যারা কবর দিতে নিয়ে যাচ্ছিল তারা ওজর আপত্তি তুলল। কিন্তু কাছেই নদী, সেখানে ধরে চুবিয়ে দেবার ভয় দেখাতে তারা চুপ হয়ে গেল।

লোকে সোরগোল করতে করতে সেই শবগাড়ি এগিয়ে নিয়ে যেতে লাগল।

চলল বীয়ার খাওয়া। পাইপে তামাক টানা। গানের হল্লা আর নানা শ্রাব্য-অশ্রাব্য চেঁচামেচি। যত এগোয় মিছিলে নতুন নতুন লোক এসে জোটে। আর দোকান-পাট বন্ধ হয়ে যায়।

দূরে মাঠের ধারে পুরোনো কবরখানায় নিয়ে যাওয়াই স্থির ছিল।

একটু একটু করে মিছিল গিয়ে পৌঁছল সেখানে। আস্তে আস্তে সব কাজ মিটিয়ে মৃত রজার ক্লাইকে কবরস্থ করা হল। তার যা পাওনা ছিল পরম সন্তোষের সঙ্গে তার বরাতে তা জুটে গেল।

মৃতের সৎকার হবার পরেও কিন্তু উচ্ছৃঙ্খল জনতার আমোদের তৃপ্তি হল না। আরো অনেক অনেক বৈচিত্র্যের প্রয়োজন পড়ল।

একজন কারুর মাথায় এল যে পথচারীদের বিরক্ত করা হোক। অমনি শুরু হল তাদের উপর হামলা।

নিরীহ মানুষগুলোকে গালাগালি করতে লাগল এরা গুপ্তচর বলে! যারা জীবনে কোনদিন ওল্ড বেলির দরজা দেখেনি তাদের উপর এরা চড়াও হ'ল। নানা ভাবে অত্যাচার করতে লাগল।

তার পর আরম্ভ হল আশেপাশের বাড়ির দোকানের জানলা ভাঙ্গা। লুটতরাজও হতে লাগল। দোকান বাড়ি ভেঙ্গে লুটপাট করল জনতা। কোথাও কোথাও রেলিং ভেঙ্গে সেগুলো অস্ত্র হিসেবে ব্যবহার করতে লাগল।

এই রকম বেপরোয়া হল্লার মধ্যে হঠাৎ খবর রটে গেল সৈন্যরা আসছে। সঙ্গে সঙ্গে জনতাও পাতলা হতে হতে একেবারে মিলিয়ে গেল।

হয়ত সৈন্যরা এসেছিল শেষ পর্যন্ত—হয়ত আসেইনি, কিন্তু ক্ষিপ্ত জনতার রীতিই তো এই।

জেরেমিয়া শেষ পর্যায়ে হৈ-চৈ-এর মধ্যে ছিল না। কবরখানার ভিতরে বসে সরকারী লোকজনের সঙ্গে সে আলাপ করছিল। এখানকার শান্ত-নির্জন পরিবেশে তার উত্তেজনা ক্রমশ প্রশমিত হয়ে এল।

কাছেই একটা দোকান থেকে একটা পাইপ এনে সে বসে বসে ধূমপান করতে লাগল। আর ভাঙ্গা রেলিংগুলো দেখে এই জায়গার সঠিক হিসেবটা মনের মধ্যে গেঁথে নিল।

বেশ খানিকক্ষণ ধরে ধূমপান করার পর উঠে পড়ল সে। ব্যাঙ্ক বন্ধ হবার আগেই যাতে নিজের জায়গাটিতে গিয়ে বসতে পারে সেই উদ্দেশে পা বাড়াল।

আজকের এই দুঃখজনক পরিস্থিতিতে তার শরীর-মনের উপর হয়ত কিছু প্রভাব পড়েছিল—হয়ত-বা অন্য কিছু, কিন্তু ফেরার পথে তার পরিচিত এক ডাক্তারের সঙ্গে দেখা করে নিল সে। এই অঞ্চলের বেশ নামকরা ডাক্তার তিনি।

যখন টেলসন ব্যাঙ্কে এসে পৌঁছল, দেখল ছেলে ঘাঁটি ছেড়ে কোথাও যায়নি, কেউ তার খোঁজও করেনি।

ব্যাঙ্ক বন্ধ হলে সেই সব প্রাচীন কেরানীর দল যে যার বাড়ি চলে গেল। বাপ ও ছেলে বাড়ির দিকে রওনা হল।

বাড়ি ফিরে জেরেমিয়া বউকে বলল, 'তোমায় আমি স্পষ্ট করেই বলছি, সৎ ব্যবসায়ী হিসাবে আজ রাত্তিরে যদি আমার কাজ সফল না হয়, তা হ'লে জানব যে, তুমি প্রার্থনা করে আমার কাজ ভন্ডুল করে দিলে। আর তার জন্যে কি করি দেখবে।'

স্ত্রী বিষণ্ণ মুখে মাথা নাড়ল।

'তোমার মুখ দেখেই তো বুঝতে পারছি যে তুমি কি করবে।'

'আমি কি কিছু বলেছি?'

'একদম কিছু চিন্তা করবে না। তোমার কাজই হচ্ছে যে-কোন ভাবে আমার কাজে বাগড়া দেওয়া।'

বউ তাকে রুটি মাখন দিয়েছিল। সামান্য একটু খেয়ে সে আবার বলল, 'তুমি আর তোমার ঐ ছেলে—'

বউ বলল, 'আজ রাত্তিরে তুমি আবার বেরুবে?'

'হ্যাঁ, যাব।'

'আমিও তোমার সঙ্গে যাব, বাবা,' বায়না ধরল ছেলে।

'না না, তুই কোথায় যাবি। তোর মা জানে আমি যাব মাছ ধরতে। তুই না ঘুমোলে আমি বেরুব না।'

'তোমার মাছ-ধরার যন্ত্রপাতিতে তো মরচে ধরে গেল।'

'সে তোমার ভাবতে হবে না।'

'মাছ নিয়ে আসবে তো, বাবা?'

'সে দেখা যাবে'খন। তুই শুয়ে পড়গে যা'

সারা সন্ধ্যেবেলাটা জেরেমিয়া বউ-এর উপর নজর রাখল। সারাক্ষণ তার সঙ্গে নানা রকম বকবক করতে লাগল, যাতে কোনভাবে সে ওর কাজের ব্যাপারে মানত-টানত করে পণ্ড না করে দেয়।

ভূত-প্রেত এ সবেতে তার বিশ্বাস নেই, তবু নিজের বউ-এর ভাবনা-চিন্তার উপরে সে সর্বক্ষণ নজর রাখে।

রাত হয়ে এল। ছেলেকে শুয়ে পড়তে বলল বাপ। তার বউও শুতে গেল। তার পর অনেকক্ষণ জেগে বসে রইল জেরেমিয়া। তার পাইপে তামাক পুরতে লাগল।

রাত একটা বাজল যখন, তখন যাত্রার উদ্যোগ করল সে। চেয়ার থেকে উঠে পড়ে রাত্রির সেই ভূতুড়ে প্রহরে পকেট থেকে চাবি বের করে জেরেমিয়া একটা তালা-দেওয়া ডালা খুলে ফেলল। বের করল একটা থলে দড়ি শাবল শেকল আর সেই জাতীয় মাছ ধরবার আরও টুকিটাকি সরঞ্জাম। তার পর জিনিসগুলো গুছিয়ে নিয়ে স্ত্রীর দিকে একটা অবহেলার দৃষ্টিতে তাকিয়ে ঘরের আলো নিভিয়ে সে বাড়ি থেকে বেরিয়ে পড়ল।

জেরি এতক্ষণ ঘুমের ভান করে জেগে শুয়েছিল। শোবার জন্যে পোশাকও ছাড়েনি।

বাপ বার হয়ে যাওয়া মাত্র সে উঠে বাপের পিছু নিল। অন্ধকারে গা ঢাকা দিয়ে সে বাপের পিছু পিছু ঘর পেরিয়ে সিঁড়ি পেরিয়ে উঠোন পেরিয়ে রাস্তায় নেমে পড়ল। ফিরে বাড়িতে ঢোকার কোন অসুবিধেই নেই। নানা ভাড়াটের বাস বাড়িটিতে।

এ বাড়ির সদর-দরজা সারা রাত হাট হয়ে খোলাই থাকে।

তার বাবা কিভাবে তার কাজ-কর্ম করে সে সম্বন্ধে তার চিরকালের কৌতূহল। পথের দু পাশের বাড়ির দেওয়াল ঘেঁষে ঘেঁষে সে এগিয়ে যেতে লাগল। বাপকে নজরের আড়াল হতে দিল না।

কিছু দূরে এগোবার পর জেরি দেখল তার বাবার সঙ্গে এসে জুটল আর-একজন লোক। তার পর দুজনে এগোতে লাগল।

আধ ঘণ্টা হাঁটার পর রাস্তার মিটিমিটি আলো পেরিয়ে এল তারা। পাহারা-ওয়ালাদের এলাকা ছাড়িয়ে নির্জন রাস্তায় এসে পড়ল। এইখানে হঠাৎ যেন মাটি ফুঁড়ে আর একটি লোক এসে যোগ দিল।

জেরির মনে হল যে সামনের লোকটাই হঠাৎ ভূতের মতো দুটো মূর্তি ধরেছে।

তিনজনে এগিয়ে চলেছে। পিছনে চলেছে জেরি। চলতে চলতে রাস্তার ধারে এক উঁচু বাঁধের গায়ে এসে গতি রুদ্ধ হল তাদের। বাঁধের পাড়ে লোহার রেলিং দেওয়া ইঁটের গাঁথুনি। বাঁধের দীর্ঘ কালো ছায়া পড়েছে রাস্তায়। তারা রাস্তা ছেড়ে একটা কানাগলিতে ঢুকল। গলির দিকটায় বাঁধের যে অংশ পড়েছে সেটা আট দশ ফুট উঁচু হবে।

আজ মেঘে-ঢাকা চাঁদের ম্লান জ্যোৎস্না। সেই ভৌতিক আলোয় জেরি সবিস্ময়ে দেখল তার বাবা লোহার গেট টপকে ভিতরে লাফিয়ে পড়ল। তার পিছন পিছন তার সঙ্গী দুজন নেমে পড়ল।

মাটিতে পড়ে তিনজনেই কিছুক্ষণ নিশ্চল হয়ে রইল। তার পর হামাগুড়ি দিয়ে ধীরে ধীরে এগোতে লাগল।

জেরি তাদের পিছন পিছন অনুসরণ করল।

ওরা উ'চু উ'চু ঘাসের ভিতর দিয়ে এগিয়ে যাচ্ছে। চারদিকে কবরের পাথর ছড়ানো। সাদা পাথরগুলোকে এই ম্লান চাঁদের আলোয় কেমন ভৌতিক দেখাচ্ছে। গির্জার উ'চু চূড়াটাও যেন মনে হচ্ছে একটি বিরাট দৈত্য।

একটু এগিয়ে ওরা এক জায়গায় থেমে পড়ল। তার পর উঠে দাঁড়িয়ে মাছ ধরার ব্যবস্থা করতে লাগল।

প্রথমে মাছ ধরল কোদাল দিয়ে। তার পর শাবল দিয়ে। তার পর চলতে লাগল আরও নানা রকম যন্ত্রপাতির কাজ।

এই শ্মশান-নিস্তব্ধতায় হঠাৎ গির্জার ঘড়ি বেজে উঠল। সে-আওয়াজ শুনে জেরির চুল খাড়া হয়ে উঠল। ভয় পেয়ে জেরি ছুটে পালিয়ে এল।

কিন্তু বাবার কাজকর্মের সম্বন্ধে তার চির কৌতূহল তাকে চলে যেতে দিল না। আবার সে ফিরে এল।

গেটের ফাঁক দিয়ে উ'কি মেরে দেখল, লোকগুলো তখনও অবিশ্রান্ত কাজ করে চলেছে।

স্ক্রু খোলার শব্দ পেল জেরি। তার পর তিনটি মূর্তি যেন হুমড়ি খেয়ে পড়ল মাটির উপরে। বোঝা গেল খুব ভারী জিনিস ওরা মাটির ভেতর থেকে টেনে তুলছে। একটু পরেই সেই বিশাল জিনিসটা মাটির উপর উঠে এল। এতক্ষণে জেরি দেখল তার বাবা মাছ ধরার নামে কিসের সৎ ব্যবসায়ে এই রাত্রির অন্ধকারে এই নির্জন কবরখানায় এসে হানা দিয়েছে। ওরা তখন সেই কফিনের বাক্সের ডালা খুলতে উদ্যত। আর সেটি খোলা মাত্র মড়া দেখতে পাওয়া যাবে। কথাটা মনে হওয়া মাত্র জেরির গলা শুকিয়ে গেল। একটা দারুণ আতঙ্কে সে ছুট দিল বাড়ির দিকে ঊর্ধ্বশ্বাসে।

যখন জেরি প্রথম থামল তখন তার দম বন্ধ হয়ে যাবার যোগাড়। তার মনে হল কফিনের ভিতরে মরা লোকটা তাকে পিছন পিছন তাড়া করে আসছে। তার পিঠ অবিরতই ছুঁয়ে দেবার চেষ্টা করছে। সেই নির্জন রাস্তায় তার চারপাশে আতঙ্ক যেন ভয়াল মূর্তি ধরে তাকে তাড়া করতে লাগল। আশে-পাশের সরু সরু অন্ধকার গলি থেকে এখনই বুঝি বেরিয়ে পড়বে সেই প্রেত-মূর্তি। দেওয়ালের অন্ধকার কোণে দরজার আড়ালে তারা সব ওত পেতে বসে আছে। পথের উপর ছায়ামূর্তি হয়ে শুয়ে আছে তাকে টপকে ফেলে দেবে বলে। জেরি যত ছুটছে সেই মৃতদেহটা তার পিছন পিছন সমানে ছুটে আসছে। জেরি যখন নিজেদের বাড়ির দরজায় পৌ'ছল তখন তার আধমরা অবস্থা। সি'ড়ি দিয়ে উঠল যখন জেরি তার পিছন পিছন সেই আতঙ্কটাও উঠল। সে যখন বিছানায় ঝাঁপিয়ে পড়ে কু'কড়ে শুয়ে পড়ল সেই ভয়টা তার বুকের উপর চেপে বসল। তার পর কখন সে ঘুমিয়ে পড়ল তার মনে রইল না।

খুব ভোরে যখন তার মা তার ঘুম ভাঙ্গাল, তখনও রোদ ফোটেনি। খাবার ঘরে বাবা বসে।

দেখেই জেরি বুঝল বাবার আজ মেজাজ ঠিক নেই। সে দেখল তার বাবা মায়ের কান ধরে খাটের শিয়রের দিকে কাঠের উপর তার মাথা ঠুকে দিচ্ছে।

'আমি বলেছিলাম তোমায়—তাই আমি করলাম।'

বউ মিনতি করতে লাগল।

'আমার কারবারের লাভ-লোকসানের ব্যাপারে তুমি সব সময় গোলমাল পাকিয়ে দাও। আমাদের সৎ ব্যবসায়ে লাভ হয় তুমি তা চাও না। আমার যারা অংশীদার—তাদেরও ক্ষতি হয়।'

অনেকক্ষণ ধরে দুই মানুষে এই ঝগড়া চলল। শেষকালে জেরেমিয়া রেগে বলল,

'অমন ধার্মিক বউ আমার দরকার নেই। যে-বউ তার স্বামীর ব্যবসাপত্তরের জন্যে ভালো কামনা করে না—সে রকম বউ আমার দরকার নেই।'

অবশেষে পায়ের বুট জুতো ছুঁড়ে ফেলে, মেঝেতে লম্বা হয়ে শুয়ে পড়ল সে।

বাপের হাতে লোহার মরচের দাগ। সেই হাতে মাথা রেখে বাবা চিত হয়ে শুয়ে আছে দেখে জেরি আর দেরি করল না। সে-ও গিয়ে বিছানায় শুয়ে নাক ডাকতে লাগল।

সেদিন সকালের খাওয়ায় আর পাতে মাছ পড়ল না।

একটু পরে কড়া মেজাজ নিয়ে ছেলের হাত ধরে জেরেমিয়া টেলসন ব্যাঙ্কের ডিউটিতে বেরুল।

কাল রাতের আতঙ্ক এখন আর নেই। সকালবেলার পথের ভিড়। রৌদ্র ঝলমল ফ্লিট স্ট্রীট। রাতের অন্ধকার আর ভূতের ভয় এখন যেন দুঃস্বপ্ন বলে মনে হচ্ছিল।

'বাবা,' রাস্তা দিয়ে হাঁটতে হাঁটতে জেরি বলল বাবাকে।

'রেজারেকসান ম্যান কাকে বলে বাবা?'

'আমি কি করে জানব? আমি কি দেখেছি কখনও?'

'আমি জানি তুমি সব জান, বাবা। যারা মরা লোককে স্বর্গে নিয়ে যায়—তাই নয় —বাবা?'

'ঐ রকমই হবে। ওরা এক রকমের ব্যবসাদার।'

'কিসের ব্যবসা, বাবা?'

'ও সব ডাক্তারি জিনিসপত্তর আর কি।'

'মড়ার দেহ—'

'ঐ রকমই হবে কিছু।'

'আমি বড় হয়ে ঐ ব্যবসা করব। কবর থেকে মৃতদেহ তুলে—'

'সে দেখা যাবে।' বলল বাবা, 'আগে বড় হও। কি রকম কাজ-কর্ম শেখ দেখি। তবে ও ব্যবসায়ে কাউকে কিছু জানাতে নেই। এখনও এসব কথা কাউকে বলিসনি। কত রকম লোক কত কি ভাবতে পারে।'

হাতের টুলটা দরজার কাছে রাখার জন্যে ছেলে এগিয়ে যেতেই জেরেমিয়া মনে মনে ভাবল—

'আমার এই সৎ ব্যবসায়ে ও ছেলে একদিন আমার ডান হাত হবে। ওর মায়ের মতো আমার পথের কাঁটা হবে না।'

## ১৫ মাকড়সার জাল

প্যারিসের সেই মদের দোকান আজকাল খোলে সকাল সকাল। ভোর ছ-টার আগেই ভিতরে লোক ভিড় করে। শিক-লাগানো জানালার বাইরে থেকে বিবর্ণ চোয়াড়ে লোক-গুলো উঁকি-ঝুঁকি মারে ভিতরের লোকগুলোর দিকে।

সব থেকে ভালো সময়েও দ্যফর্জ সব থেকে হালকা মদ বেচে। কিন্তু অস্বাভাবিক হালকা মদ দিচ্ছে আজকাল। তেতো টক খেয়ে লোকগুলোর মেজাজ হয় অমনি বিষণ্ণ। আঙুরের রসে মদের ভিতর খুশির আগুন জ্বলে ওঠে না। বরং সেই অন্ধকারে ধিকি ধিকি জ্বলে যে আগুন তা তপ্ত হয়ে থাকে সেই মদের গেলাসের তলানিতে।

আজ নিয়ে এই তিনদিন সকাল সকাল খুলছে দোকান।

আজকাল মদের চেয়ে এখানে অন্য জিনিস বেশি চলছে। যে-সব মানুষের পকেটে দু' বেলা খাবার পয়সা জোটে না—তারাও এখানে ভিড় করছে। কানাকানি হচ্ছে।

এ-টেবিল ও-টেবিলে রহস্যময় চালাচালি হচ্ছে খবরের। সারাটা দিন তাদের কেটে যাচ্ছে এই দোকানে। মদের চেয়ে অনেক বেশি গিলছে খবর।

সবই জমজমাট চলছে। শুধু তিনদিন হল একটি লোক নেই। সে মালিক। আর এমন সব খদ্দের যে, দোকানে এত ভিড় সত্ত্বেও কেউ দোকানের মালিকের খবর জিজ্ঞেস করে না। শুধু তাই কি, একবার তাকিয়েও দেখে না কেউ সেই শূন্য আসনটির দিকে, যেখানে মাদাম দ্যফর্জ বসে একলা মদ দিচ্ছেন, গুনে নিচ্ছেন পয়সা। সেই সব পয়সার চেহারা খদ্দেরের চেহারার মতোই হতচ্ছাড়া।

কেমন যেন সব ছাড়া ছাড়া ভাব। লোকগুলো যেন নিস্পৃহ। অথচ চাপা গলায় কথা হয়—উৎকর্ণ শোনা—চকিত দৃষ্টি—একটা অদ্ভুত রহস্য জাল বোনে। রাজার গুপ্তচরেরা সর্বত্র নজর রাখে। তারা মাঝেমাঝে উঁকি মারে। কিন্তু কিছুই যেন ধরতে-ছুঁতে পারে না। এই দোকানে যে যার ইচ্ছা মতো মদ খায়—বসে বসে টেবিলে আঁক কাটে, তাসের আড্ডা ঝিমিয়ে থাকে। আর নির্জীবের মতো বসে মেয়েটি কেবল উলের প্যাটার্ন বোনে। আর মাথা নামিয়ে সতর্ক হয়ে কি যেন শোনে—বহুদূরের থেকে তরঙ্গ ওঠানো শব্দের হুঙ্কার।

এমনি করে বেলা গড়িয়ে যায়। দুপুরের দিকে মালিক আর একজন সঙ্গী নিয়ে এসে দোকানে ঢুকল। এক গা ধুলো। খিদে তেষ্টায় আকুল।

একবার চকিতে সবাই মুখ তুলল। তার পর আবার যে যার ইচ্ছা মতো বসে রইল। যারা মুখ তুলেছিল সবাই একবার এদিক-ওদিক চেয়ে মুখ ফিরিয়ে নিল।

'কেমন আছ ভাই সব? ভাল তো? হাওয়া বড়ই খারাপ পড়েছে!'

স্ত্রীর কাছে পরিচয় করিয়ে দিল সঙ্গীর। বলল, 'এক গ্লাস মদ দাও ওকে—এর সঙ্গে প্যারিসের বাইরে দেড়দিন কাটিয়ে এলাম। রাস্তার মিস্ত্রি—জ্যাকুজ এর নাম।'

লোকটি জামার ভিতর থেকে একখানা কালো রুটি বের করল। সেই রুটি চিবুতে চিবুতে মদ খেতে লাগল। ইতিমধ্যে তিনজন উঠে বেরিয়ে গেল।

খাওয়া শেষ হলে দ্যফর্জ বন্ধুকে বলল, 'ঘর দেখিয়ে দিই, চল। পছন্দ হবে নিশ্চয়ই।'

মদের দোকান থেকে বেরিয়ে উঠোন। উঠোন পেরিয়ে খাড়া সিঁড়িপথে উঠে সেই ছাদ-লাগোয়া ঘর। একদিন এই ঘরেই বসে এক জন বিস্মৃত-স্মৃতি বৃদ্ধ ডাক্তার জুতো সেলাই করতেন আপনমনে। ছোট মেয়ের পায়ের জুতো। তিনজন লোক আগে এই ঘরে পাহারা দিত। এখন আর সেই বুড়ো মানুষ নেই।

সেই তিন জন আগে এসেই বসেছিল। এখন সঙ্গীকে নিয়ে এসে দ্যফর্জ সতর্ক ভাবে দরজা ভেজিয়ে দিয়ে চাপা গলায় বলল, 'এইবার বল।'

নীল টুপিটা হাতে নিয়ে কপালের ঘাম মুছে লোকটি বলল, 'কোথা থেকে শুরু করব?'

'একেবারে গোড়া থেকে।'

লোকটি শুরু করে তার কাহিনীঃ

'গত বছর গরম কালে লোকটাকে আমি মারকুইসের গাড়ির নিচে শেকলে ঝুলতে দেখেছিলাম। সন্ধ্যে হয়-হয়। সূর্য ডুবু-ডুবু। মারকুইসের গাড়ি পাহাড় ঠেলে উঠছিল। আমি হাতের কাজ রেখে সরে দাঁড়াতেই দেখলাম একটা লোক গাড়ির তলায় শেকলে ঝুলছে।'

'এর আগে তাকে দেখেছিলে কখনও?'

'না, না।'

'এতদিন পরে লোকটাকে চিনতে পারলে কি ক'রে?'

'তার লম্বা চেহারা দেখে। সেদিনও সন্ধ্যায় মারকুইস জিজ্ঞেস করেছিলেন—

কেমন দেখতে বল তো। আমি বলেছিলাম—'ভূতের মত ঢ্যাঙা।'

'তোমার বলা উচিত ছিল বেঁটে।'

'আমি কি তখন জানতাম! আর তখন তো মারকুইসকে খুন করেনি সে। তেমন কিছু বলেওনি আমাকে। আমিও নিজের কোন পরিচয় দিইনি।'

'বেশ করেছিলে। তার পর।'

মুখ চোখে একটা রহস্যের মায়াজাল সৃষ্টি করে লোকটি আবার শুরু করল, 'সেই থেকে লোকটা যেন কোথায় হারিয়ে গেল। কত খোঁজাখুঁজি করেছি। ন—দশ—এগার মাস কেটে গেল।'

'সেদিন আমি পাহাড়ের পথে কাজে ব্যস্ত—সেদিনও সূর্য তেমনি ডুবডুবু। কাজের শেষে গাঁয়ে ফিরে আসার জন্য যন্ত্রপাতি জড় করছিলাম। অন্ধকার বেশ জমাট হয়ে এসেছে। হঠাৎ চোখ তুলে সামনে তাকাতেই দেখি, পাহাড়ের উপর থেকে ছ-জন সৈন্য নেমে আসছে। আর তাদের মাঝখানে তেমনি ঢ্যাঙা একটি লোক। হাত পিছমোড়া করে বাঁধা। আমি এক পাশে সরে দাঁড়ালাম। কাছ-বরাবর আসতেই লোকটকে চিনতে পারলাম। সে-ও চিনতে পারল আমায়।

'আমি যে তাকে চিনি, কিংবা সে যে আমায় চেনে তেমন ভাব আমরা কেউ-ই দেখাইনি। চোখে-চোখে আমাদের পরিচয় হল। আমি তাদের পিছু-পিছু যেতে লাগলাম। এমন আঁট করে দড়ি দিয়ে বেঁধেছিল লোকটাকে যে তার হাত দুটো ফুলে ঢোল হয়ে উঠেছিল। পায়ের কাঠের জুতো-জোড়া একটু বড়—খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটছিল সে। সৈন্যরা বন্দুকের গুঁতো মেরে মেরে তাড়িয়ে নিয়ে চলছিল তাকে।

তাদের সঙ্গে পাল্লা দিতে না পারায় পাহাড় থেকে নামতে গিয়ে মুখ থুবড়ে পড়ে গেল সে। সৈন্যরা হেসে উঠল—টেনে তুলল তাকে। মুখ দিয়ে তার রক্ত পড়ছিল। সারা মুখ ধুলোয় মাখা হয়ে গেছে। কিন্তু মুখ মোছবার ক্ষমতা নেই। তার দুর্দশায় সৈন্যদের আমোদ দেখে কে! তারা তাকে গাঁয়ে নিয়ে এল—গাঁয়ের লোকেরা ছুটে দেখতে এল তাকে। তার পর জেলখানায় নিয়ে গেল। গাঁয়ের লোকেরা দেখল—জেলের ফটক খুলে গেল। আর সেই রাতের গাঢ় অন্ধকারে কারাগার যেন দৈত্যের মতো বিরাট হাঁ করে গিলে ফেলল তাকে।'

এতখানি হাঁ করে লোকটা আবার শব্দ করে মুখ বন্ধ করল। ব্যাপারটা পরিষ্কার করে বুঝিয়ে দিল সে।

'গাঁয়ের লোকেরা ফিরে গেল। সেখান থেকে ফিরে সব জমায়েত হল ঝরনার ধারে। কানাকানি হতে লাগল কত রকম। তারপর এক সময় ঘুমিয়ে পড়ল সারা গাঁ। জেলের লোহার গরাদের আড়ালে তালা-বন্দী মানুষটার কথা দুঃস্বপ্ন হয়ে রইল সারা রাতের ঘুমে। জেলে যে একবার ঢোকে, জীবন্ত আর সে কখনও ফেরে না। পরের দিন সকালে রুটি খেয়ে যন্ত্রপাতি কাঁধে করে কাজে যাওয়ার আগে জেলের চারপাশটা একবার ঘুরে দেখে আসতে গেলাম। দেখলাম, ঐ উঁচুতে লোহার খাঁচায় রক্তাক্ত ধুলিমাখা লোকটা বসে আছে। হাতে তার শেকল আমার দিকে চেয়ে সে হাত নাড়তে লাগল। তাকে ডাকতেও সাহস হল না আমার।'

দ্যফর্জ আর বাকি তিন জন মুখ চাওয়াচাওয়ি করল। দৃষ্টিতে দৃষ্টিতে প্রতি-হিংসার আগুন।

'বলে যাও—থেম না'—বলল দ্যফর্জ।

'ক-দিন লোকটা রইল খাঁচায়। গাঁয়ের লোকেরা চুরি-চামারি করে দেখা সাক্ষাৎ করত তার সঙ্গে। কিন্তু দূর থেকে। কাছে ঘেঁষত না। দিনের কাজ শেষ হলে ঝরনার ধারে জটলা চলত, কিন্তু সবার চোখ-মন পড়ে থাকত সেই বন্দীশালার দিকে। কানাকানি

হত, হয়ত-বা লোকটাকে ফাঁসিতে লটকাবে না। রাজার কাছে আপিল হয়েছে। মারকুইসের গাড়ির নিচে পড়ে রাস্তায় ছেলে মরে যেতে লোকটি রাগে উন্মত্ত হয়ে গিয়েছিল। তাই সে খুন করে। রাজার কাছে আপিল হয়েছে শুনেছি। সত্যি কিনা জানি না।'

'সে কৃতিত্ব কার জান? ঘোড়ার লাথি আর দারোয়ানের চাবুক খেয়ে দ্যফর্জ সেই আপিল পৌঁছে দিয়েছে স্বয়ং রাজার হাতে।'

লোকটি বলতে লাগল, 'ওরা সব ফোয়ারার ধারে কানাকানি করতে লাগল যে লোকটাকে গ্রামে আনা হয়েছে এইখানেই ফাঁসি দেবে বলে। ফাঁসি তো হবেই হবে।'

'তাছাড়া ও খুন করেছে কাকে? এখানকার যত প্রজা সকলের বাপের মতো ছিলেন যে-জমিদার, তাকে খুন করে ও তো বাপকেই খুন করার পাপ করেছে। একজন বুড়ো বলছিল যে, ওর হাতে একখানা ছুরি দিয়ে সেই হাত পোড়াবে সৈন্যরা ওরই চোখের সামনে। তার হাত বুক পা যেখানে ক্ষত হবে সেখানে ফেলে দেবে গরম তেল, গালা, সীসে, গরম মোম আর গন্ধক। তার পর চারটে ঘোড়ায় তার হাত পা সব টেনে টুকরো-টুকরো করে ফেলবে। বুড়োটা বলছিল যে রাজা পঞ্চদশ লুইয়ের হত্যা-চক্রান্তের জন্যে একবার একজন বন্দীকে এমনি শাস্তি দেওয়া হয়েছিল। তবে আমি তো আর লেখাপড়া শিখিনি, এসব সত্যি কিনা বলতে পারব না।'

'শোন জ্যাকুজ'—যে লোকটা চঞ্চল হাত নাড়ছিল সে বলল, 'সে লোকটাকে মেরেছিল প্রকাশ্য রাস্তায় দিনের আলোয় প্যারিসে। তুমি জান, সেই বীভৎস দৃশ্য দেখতে শহরের বড় লোকদের বাড়ির মেয়ে বউরা দলে দলে এসে ভিড় করেছিল। তাদের আনন্দ দেবার জিনিস ছিল সে-দৃশ্য। রাত অনেক হওয়া অবধি একটা মেয়ে বাড়ি ফেরেনি সেই দৃশ্য থেকে। লোকটার দুটো পা ছিল না, একটা হাত ছিল না, তবু লোকটা নিশ্বাস নিচ্ছিল। আচ্ছা, তোমার বয়স কত হল?'

'তা হল—পঁয়ত্রিশ,' পথের মজুর লোকটা বলল।

কিন্তু তাকে দেখতে লাগে বছর ষাট।

'তখন তোমার বয়স দশ পেরিয়েছে। হয়ত তুমিও দেখে থাকবে।'

'ও কথা থাক। তুমি বল তোমার গল্প।'

'মারকুইস ছিলেন জমিদার। প্রজাদের মা-বাপ। তাদের মনিব। তাকে যে খুন করেছে তার ফাঁসি হবেই হবে। কত গুজব রটল মুখে মুখে। রবিবার রাত সারা গাঁ যখন ঘুমে অচৈতন্য তখন সৈন্যরা এল। সারা রাত চলল মজুরদের মাটি খোঁড়া—হাতুড়ি পেটা। চলল সৈন্যদের হাসি আর গানের হল্লা। সকালে সবাই দেখল ঝরনার ধারে মস্ত উঁচু এক ফাঁসি-কাঠ তৈরি হয়েছে। গাঁয়ের লোকের কাজে ছেদ পড়ল। সবাই এসে জড়ো হতে লাগল সেখানে। গোয়াল থেকে গোরু বের করল না কেউ।'

'আজ সব ছুটি। তার পর দুপুরবেলা ড্রাম বেজে উঠল। লোহার শেকলে-বাঁধা কয়েদীকে নিয়ে এল সৈন্যরা ঘিরে। মুখে একটা কাপড় গোঁজা, যাতে না কথা বলতে পারে। মুখটা হাঁ হয়ে আছে, যেন হাসছে। ফাঁসিকাঠের মাথায় খুনের ছুরির ফলাখানা আকাশের দিকে তোলা। সেইখানেই ফাঁসিতে লটকে দিল ওরা লোকটাকে। চল্লিশ ফুট উঁচুতে দেহটা ঝুলতে লাগল ফাঁসিকাঠে। দুলতে লাগল হাওয়ায়।'

'সে কি বীভৎস দৃশ্য! ছেলেরা মেয়েরা জল আনতে যেতে পারে না ঝরনার ধারে। সন্ধ্যায় কে আসবে সেখানে গল্প করতে! পরের দিন সন্ধ্যা নাগাদ আমি চলে এসেছি। যখন আসি তখন সূর্য পাটে বসেছেন। পাহাড় থেকে একবার পেছনে তাকিয়ে দেখেছিলাম। সেই প্রেত-ছায়া দীর্ঘ হয়ে গির্জার চূড়া ঢেকে ফেলেছে—ঢেকে ফেলেছে জেলখানা। সারা পৃথিবীর গায়ে যেন লেপটে গেছে। এক রাত আধ দিন একলা হেঁটেছি।

তার পর এই বন্ধুর সঙ্গে দেখা। তার সঙ্গেও বাকিটা দিন আর পুরো একটি রাত কখনও ঘোড়ায় কখনও হেঁটে এসেছি।'

অনেকক্ষণ কেউ-ই কথা বলল না। অবশেষে দ্যফর্জ বলল—'একটু-বাইরে গিয়ে দাঁড়াও না ভাই। আমরা দুটো কথা কয়ে নি।'

'তাতে কি হয়েছে। এই আমি যাচ্ছি,' ঘরের বাইরে গেল লোকটি।

'তোমার কি মত? শেষ করাই ঠিক তো? খাতায় নাম থাকবে—'

'অর্থাৎ শেষ করবার কথা বলছ তো।'

'জমিদারবাড়ির গুষ্টিসুদ্ধ সব মরবে।' বলল দ্যফর্জ—'মাদাম যদি খাতায় না রেখে মনে গেঁথে রাখে একটা কথাও সে ভুলবে না। ওর হাতের বোনার কাঠি থেকে রূপায়িত সূচিশিল্পের মত গেঁথে থাকবে মনে—সূর্যের আলোর মত অম্লান স্বচ্ছ হয়ে থাকবে। মাদামের ওপর তোমরা বিশ্বাস রেখ!'

সবাই সায় দিল এ প্রস্তাবে।

'চাষাটাকে কি এখনই ফেরত পাঠিয়ে দেবে। দেওয়াই ভালো, কি বল? লোকটি খুব সরল, তাই একটু বিপজ্জনক।'

'ও কিছুই জানে না,' বলল দ্যফর্জ। 'ও থাক আমার কাছে—আমি ওর ভার নিচ্ছি। ও রাজা-রানীকে দেখতে চায়—রবিবারে ওকে দেখাব।'

লোকটা বলল, 'রাজারানী আর বড়লোকদের দেখার লোভ জিনিসটা ভালো তো?'

দ্যফর্জ জবাবে বলল, 'দুধের তেষ্টা জাগাতে হলে বেড়ালকে দুধ দেখাতে হবে। শিকার না চিনলে কার ওপর ঝাঁপিয়ে পড়বে কুকুর? কাকে টুকরো করবে রাগে?'

লোকটা সিঁড়িতে বসে ঢুলছিল। তাকে বিছানায় শুয়ে আরাম করতে বলে নিচে নেমে গেল সবাই।

রবিবার সবাই গেল। সারাপথ মাদাম হাতে বোনার কাঠিটি নিয়ে কাজ করল। বিরাট জনতা রাজা-রানীর গাড়ির অপেক্ষা করছে। একটু পরেই সুন্দরী রানীকে নিয়ে রাজা সোনালী গাড়িতে করে আসছেন দেখা গেল। তাদের পিছনেই হীরা মুক্তো সিল্ক পাউডার ঐশ্বর্য আর আড়ম্বরের জলুসের মধ্যে দেশের সব বড় বড় জমিদার ও লর্ডরা সুন্দরী মহিলাদের নিয়ে এগিয়ে আসছেন। লোকগুলো এই জলুস দেখে যেন বিমূঢ় হয়ে উচ্চকণ্ঠে জয়ধ্বনি দিল—'দীর্ঘজীবী হোক আমাদের রাজা, দীর্ঘজীবী হোক আমাদের রানী।'

তিন ঘণ্টা ধরে সব দেখল এই গ্রামের লোকটি। তার ভিতরকার সরলতা যেন উল্লাসে ফেটে পড়তে লাগল।

দ্যফর্জ সর্বক্ষণ লোকটার গলার কলার ধরে দাঁড়িয়েছিল। এখন পিঠে চাপড় দিয়ে বলল, 'কেমন দেখলে সব? খুব আনন্দ হল তো। তোমার মতো লোকই আমাদের দরকার।'

'এই সব সরল মানুষের সরল চিৎকার শুনে ওরা ভাবুক যে ওদের এই জলুস চিরকাল চলতে থাকবে। তবে না ওরা আরও অত্যাচারী, আরও বেপরোয়া হবে—তবে না ওদের অন্তিমকাল ঘনিয়ে আসবে।'

লোকটা কি যেন ভাবল। তার পর বলল, 'সত্যি কথা, সত্যি কথা।'

'একগাদা পুতুল দিয়ে কেউ যদি কতকগুলোকে টুকরো টুকরো করতে বলে তবে যেগুলো দেখতে সুন্দর, যেগুলো সাজানো-গোছানো সেইগুলোকেই কি তুমি তুলে নেবে না?'

'সত্যি, তাই তো করব?'

'এক ঝাঁক পাখির মধ্যে যাদের ওড়ার ক্ষমতা নেই, শুধু পরের পরিশ্রমের ভাত বসে বসে খাচ্ছে আর পেখম ধরে বসে আছে, সেই ক-টাকেই কি তুমি ছিঁড়ে ফেলবে না, সেইটাই কি উচিত নয়?'

'সত্যি মাদাম তাই তো করব।'

'আজ তোমাকে রঙ-করা পুতুল দেখিয়েছি আর সাজা-পাখি দেখিয়েছি—যথা সময়ে মনে থাকবে তো? এখন ঘরে যাও।'

## ১৬ জালাবস্তার

রবিবার জ্যাকুজকে রাজা-রানী দেখিয়ে খুশি-মনে বিদায় দিল দ্যফর্জ। তার পর স্ত্রীকে নিয়ে গাড়ি করে ফিরল। সন্ধ্যার অন্ধকারে চারদিক গা-ঢাকা হয়ে এসেছে। সেই অন্ধকার দিগদিগন্ত ছেয়ে ফেলেছে। যে-গ্রামে হাঁটা-পথে চলেছে জ্যাকুজ, সেই গ্রামের এক ঝরনার ধারে চল্লিশ ফুট উঁচুতে একটা গলিত মৃতদেহ দুলছে। আর ঝরনার জল পচে যাচ্ছে দুর্গন্ধে। মড়ার মুখে নাকি প্রতিহিংসার তৃপ্তি দেখেছে গ্রামের লোক। যেমন দেখেছিল একদিন রাতে এক জন দাম্ভিক জমিদারের মুখে মৃত্যু-ভয়ের বীভৎসতা।

এই সব নানা কথা ভাবতে ভাবতে দ্যফর্জের গাড়ি এসে থামল প্যারির উপকণ্ঠে। সীমান্ত রক্ষীদের আস্তানায় দুলে উঠল লণ্ঠনের সারি। শুরু হল পরীক্ষা, পর্যবেক্ষণ, প্রশ্নোত্তরের পালা। দ্যফর্জের সঙ্গে দু'এক জন পুলিশের জানা-শোনা। তাদের সঙ্গে সামান্য কথাবার্তা বলে আবার গাড়ি নিয়ে এগিয়ে গেল দ্যফর্জ বাসার দিকে। গলির মুখে গাড়ি রেখে দু'জনে পায়ে হেঁটে গলির কাদা আর ময়লা ভেঙে আসতে লাগল।

'পুলিশের সঙ্গে কি কথা হ'ল?' স্বামীকে জিজ্ঞেস করল মাদাম।

'বলল, আপনাদের এদিকে নতুন স্পাই এসেছে। আরও নাকি আসবে। তবে একজনকে চেনে সে।'

'লোকটি কে?'

'জাতে ইংরেজ। নাম বারসাদ।'

'চেহারা কেমন?'

'বয়স হবে চল্লিশের কাছাকাছি। লম্বায় পাঁচ ফুট ন ইঞ্চি। চুল কালো—গায়ের রঙ ময়লা। চেহারাটি মোটামুটি সুন্দর। চোখের মণি কালো—মুখ সরু লম্বা। নাক বড়শির মত বাঁকা—বাঁ দিকে একটু হেলানো। অর্থাৎ মুখে শয়তানি ছাপ মাখানো।'

'যা বর্ণনা দিলে একেবারে ছবি-ছবি। কাল দেখলেই চিনতে পারব,' কথা বলতে বলতে তারা এসে মদের দোকানে ঢুকল।

'কালই ওর হিসাব হয়ে যাবে।'

তখন মধ্যরাত্রি।

ওরা মদের দোকানের ভিতরে চলে এল। নিজের পরিচিত ডেস্কে বসল মাদাম।

তার অনুপস্থিতিতে খুচরো টাকা-পয়সা যা জমা পড়েছিল তা গুনে ফেলল। স্টক মিলিয়ে নিল। বেচা-কেনার খাতার হিসেব দেখল। যে-লোকটা দোকানে কাজ করে তার সারা দিনের কাজের হিসেব নিল। তার পর তাকে শুতে যাবার হুকুম দিল।

টাকার থলি থেকে সব-কিছু সে তার রুমালে ঢেলে ফেলল। রাত্রিবেলা সাবধানে রাখার জন্যে অনেকগুলি গিঁট দিল সেই রুমালে।

মাদাম যতক্ষণ তার এই সব কাজ করতে লাগল দ্যফর্জ মুখে পাইপ পুরে সারা ঘর পায়চারি করতে লাগল। তার মুখে প্রশান্তি।

স্ত্রীর কাজে কখনই সে হস্তক্ষেপ করে না। কি ব্যবসার ব্যাপারে, কি তার গৃহস্থালিতে, জীবনের রাজপথে চিরকালই সে এমনি করেই চলে এসেছে।

আজ রাত গুমট। দোকান-ঘর বন্ধ। চারপাশের পরিবেশ এত নোংরা যে ভিতরেও একটা ঝাঁঝালো দুর্গন্ধ থাকে। দাফর্জের নাকে সেই দুর্গন্ধ যায়, কিন্তু ঘরের ভিতরের নানা রকম মদের গন্ধে তা অনেকখানি চাপা পড়ে।

পাইপের আগুন নিভে গিয়েছিল। সেটি নামিয়ে রেখে দুই হাতে বাতাসের দুর্গন্ধ সরিয়ে দিতে চাইল দ্যফর্জ।

টাকা-পয়সার বাঁধাবাঁধি শেষ হয়ে গিয়েছিল। স্বামীর দিকে তাকিয়ে মাদাম বলল, 'তোমায় ক্লান্ত দেখাচ্ছে। এই ঘরের গন্ধ তো আর নতুন কিছু নয়।'

স্বামী বলল, 'হ্যাঁ, আজ একটু ক্লান্ত হয়ে পড়েছি।'

মাদাম যতক্ষণ হিসেব করছিল, তার ফাঁকে ফাঁকে স্বামীর দিকেও লক্ষ্য রেখেছিল।

'আজ একটু যেন হতাশ হয়ে পড়েছ মনে হচ্ছে। ঐ লোকগুলো—'

'কিন্তু শোন—', বলল দ্যফর্জ।

মাদাম দৃঢ় প্রত্যয়ে মাথা নাড়তে লাগল। বলল, 'না না। যতই বল আজ রাতে তোমার মন ভেঙ্গে গেছে।'

দ্যফর্জ অনুভব করল যে তার অন্তরের অন্তস্তলে একটা কি ভাবনা যেন তাকে মোচড় দিচ্ছে।

'তাই ভাবছি এখনও অনেক দেরি।'

'অনেক দেরি।' স্বামীর কথার প্রতিধ্বনি করল মাদাম।

'কোন্ জিনিসে দেরি হয় না? প্রতিহিংসা আর প্রতিশোধ—উপযুক্ত মুহূর্তের জন্য অপেক্ষা করে। এই প্রকৃতির নিয়ম। চূড়ান্ত হিসেব-নিকেশের পালা সাঙ্গ করতে সময় লাগবে বই কি।'

স্ত্রীর কথায় দাফর্জ একটু নীরব রইল।

বলল, 'বাজ পড়ে মানুষ মরতে কি সময় লাগে?'

মাদামের কণ্ঠে কোন উত্তেজনা নেই। শান্তভাবে জবাব দিল, 'বল তো, মেঘ বিদ্যুৎগর্ভ হয় কি এক দিনে?'

স্ত্রীর মুখের দিকে চিন্তান্বিত ভাবে তাকাল দাফর্জ। ভেবে দেখল এ যুক্তিতে জোর আছে।

'একটা ভূমিকম্প—একটা ভূমিকম্প একটা শহরকে গ্রাস করতে বেশিক্ষণ সময় নেয় না। কিন্তু সেই ভূমিকম্প ঘটার আগে কতদিন লাগে তার প্রস্তুত হতে।'

'অনেক দিন', জবাবে বলল দ্যফর্জ।

'কিন্তু একবার তৈরি হয়ে গেলে সেই তান্ডব যখন শুরু হয়, তার পথের সব-কিছু সে ভেঙ্গে গুঁড়িয়ে তছনছ করে দেয়। কিন্তু ভূমিকম্প ঘটার আগে প্রস্তুতি চলে মানুষের দেখা-শোনার অন্তরালে। দেখা যায় না, শোনা যায় না—এইটুকু যা সান্ত্বনা। আমার কথা তুমি শুনে রাখ।'

রুমালে আর একটা গিঁট দিল মাদাম। যেন একটা শত্রুর গলায় ফাঁস দিল। তার চোখে আগুন।

'আমি তোমায় বলছি', বলল মাদাম—'আমি বলছি যে—বিপ্লব বহুদিন আগেই শুরু হয়ে গিয়েছে। সে পথে নেমেছে—বহু পথ সে অতিক্রম করেছে। এগিয়ে আসছে। বিপ্লব কখনও শেষ হতে জানে না। ইতিহাসের রাজপথ দিয়ে সে শুধু এগোতেই জানে। তার চলার কোন বিরাম নেই। একবার চারদিকে তাকিয়ে দেখ। চেয়ে দেখ মানুষের মুখে। দেখ—কি আক্রোশ, কি অসন্তোষ জমা হয়ে আছে সেখানে। সেই চাবুক খাওয়া মানুষগুলোর চোখের দিকে তাকিয়ে দেখ না কি নিশ্চিত পদক্ষেপে সে এগিয়ে আসছে। এ-রকম অবস্থা কখনো বেশিদিন চলতে পারে? পারে কিনা তুমি বল?'

মাথা নিচু করে স্ত্রীর সামনে দাঁড়িয়েছিল দ্যফর্জ। হাত দুটি পিছনে জড়ো করা। যেন শিক্ষকের সামনে পড়া দিচ্ছে এমনি ভাব তার।

'আমি তোমার কোন কথার প্রতিবাদ করছি না,' বলল সে—'কিন্তু কত কাল এমনি ধারা চলে আসছে। কি জানি গিন্নি, আর দেরি হলে তুমি আমি কি আর তা দেখতে পাব? হয়ত তার আগে আমাদের গায়ে মাটি চাপা পড়বে।'

'তাতেই বা কি?'

মাদামের গলায় নৈরাশ্যের লেশমাত্র নেই। কিন্তু যেন কত বিষণ্ণ সুরে বলল দ্যফর্জ, 'তবে তো বিপ্লবের জয়ধ্বনি শুনতে পাব না আমরা।'

মাদাম স্বামীর দিকে তাকিয়ে বলল, 'হোক তাই। তবু তো জানব যে, বিপ্লবকে আমরা হাতে ধরে এনেছি। বিপ্লবের আগুনে অর্ঘ্য দিয়েছি আমাদের সর্বস্ব। দেখি আর না দেখি আমরা যা করেছি, যা করছি তার কোন-কিছুই বৃথা যাবে না। তবু তোমায় আমি বলছি, মনপ্রাণ দিয়ে আমি বিশ্বাস করি যে আমরা বিপ্লবের জয় দেখে যাবই। একটা জমিদার, একটা অত্যাচারী শোষক বেঁচে থাকতে আমি—'

দ্যফর্জ দেখল দাঁতে দাঁত পিষে মাদাম সেই রুমালে আর-একটা গিঁট দিল। মুখ তার ভয়াল হয়ে উঠেছে।

দ্যফর্জের মুখ রাঙা হয়ে উঠল। কে যেন তাকে ভিতু বলে সম্বোধন করছে।

সে চিৎকার করে বলল, 'আমিও কিছুতে নিরস্ত হব না।'

'কিন্তু তোমার ভেতরে একটা দুর্বলতা আছে আমি লক্ষ্য করেছি। বলির পশুকে হাঁড়িকাঠে দেবার সময় তোমার করুণা হয়। সে করুণা মন থেকে মুছে ফেল। যখন সময় আসবে—শয়তানকে হিংস্র বাঘের মুখে ঠেলে দিতে একটুও দয়া করবে না। কিন্তু যতদিন না সে-সময় আসছে ততদিন অত্যাচারী শয়তানকে শৃঙ্খলে বেঁধে রাখ আর তৈরি রাখ ক্ষুধার্ত বাঘকে শয়তানের চোখের আড়ালে।'

কাউন্টারের উপরে সেই টাকা-পয়সার বড় রুমালটি দিয়ে টেবিলের উপর আঘাত করল মাদাম।

তার পর—রাতের মত বিশ্রামের জন্য তৈরি হল।

পরের দিন দুপুরে তার সেই অভ্যস্ত আসনে মাদামকে দেখা গেল। তেমনি এক-মনে তার সেই বোনার কাজ করে চলেছে। পাশেই একটা গোলাপ ফুল। মাঝেমাঝে সেই ফুলটির দিকে তার চোখ পড়ছে। কিন্তু হাতের কাজের কোন বিরাম নেই।

আজ দোকানে খুব অল্প ভিড়। কেউ কেউ মদ খাচ্ছে। কেউ-বা ছড়িয়ে ছিটিয়ে দাঁড়িয়ে গল্প করছে।

আজ খুব গরম পড়েছে। মাছিদের অবিরত ভনভন। মাদামের সামনে রাখা গেলাসগুলোতে তারা গিয়ে হামলা করছে। আর তাদের মৃতদেহ গিয়ে জমছে গেলাসের তলায়। তাদের ভাগ্য-বিপর্যয় দেখেও অন্য মাছিদের জ্ঞান হচ্ছে না। তারা সেই একই সঙ্গে প্রাণত্যাগ করার জন্য উড়ে উড়ে আসছে।

এমন সময় একটি নতুন আগন্তুকের ছায়া পড়ল মাদামের গায়ে।

চোখ তুলে তাকাবার আগেই মাদাম বুঝল সে নতুন লোক।

হাতের বোনা রেখে তার মাথায় গোলাপ ফুলটি লাগিয়ে নিল মাদাম। তার পর নতুন খরিদ্দারের দিকে তাকাল।

কিম্ আশ্চর্যম্। মাথায় হাত তুলেছে মাদাম আর দোকানের সরগম যেন যাদুর মত থেমে গেল। দোকান থেকে একে একে সবাই সরে পড়তে লাগল।

'সুপ্রভাত,' বলল আগন্তুক।

'সুপ্রভাত,' জবাব দিল মাদাম।

বটেই তো। সেই হিসেব। মনে মনে মিলিয়ে নিল সে। বয়স চল্লিশ। পাঁচ ফুট ন' ইঞ্চি লম্বা। কালো চুল। মাটো রঙ, তবে চেহারাটা সুশ্রী। চোখের মণি কালো। লম্বাটে গাল, ত্যাবড়ানো মুখ। নাকের ডগাটা ঠিক তেমনি বাঁ গালের দিকে একটু বাঁকানো। সারা মুখে শয়তানি ছাপ। সবাইকে আজ সুপ্রভাত।

'এক গ্লাস মদ আর একটু ঠান্ডা জল।'

'সানন্দে।'

সৌজন্যের সঙ্গে পরিবেশন করল মাদাম।

'চমৎকার মদ!'

এই প্রথম তার দোকানের মদের এমন অকুণ্ঠ প্রশংসা করল কেউ। আর কেন করল তার কারণও আগে থেকে জানে মাদাম। আপনমনে সেলাই করে যাচ্ছে দেখে আগন্তুক একবার তার আঙুলের দিকে তাকিয়ে দেখল। তার পর তার অন্যমনস্কতার সুযোগ নিয়ে সারা ঘরখানির উপর দৃষ্টি বুলিয়ে নিল।

'চমৎকার হাত আপনার বোনায়।'

'ঐ আমার অভ্যেস।'

'প্যাটার্নটিও করেছেন ভালো।'

সহাস্য দৃষ্টি তুলে তাকাল মাদাম, 'আপনার ভালো লাগল?'

'জিনিসটা কি হচ্ছে? কি কাজে লাগবে!'

'বিশেষ কিছু নয়, সময় কাটানোর জন্য করছি।'

হাসি মুখে তাকাল মাদাম। তার হাত চলছে অবিরাম।

দুটি লোক দোকানে এসে মদের অর্ডার দিতে যাচ্ছিল। হঠাৎ নতুন লোককে দোকানে দেখে থমকে গেল—বন্ধুর খোঁজে এসেছিল এমনি একটা মিথ্যা ভান করে সরে পড়ল সেখান থেকে। দোকানে যারা ছিল তারাও সরে পড়েছে কখন। তাদের লক্ষ্মী-ছাড়া চেহারা—বাউন্ডুলে ভাব—কোন কিছুই ধরা পড়ার মতো নয়। লোকটা চোখ কান খুলে রেখেছে—কিন্তু সন্দেহজনক কোন-কিছু নজরে পড়ল না।

'কিছু কাজে লাগবে নিশ্চয়ই!'

'হয়ত-বা লেগে যেতে পারে কোনদিন নিজের কাজে।' যেন একটু ঢঙ করে বলল মাদাম।

মাদাম আপনমনে কাজ করে যাচ্ছে।

এতক্ষণে 'জন' অবধি বোনা হয়ে গেছে তার। মনে মনে বলল মাদাম—তুমি থাকতে থাকতেই 'বারসাদ' অবধি আমার হয়ে যাবে।

'আপনার স্বামী আছেন, মাদাম?'

'আছেন।' বলল মাদাম।

'ছেলেমেয়ে?'

'ছেলেমেয়ে আমার নেই।'

'ব্যবসা কেমন? দেখে তো ভালো মনে হয় না?'

'বেচা-কেনা ভারি মন্দা। লোকের হাতে পয়সা নেই।'

'লোকের কথা আর বলবেন না। ওদের অভাবও যত, ওদের ওপর অত্যাচারও হয় তত। তাই বলছিলেন না আপনি?'

'ঐ রকমই বলছিলেন বটে আপনি,' ভুল শুধরে দেন মাদাম।

'মাপ করবেন—আমিই বলেছি কথাটা। কিন্তু আপনারও কি সেই মত নয়—বলুন?'

'আমি আর আমার স্বামী', চড়া-গলায় বলল মাদাম—'সারা দিন মদের দোকান নিয়ে এত ব্যস্ত থাকি যে ওসব কথা ভাববার অবসর পাই না। আমাদের একমাত্র ভাবনা

কি করে বাঁচব—সংসার চালাব। সকাল-সন্ধ্যা এই ভাবনা নিয়ে এমন ব্যস্ত যে, অন্য ভাবনা নিয়ে মাথা ঘামানোর সময় নেই। নিজের জ্বালায় মরছি, পাঁচ জনের দিকে তাকাব কখন?'

মাদামের দোকানের ছোট কাউন্টারে কনুই রেখে মদ খেতে খেতে লোকটা সোৎসাহে গল্প করতে লাগল মাদামের সঙ্গে। যেন কত আত্মীয়, আপনজন। এইখান থেকে ছোট বড় যা-কিছু খবর পায় সেই তার লাভ। যে-কোন হদিস পেলে সে সফল হয়।

'গেসপার্ডের ফাঁসির ব্যাপারটাই ধরুন। কি মানে হয় তাকে ফাঁসি দেবার!' দরদ যেন কণ্ঠে উথলে উঠল।

'লোকে যদি খুন করতে ছুরি চালায় তার ন্যায্য মূল্য তাকে দিতে হবে বই কি'। কাউণ্টারের এপাশ থেকে নিরুত্তাপ জবাব দিল মাদাম—'কত দাম পড়বে সে কাজের, তা তো সে জানত। দিলও তাই।'

'এ পাড়ায় ওর জন্যে অনেকের মনে প্রতিহিংসা জেগেছে। লোকটা ভালো ছিল। স্বভাবতই লোকে ওর দিকে হয়ে বলবে।' নিজের ভিতরে একটা প্রতিরোধ যেন গর্জে উঠছে এমনি ভাবে বলল লোকটা। খুব গোপন কথা নিজেদের মধ্যে রাখবার জন্যে লোকটা গলার স্বর নিচু পর্দায় নামিয়ে আনল।

'তাই নাকি?'

'আপনি লক্ষ্য করেননি কিছু?'

কিন্তু সে-কথার উত্তর না দিয়ে মাদাম বলল, 'ঐ আমার স্বামী আসছেন।'

দোকানের মালিক দোকানে ঢুকতেই স্পাই টুপি খুলে তাকে নমস্কার করল, তার পর মুখে হাসি টেনে বলল, 'শুভ দিন, জ্যাকুজ।'

দ্যফর্জ মাঝপথে থেমে গেল—তীক্ষ্ণ দৃষ্টিতে তাকিয়ে রইল তার দিকে।

'শুভ দিন, জ্যাকুজ'—স্পাই পুনরাবৃত্তি করল।

দ্যফর্জের তীব্র দৃষ্টির সামনে একটু অস্বস্তি বোধ করতে লাগল সে।

'আপনি আমাকে অন্য লোক বলে ভুল করেছেন। আমার নাম জ্যাকুজ নয়—আমার নাম দ্যফর্জ।'

'তাই নাকি?' অপ্রতিভ হলেও লোকটা সামলে নিল নিজেকে।

'শুভ দিন'—

'শুভ দিন,' শুষ্ক কণ্ঠে প্রতিধ্বনি করল দ্যফর্জ।

'এতক্ষণ মাদামের সঙ্গে কথা কইছিলাম। হতভাগ্য গেসপার্ডকে নিয়ে এ অঞ্চলে যথেষ্ট উত্তাপের সৃষ্টি হয়েছে। সেই সব কথাই আমাদের হচ্ছিল।'

'কই, তেমন কথা আমায় তো কেউ বলেনি,' মাথা বাঁকিয়ে বলল দ্যফর্জ—'এ রকম ব্যাপার আমার কিছুই জানা নেই।'

এ কথা বলেই দ্যফর্জ চলে এল কাউণ্টারের পিছনে। স্ত্রীর চেয়ারের পিছনে হাত রেখে তাকাল সামনের দিকে। যে লোকটিকে গুলি করে মেরে ফেলতে পারলে দু'জনেই খুশি হত, সেই গুপ্তচরের দিকে তাকাল দুজনেই।

এ রকম পরিস্থিতি অনেক গা-সওয়া হয়ে গেছে তার। পারিপার্শ্বিকের প্রতি সম্পূর্ণ ঔদাসীন্য প্রকাশ করে পরম নিশ্চিন্ততার সঙ্গে গ্লাসের শেষ মদটুকু নিঃশেষ করে এক চুমুক জল খেয়ে আর এক গ্লাস মদের অর্ডার দিল। মাদাম মদ ঢেলে দিয়ে আবার সেলাই নিয়ে বসলেন, আর সেই সঙ্গে চলল সুরের গুনগুনানি।

'এ জায়গাটা দেখছি আপনি খুব ভালো করে চেনেন অর্থাৎ আমার চেয়ে বেশি'—বলল দ্যফর্জ।

'একটুও নয়। তবে জানার আশা আছে। এখানকার কাঙাল-মধ্যবিত্তদের সম্বন্ধে আমার ভারি কৌতূহল।'

দ্যফর্জ অস্ফুট ধ্বনি করে উঠল।

'মসি'য়ে দ্যফর্জ, কথা বলতে বলতে আপনার নামের সঙ্গে জড়িত একটা মজার ঘটনা মনে পড়ে গেল।'

'তাই নাকি?'

'হ্যাঁ। ডাঃ ম্যানেত যখন ছাড়া পেলেন তাঁর পুরনো কর্মচারী হিসেবে তাঁর দায়িত্ব আপনার হাতেই দেওয়া হয়েছিল। আপনিই তাকে গ্রহণ করেছিলেন। সেই রকম শুনেছি আমি।'

'ঠিকই শুনেছেন।'

মাদামের কনুই-এর ইঙ্গিতে দ্যফর্জ আগেই সতর্ক হয়ে গিয়েছিল।

'ডাঃ ম্যানেতের মেয়ে আপনার কাছেই এসেছিল এবং আপনার হেফাজত থেকে সে তার বাপকে নিয়ে গেছে ইংল্যান্ডে। সঙ্গে ছিল আর-এক জন ভদ্রলোক—খুব ফিটফাট দেখতে—কি নাম যেন—টেলসন ব্যাঙ্কের মি. লরি।'

'যা শুনেছেন সবই সত্যি।'

'ইংল্যাণ্ডে ডাঃ ম্যানেত আর তার মেয়েকে চিনতাম।'

'তাই নাকি?'

'এখন আর তাদের কোন খবর পান না?'

'না।'

মাদাম সেলাই থেকে মুখ তুলে বলল, 'আমরা তার কোন খবরই জানি না। তাদের নিরাপদে ইংল্যাণ্ডে পৌঁছানোর খবর পেয়েছি। তার পর একখানি কি দুখানি চিঠি। ক্রমশ তারা তদের নিজের পথ বেছে নিয়েছে—আমরা আমাদের। এর পর আমাদের মধ্যে কোন চিঠি চালাচালি হয়নি।'

'মেয়েটির শীগগির বিয়ে হবে।'

'বিয়ে হবে?' প্রতিধ্বনি করল মাদাম—'অমন রূপবতী মেয়ে, এত দিনে তার বিয়ে হয়ে যাওয়াই উচিত ছিল? আপনারা ইংরেজরা এসব ব্যাপারে বড্ড ঠাণ্ডা।'

'আমি যে ইংরেজ জানেন দেখছি।'

'আপনার কথার ধরন দেখেই বুঝেছি। মুখের কথা থেকেই বোঝা যায় কে কোন জাতের।'

সে যে ইংরেজ একথা প্রকাশ হওয়ায় খুশি হল না সে। কিন্তু পরিবেশটা একটু হালকা করার জন্যে লোকটি হো-হো করে হেসে উঠল। তার পর মদের গ্লাস নিঃশেষ করে বলল, 'হ্যা, লুসি ম্যানেতের শীগগিরই বিয়ে হবে। বিয়ে হবে কোন ইংরেজের সঙ্গে নয়—একজন ফরাসির সঙ্গেই। সবচেয়ে আশ্চর্য হল যে, লুসি নাকি মারকুইসের ভাইপোকেই বিয়ে করতে যাচ্ছে। এই মারকুইসের খুনের জন্যই গেসপার্ডের ফাঁসি হল। মারকুইসের ভাইপো এখন ইংল্যাণ্ডে অজ্ঞাতবাস করছেন। এখন তাঁর নাম চার্লস ডার্নে। সেই তো এখন মারকুইস হল।'

মাদাম অবিচলিত ভাবে বুনে যেতে লাগল। কিন্তু এই তথ্যটুকু তার স্বামীর উপর প্রভাব বিস্তার করল সুস্পষ্ট। পাইপ ধরাতে গিয়ে তার হাত কাঁপতে লাগল থরথর ক'রে। তার এই বিচলিত ভাব স্পাই লক্ষ্য করল। তা যদি না করতে পারত তবে তো সে স্পাই-ই নয়।

বারসাদ মদের দাম চুকিয়ে বিদায় নিল। লোকটি চলে গেলে স্বামী-স্ত্রী অনেকক্ষণ

নিশ্চল হয়ে বসে রইল নিজ নিজ আসনে। যদি বারসাদ আবার ফিরে আসে। যাবার আগে বারসাদ বলে গেল যে শিগগিরই সে আবার এই দম্পতির সঙ্গে দেখা করতে আসবে।

নিচু-গলায় দ্যফর্জ বলল, 'লুসি ম্যানেতের সম্বন্ধে লোকটি যা-যা বলে গেল তা কি সত্যি?'

মাদাম চোখ তুলে তাকাল। বলল, 'ও যখন বলেছে খুব সম্ভব মিথ্যা। কিন্তু সত্যিও তো হতে পারে?'

'যদি সত্যি হয়—যদি বিপ্লব আসে আমাদের জীবিত কালেই, আশা করি, মেয়েটির ভাগ্য তার স্বামীকে ফ্রান্সের সীমানার বাইরে রাখবে।'

স্বাভাবিক গাম্ভীর্যে মাদাম উত্তর দিল এ কথার।

'ভাগ্য তাকে যেখানে নিয়ে যাবার নিয়ে যাবেই। যা তার কপালে লেখা আছে ঘটবেই। এই তো আমি বুঝি।'

'সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হল, আমাদের দরদ মেয়েটির জন্যে, মেয়েটির বাবার জন্যে। যে ঘৃণ্য কুকুরটা এই মাত্র চলে গেল তার মতোই মৃত্যুদণ্ডে দণ্ডিত হয়ে রইল ওর স্বামী। সে তো অত্যাচারী অভিজাত বংশের একজন।'

'যখন ঘটবে, অদ্ভুত ঘটনাই ঘটবে। ওদের দুজনকেই আমার হিসেবের মধ্যে রেখেছি। যার যা পাওনা সে তা পাবেই।'

কথাগুলো বলে মাদাম তার বোনা গুটিয়ে নিল। মাথার রুমাল থেকে খুলে নিল গোলাপটি।

এতক্ষণে সেন্ট আঁতোয়ানের স্বাভাবিক অনুভূতি সজাগ হয়ে উঠল যে আপত্তিকর সাজটি সরে গেছে। হয়ত-বা এতক্ষণ ধরে এরই প্রতীক্ষায় ছিল এখানকার মানুষজন। এইবার সেই সব লক্ষ্মীছাড়া ধরনের মানুষজন আবার এসে প্রবেশ করতে লাগল দোকানে। সেই চিরপরিচিত ভাবটি আবার ফিরে এল।

দুপুর গড়িয়ে সন্ধ্যা এল।

বছরের এই সময়টা এ অঞ্চলের লোকেরা কেউ আর বাড়ির ভিতরে থাকে না। অনেকে বসে থাকে দরজার সিঁড়িতে। কেউ কেউ জানালার বাইরের দিকে কার্নিশে। এখানকার নোংরা পথের কোণে কোণে ছোট ছোট দলে সব গল্পগুজব করে। পথের উপর লোক উপচে পড়ে।

মাদামও পথে বেরিয়ে পড়ে। হাতে থাকে বোনার জিনিস। সন্ধ্যেবেলায় হাওয়া খেতে খেতে ঘুরে ঘুরে মানুষজনের সঙ্গে গল্প করে বেড়ায়।

এরা এক রকমের মিশনারি। মাদামের মতো এ-রকম মিশনারি আরও অনেক আছে। এ রকম নরনারী যত জন্মাবে ততই তাদের অস্বস্তি—যারা দুনিয়াটাকে শাসন করছে, শোষণ করছে।

এইরকম মেয়েরা সবাই বোনার কাজ করে। যা বোনে তা সবই অকাজের। কিন্তু খাওয়ার মতোই এ-ও একটা কাজ।

কিন্তু এদের আঙুল যত চলে, চোখের দৃষ্টি যত তীক্ষ্ম হয় এদের চিন্তা তত উদগ্র হয়ে ওঠে।

এক একটা দলের সঙ্গে গল্প করে মাদাম। যখন অন্য আর-এক দলের সঙ্গে গল্প করতে যায়, পিছনে ফেলে যায় যেসব মেয়েদের তাদের ভিতরে সঞ্চারিত করে যায় সেই তীক্ষ্মবোধ—যা দিনে দিনে এইসব ক্ষুধার্ত দরিদ্র রাষ্ট্রের অত্যাচারে মার-খাওয়া মানুষের মন আক্রোশ আর প্রতিহিংসার আগুনে তীব্রতর করে তোলে।

স্বামী সর্বদাই এই মেয়েটির কথায় বার্তায় আচরণে একটা সশ্রদ্ধ প্রশংসার ভাব

বহন করে। মাদাম যখন ঘুরে ঘুরে বেড়ায়, দরজায় দাঁড়িয়ে দ্যফর্জ নিঃশব্দে ধূমপান করে।

অন্ধকারের পক্ষচ্ছায়ায় ধীরে ধীরে ঢেকে গেল চারদিক। দূরে গির্জার ঘন্টাধ্বনি বেজে উঠল। রাজপ্রাসাদের মিলিটারি ড্রামের আওয়াজ ভেসে আসছে। মেয়েরা বুনছে, বুনে চলেছে।

অন্ধকার সব আবৃত করে দিচ্ছে।

এমনি আর এক তিমিরঘন রাত্রি অনিবার্য পদক্ষেপেই এগিয়ে আসছে। এতদিন সারা ফ্রান্সের সমস্ত গির্জায় যত ঘন্টাধ্বনি বাতাসে তরঙ্গ তুলেছে সব ডুবে যাবে কামানের গর্জনে। একটি হতভাগ্যের আর্ত চিৎকার চাপা দেবার জন্যে বাজবে সামরিক দামামা। শক্তি আর সমৃদ্ধি স্বাধীনতা আর মুক্তজীবন-বোধ সেই কণ্ঠে ঘোষিত হবে। যে-সব মেয়ে এমনি করে ভাগ্যকে বুনছে, তারাই যেন ধীরে ধীরে সমবেত হচ্ছে এমন এক এক প্রতিহিংসা চরিতার্থতার কাঠামোর চারপাশে যা আজও নির্মিত হয়ে ওঠেনি—যেখানে বসে তারা বুনবে, আর একটি একটি করে গণনা করবে অত্যাচারীর ছিন্নমুণ্ড।

## ১৭ একদা নিশীথে

সেদিন সূর্যাস্তের সোনায় সোনায় ভরে ছিল আকাশ। প্রথম রাতের চাঁদ অতন্দ্র জেগেছে নগরীর শিয়রে। জেগে ছিল দুটি অসমবয়সী প্রাণী পরস্পরের মুখের দিকে চেয়ে। আপন আপন চিন্তায় বিভোর হয়ে দুজনে নিঃশব্দে বসেছিল প্রাঙ্গণের জাফরি-কাটা আলো-ছায়ার দিকে চেয়ে। সেই গাছটির ছায়ায়। রাত যখন অনেক হল, চাঁদের আলোয় আকাশ ভেসে যেতে লাগল, তখনও দুজনে নীরবে ব'সে।

কাল তার বিয়ে। তাই আজকের দিনটি লুসি বাপের সঙ্গ-ছাড়া হতে চায়নি। অন্তত এই একটি দিন সে পরিপূর্ণ নিজেদের জন্যে রেখেছিল। যে গাছটির নিচে এতদিন ধরে কত প্রিয় মুহূর্ত কাটিয়েছে সেই খানেই সে পিতার কাছে বসে রইল।

চাঁদের আলোয় বৃদ্ধের শান্ত মুখে কোমল-পাণ্ডুর আভা লেগেছে। এই অসহায় মানুষটিকে মুহূর্তও ছেড়ে যেতে চায় না লুসি। এইবার নিয়ে তাই সহস্রবার পিতাকে প্রশ্ন করল, 'তুমি সুখী হয়েছ তো বাবা?'

'হ্যাঁ, মা! এমন সুখী আমি জীবনে কখনও হইনি এর আগে। বিয়ে হয়ে আমার মেয়ে সুখের ঘর বাঁধবে, আর আমি সুখী হব না মা? এ আমার কত বড় আনন্দ—'

'আজ আমি খুব সুখী বাবা। ভগবান আমাকে এত ভাগ্যবতী করেছেন—চার্লস আমাকে প্রাণের অধিক ভালোবাসে। আমিও তাকে ভালোবাসি, বাবা। কিন্তু তোমার সব-কিছুর জন্যে যদি আমার এই জীবন উৎসর্গ করার দায় না থাকত—কিংবা যদি আমার এমন বিয়ে হত যাতে তোমাকে আমাকে আলাদা থাকতে হত, সে যদি এই শহরের ভেতরেও এ-অঞ্চল ও-অঞ্চল হ'ত তবে আমি খুবই অসুখী হ'তাম বাবা। তোমাকে ছেড়ে চলে যাব সে কথা ভাবতেই—'

লুসির গলা কান্নায় বুঁজে এল। আর কিছু বলার ক্ষমতা রইল না তার।

সেই বিষণ্ণ চন্দ্রালোকে বাবার গলা জড়িয়ে ধরে লুসি তার বুকের উপর মাথা রেখে কাঁদতে লাগল।

চাঁদের আলোয় সর্বক্ষণই বিষণ্ণতার সুর। সূর্যাস্ত আর সূর্যোদয়ে যেমন, মানুষের জীবনেও তেমনি আসা-যাওয়ার সুরটি বড় করুণ।

'তুমি আমায় বল, এই শেষ বারের মতো বল যে, আমার এই নতুন জীবন আর

তার শত সহস্র কর্তব্য, সে সব আমাদের দুজনের মধ্যে কোন ব্যবধান গড়ে তুলবে না। আমার মন তো বলে না। তোমার কি কোন সন্দেহ হয়, বাবা?'

ডাক্তার সানন্দকণ্ঠে বেশ জোর দিয়েই বললেন, 'আমি নিশ্চিত মা, কোন অসুবিধে হবে না।'

তিনি মেয়েকে আদর করে চুমু খেলেন। বললেন, 'তুমি জান না মা, তোমার বিয়ে হওয়ার ফলে আমার জীবনে নতুন আশার সঞ্চার হল। এ না হলে আমার ভবিষ্যৎ যে অন্ধকার হয়ে যেত, মা।'

'কিন্তু—'

'বিশ্বাস কর মা, আমি যা বলছি তাই জীবনে বাস্তব সত্য। তুমি যেদিন থেকে মাতৃস্নেহে আমায় বুকে তুলে নিয়েছ সেদিন থেকে নিয়ত আমার এই দুর্ভাবনা ছিল যে, আমার ব্যর্থ জীবনের সেবায় তোমার তরুণ জীবন যেন না নষ্ট হয়ে যায়।'

বাবার ঠোঁটের ওপর হাত রেখে লুসি তাকে নিবৃত্ত করতে গেল। কিন্তু পিতা তার হাতটি ধরে নিলেন আদরে।

'নষ্ট বই কি মা। নষ্টই তো। শুধু আমার জন্যেই, সব মেয়ে যেমন করে স্বামী-পুত্র নিয়ে সুখী হয়, তুমি তা হতে পারবে না—এ আমি কেমন করে হতে দেব। তুমি আমার জন্যে নিজেকে উৎসর্গ করছ। আমার দুর্ভাবনা কি তা ঠিক তুমি বুঝবে না মা। কিন্তু বল তো তুমি যদি নিষ্ফল হও, সার্থক না হও, তবে—বাপ আমি—আমি কি করে সার্থক হব! আমি কি করে সুখী হব!'

'চার্লস যদি আমার জীবনে না আসত, আমি তোমাকে নিয়ে দিব্যি আরামে কাল কাটাতাম বাবা।'

মেয়ের এই সহজ আত্মপ্রকাশে বৃদ্ধ খুশিই হলেন। পুলকিত কণ্ঠে বললেন, 'হতেই হবে মা। চার্লসকে যে আসতেই হবে। আর চার্লস কেন, সে না এলে অন্য কোন রূপবান ভালো ছেলে আসতই তোমার জীবনে। কিন্তু এ আমি সহ্য করতে পারতাম না মা যে, আমার অতীতের অন্ধকার বর্তমান পার হয়ে আমার মেয়ের ভবিষ্যৎ জীবন অবধি আঁধার করে দেবে। সে আমি কি করে সহ্য করতাম, মা?'

অতীত রোমন্থন করতে করতে পিতার সারা মুখে-চোখে একটা বিষণ্ণ বিস্মরণ আসা-যাওয়া করতে লাগল। তাঁর আত্মমগ্নতা দেখে লুসি নিঃশব্দে বসে রইল।

'কত দিন জান মা, ঐ চাঁদের আলোর দিকে চেয়ে আমি কাটিয়েছি। জেলের গরাদ-দেওয়া একমুঠো ঘরে বন্দী আমি ঐ চাঁদ দেখেছি আর পাথরের দেওয়ালে মাথা কুটেছি। বাইরের যে অবাধ বিশ্বভুবন অজস্র জ্যোৎস্নালোকে অবগাহন করছে তার থেকে আমি বঞ্চিত, এ চিন্তা কি দুর্বিষহ তুমি ভেবে পাবে না মা। সেই চাঁদের আলোয় জেলখানার মেঝেতে গরাদের ছায়া গুনে-গুনে আমি কাল কাটাতাম। এদিকে কুড়ি ওদিকে কুড়ি। সেই কুড়িতে এসে পেঁছিলে আমি পাগল হয়ে যেতাম।'

এই মানুষটির সঙ্গে সেদিনের বন্দীর হতাশ মর্মবেদনার কোন মিল না পেলেও, লুসি আত্মসচেতন ভাবে তাঁর কথা শুনতে লাগল। তেমনি আত্মমগ্ন হয়ে তিনি বলতে লাগলেন, 'চাঁদের দিকে চেয়ে আমি একজনের কথা নিশি-দিন ভাবতাম। জেলের ঐ ক-টি লৌহ-গরাদ আকাশের চাঁদের চেয়ে মধুর আর-একজনকে আমার কাছ থেকে বিচ্ছিন্ন করে রেখেছে। মাতৃগর্ভে অপ্রত্যক্ষ যাকে আমি বাইরে রেখে এসেছিলাম, এত দিনে সে কি এসেছে পৃথিবীতে? হয়ত মরেই গেছে! যদি সে বালক হয়, বড় হয়ে সে কি পিতার প্রতি অন্যায়ের প্রতিশোধ নেবে না? তার বাবা স্ব-ইচ্ছায় এমন আত্মনির্বাসন নিতে পারেন কিনা, সে-বিচার কি একদিন করতে বসবে না সে? তুমি বুঝতে পারবে না মা, তখন প্রতিশোধের আকাঙ্ক্ষায় আমি কেমন উন্মাদ হয়ে গিয়েছিলাম। আবার কখনও

কল্পনা-নয়নে দেখতাম একটি মেয়ে হয়েছে আমার। সেই মেয়ে দিনে দিনে বড় হয়ে শ্বশুর-ঘর করতে চলে গেল। বছরের গোলমাল হয়ে যেত। দেখতাম, সুখে ঘরকন্না করছে সে। নিষ্ঠুর নিয়তি তার বাবাকে কোন্ অন্ধকারের গর্ভে নিক্ষেপ করেছে, সে কথা ঘুণাক্ষরেও সে জানে না। মৃতের জগতে সে মানুষ চিরনির্বাসিত।'

'এ-সব কথা তুমি কেমন করে ভাবতে বাবা? সত্যিই আমি তোমার কিছু যে জানতাম না!'

'কত দিন ভেবেছি আমার সেই মেয়ে এসে দাঁড়িয়েছে আমার জানালার বাইরে। আমায় মুক্ত করে নিয়ে যেতে এসেছে সে। এমনি চাঁদের আলোয় যখন এমনি বিষণ্নতা আর নিস্তব্ধতা আমাকে আচ্ছন্ন করত, তখন তাকে কত দিন আমি দাঁড়িয়ে থাকতে দেখেছি আমার জেলখানার গরাদের বাইরে। ঠিক এমনি ধারা, মা! শুধু সেদিন এমন করে তাকে বুকে আঁকড়ে ধরতে পারিনি। লোহার গরাদগুলো আমার পথ আগলে দাঁড়িয়ে থাকত। কিছুতেই তাকে এমনি করে বুকে জড়িয়ে নিতে পারতাম না, মা। কিছুতেই পারতাম না। সে যে কি কষ্ট—তবু মা, সে তো আমায় ভোলেনি। স্বপ্নে-জাগরণে সে তো আমার কথা ভাবে। তার প্রার্থনায় সে তো দেবতার কাছে আমার কথা নিবেদন করে। এ কথা ভাবতে ভাবতে হালকা হয়ে যেত মনের অন্ধকার। একাকিত্বে জানু পেতে বসে আমিও তার প্রার্থনায় যোগ দিতাম। শতবার মাথা ঠুকে বলতাম, তাকে ভালো রেখ, ঠাকুর। সে যেন সুখী হয়!'

গভীর ভাবাবেগে মেয়ের কাঁধে মাথা রেখে বৃদ্ধ অস্ফুটে কি যেন উচ্চারণ করতে লাগলেন।

লুসি বলল, 'সে মেয়ে কি তোমার কল্পনা?'

ডাক্তার কিছুক্ষণ নিঃশব্দে রইলেন।

তার পর বললেন, 'না মা, সে আর-এক আলাদা অনুভূতি। আমার দৃষ্টির আচ্ছন্নতার সামনে সে এসে দাঁড়াত। তার শরীরে কোন চাঞ্চল্য নেই। নিথর হয়ে দাঁড়িয়ে থাকত। যে-মূর্তি আমার মনকে সর্বদা চঞ্চল করত সে আর একজন। বোধ করি অনেক প্রত্যক্ষ সে। আজ একটু একটু মনে পড়ে তাকে। দেখতে অনেকটা তোমার মায়ের মতন। আর একজন যে ছিল, তোমারই মতো তার সঙ্গে তারও চেহারার মিল ছিল। কিন্তু দুজনে এক ছিল না, মা। তুমি আমার সব কথা বুঝবে না, মা। বোঝা সম্ভবও নয়। দীর্ঘকাল কোন নির্জন সেলে অমানুষিক কষ্টের মধ্যে যাকে কাল কাটাতে হয়েছে, চিন্তার এই সব বিভ্রান্তি সে ছাড়া আর কেউ বুঝবে না।'

ডাক্তার নিজের স্মৃতিচারণ করার সময় একবারও উত্তেজিত কি বিষণ্ন হননি। তার সমস্ত মুখে শান্তভাবটি অক্ষুণ্ন রয়েছে।

কিন্তু লুসি এই নিদারুণ অভিজ্ঞতার বর্ণনা শুনে শিউরে শিউরে উঠতে লাগল। তার শরীরের ভিতর দিয়ে যেন একটা শীতল স্রোত প্রবাহিত হয়ে গেল।

'অনেকদিন মন যখন কিছুটা শান্ত থাকত, আমি কল্পনা করতাম মা, যে সেই চাঁদের আলোয় সে এসে দাঁড়িয়েছে। নিঃশব্দে আমাকে সেই নির্জন সেল থেকে, সেই পাষাণ কারাগার থেকে উদ্ধার করে নিয়ে এসেছে। নিয়ে গেছে তার সংসারে। জীবনের দুর্যোগে যে-পিতাকে সে হারিয়েছিল তাকে সে ভোলেনি। তার সংসারে সর্বত্র তার পিতার সুখ-স্মৃতি জড়িয়ে আছে। আমার মেয়ের ঘরে আমার ছবি জ্বলজ্বল করছে। প্রার্থনা করার সময় বার বার-তার বাবার মঙ্গল কামনায় সেই মেয়ের চোখ অশ্রুতে ভরে উঠছে। আমার সেই মেয়ে বিয়ে করে সুখী হয়েছে—সার্থক হয়েছে—পরিপূর্ণ নারীত্বের মহিমায় প্রতিষ্ঠিত হয়েছে সে। কিন্তু আমি—তার বাবা—তার সব-কিছুর মধ্যে জড়িয়ে আছি।'

'বাবা,' বলল লুসি, 'আমি তোমার সেই মেয়ে বাবা। আমি তোমার তত ভালো মেয়ে নই—কিন্তু সে ভালোবাসা তো আমারই বাবা।'

ডাক্তার আপনমনে বলতে লাগলেন।

'সে মেয়ে আমাকে তার ছেলেমেয়েদের দেখাল। তারা তো সব আমার কথা শুনেছে তাদের মায়ের কাছে। তারা তো আমার দুঃখে কাঁদে, মা। সে তাদের মা শিখিয়েছে। যখন তারা কোন জেলখানার পাশ দিয়ে যায়—সেই সব দুর্গ-প্রাচীরের নিষ্করুণ চেহারার দিকে তারা তাকায়। একবার উঁচু দিকে তাকিয়ে দেখে সেই সব নির্জন সেলের নির্মম লোহার গরাদ, আর অস্ফুটে নিজেদের মধ্যে কানাকানি করে। কিন্তু আমায় তো সে উদ্ধার করতে পারে না। তাই জীবনের সব মধুর ছবি দেখিয়ে সে যে আবার আমায় ফিরিয়ে নিয়ে আসে জেলখানায়। রেখে দিয়ে যায় লোহার গরাদের পিছনে। নির্জন কষ্টের মধ্যে। কিন্তু সেই সব চিন্তা আমার মনকে কত যে শান্তি দিত মা—কান্নায় আমি নিজেকে টুকরো টুকরো করে ফেলতাম। আর জানু পেতে বসে প্রার্থনা করতাম—সে যেন সুখী হয়—সে যেন সুখে থাকে।'

'আমিই তোমার সেই মেয়ে বাবা।' বলল লুসি কান্না-ভেজা গলায়। 'কাল তুমি আমাকে তেমনি ভাবে আশীর্বাদ ক'রো বাবা।'

'জানিস মা এই সব অতীতের কথা আজ কেন তোকে বলছি? আজ আমি ঈশ্বরকে ধন্যবাদ দিই যে, অত দুঃখের পর এই একটি দিনের জন্যে তিনি আমায় বাঁচিয়ে রেখেছিলেন। আজ এই মুহূর্তে আমি যে সুখ পেলাম, মা, জীবনের কোন মুহূর্তে তা আমি কল্পনাও করতে পারিনা।'

আগামী কালের বিবাহ-অনুষ্ঠানে বিশেষ কোন মানুষ থাকবে না। থাকবেন লরি। কনের সঙ্গে সহচরী হয়ে যাবে মিস প্রস।

বিয়ের পর বাসা বদলের কোন কারণ রইল না। এই বাড়িরই উপরতলার কয়েকটি ঘর তারা নিয়ে নেওয়াতে স্থান সংকুলানের আর অভাব রইল না।

সে রাতে খাবার টেবিলে ডাক্তার হাসিখুশি ছিলেন। সেদিন চার্লস আসেনি। ওরা তিনজনে বসল। আজ তাদের সঙ্গে মিস প্রসও যোগ দিয়েছেন।

আহার শেষ হবার পর শুভরাত্রি জানিয়ে লুসি বাবাকে শোবার ঘরে পাঠাল।

রাত্রির তৃতীয় প্রহরে লুসি ধীরে ধীরে নিচে নেমে এল। একটা অজানা ভয় তার মনে আতঙ্কের সৃষ্টি করেছিল।

বাবার ঘরে নিঃশব্দে প্রবেশ করল সে। ঘরে যেখানকার যেটি, সেটি ঠিক সেখানেই আছে। ঘরের ভিতরে পরিপূর্ণ শান্তি।

ডাক্তার ঘুমোচ্ছেন। বালিশের উপর শুভ্র মাথাটি ছবির মতো দেখাচ্ছে। একটি হাত বিছানার উপর ফেলা।

লুসি বাতিটি একটু দূরে রাখল। তার পর মৃদুপায়ে বাবার কাছে গিয়ে দাঁড়াল। নিচু হয়ে সে তার বাবার গালে ঠোঁট ছোঁয়াল। গভীর মমতায় তাকিয়ে তাকিয়ে দেখতে লাগল।

সেই সুন্দর মুখে দীর্ঘ বন্দী-জীবনের ঝড় ছাপ ফেলে গেছে। কিন্তু তার অমিত আত্মা সেই ঝড়ে অপরাজিত থেকে গেছে। মুখে একটি আশ্চর্য হার-না-মানা ভাব পরিস্ফুট হয়ে আছে।

খুব কোমল হাতে বাবার বুকে সে হাত রাখল। মনে মনে প্রার্থনা করল এতদিন যেমন কেটেছে তেমনি ভাবেই সে যেন তার নতুন জীবনেও তাঁর প্রতি কর্তব্যপরায়ণ থাকে।

এই মানুষটির দুঃখ-জীর্ণ জীবনে তার মমতা যেন অবিচল থাকে। ধীরে ধীরে লুসি উপরে উঠে গেল।

পরদিন সূর্য উঠল। তাদের সেই প্রিয় গাছটির পাতার ফাঁকে ফাঁকে সূর্যের আলো-ছায়া ঝিকিমিকি খেলতে লাগল সেই ঘুমন্ত মুখে। লুসি যেমন নিঃশব্দে প্রার্থনা করেছিল তেমনই নিঃশব্দে সেই আলোছায়া কাঁপতে লাগল।

## ১৮ উৎকণ্ঠিত দিনরাত্রি

বিবাহের দিনটি রৌদ্র ঝলমল।

ঘরের ভিতরে ডাক্তার কথা বলছিলেন চার্লস ডার্নের সঙ্গে। বাইরে এরা প্রস্তুত হয়ে অপেক্ষা করছিল। গির্জায় যাবার জন্যে সবাই তৈরি।

সুন্দরী ভাবী বধূর সঙ্গে দাঁড়িয়ে ছিলেন মিস প্রস আর লরি।

মিস প্রসের কাছে এ ঘটনাটি অনিবার্য বাস্তব। মেয়েমানুষ হিসেবে সে জানত যে একদিন তার প্রাণের চেয়ে প্রিয় এই তরুণী মেয়েটি শ্বশুরঘর করতে যাবে আর সেদিন তাদের ঘটবে বিচ্ছেদ—তার জন্য নিজেকে ধীরে ধীরে তৈরি করে রেখেছিল প্রস। কিন্তু তার সব থেকে আনন্দ হত যদি আজ তার ভাই সলোমন এই বিবাহে বর রূপে উপস্থিত হতে পারত।

লরি আজ প্রসন্ন মুখে ঘুরে বেড়াচ্ছেন। বিয়ের সাজে সজ্জিতা লুসিকে ঘুরে ঘুরে তিনি দেখছেন। দেখে তাঁর যেন আর তৃপ্তি হচ্ছে না।

পরম স্নেহভরে বললেন লরি, 'লুসি মা, আজকের এই দিনটির জন্যে বোধ করি ফ্রান্স থেকে চ্যানেল পার হয়ে এই দেশে এনেছিলাম তোমায়। সেদিন কি আমি জানতাম যে মঙ্গলময়ের ইচ্ছায় কি পুণ্যের কাজ আমি করছি। বন্ধু চার্লসের হাতে কি সুন্দর একটি বস্তু আমি অর্পণ করছি।'

তার কথায় মিস প্রস মন্তব্য করল, 'এটা এমন কিছু বড় কাজ হচ্ছে না। বিশেষ করে ঐ লোকটির কথা ভাবলে।'

স্বভাব-স্নিগ্ধ লরি বললেন, 'ঠিকই বলেছ প্রস। কিন্তু এ শুভদিনে তুমি কাঁদছ কেন?'

'আমি কাঁদিনি,' বলল প্রস—'কাঁদছেন আপনি।'

'আমি—সে কি?'

প্রস জিদ করে বলল, 'আমি দেখলুম আপনি এখুনি কাঁদছিলেন। আর তাতে আশ্চর্য হবারই-বা কি আছে। যে সুন্দর উপহার আপনি ওদের জন্যে দিয়েছেন তা দেখলে সকলের চোখে জল এসে যাবে। আমার লুসির জন্যে আপনার এত মমতা কোথায় ছিল?'

লরি বললেন, 'তোমার কথায় আমি খুব সন্তুষ্ট হলাম প্রস। উপহার বলে যে সামান্য জিনিস আমি দিয়েছি তা আমি গোপনে দিতে চাইনি। তোমরা সবাই দেখবে তাই আমি চাই। জীবনের কোন কোন ঘটনার মুখোমুখি দাঁড়িয়ে মানুষ যা পায়নি, তার জন্যে একবার হিসেব-নিকেশ করে। শোন প্রস, ভেবে দেখ দেখি, এই পঞ্চাশ বছর-প্রায় আমার জীবনে একটা মিসেস লরি এল না।'

প্রস বলল, 'দুঃখের কথাই তো।'

'কেন? আমার কি একটা বউ থাকতে পারত না?'

'ধ্যুৎ। আপনি হলেন জন্মআইবুড়ো।'

এই জবাবে মানুষটির মুখে প্রসন্ন হাসি ফুটে উঠল।

বললেন লরি, 'কথাটা নেহাত বাজে বলনি।'

'আর শুধু কি তাই, শৈশবের দোলনায় শোবার আগেই আপনার ভাগ্যে আইবুড়োর লিখন লেখা।'

লরি বললেন, 'তুমি যাই বল, আমার সঙ্গে ভাগ্য অকরুণ ব্যবহার করেছে এ-কথা আমি বলতে বাধ্য। যেখানে আমার ভাগ্য নির্ধারণ হয়েছিল সেখানকার সেই মিটিং-এ আমাকে ডাকা উচিত ছিল।'

লুসিকে কাছে টেনে নিলেন লরি। তার কোমরে বাহু জড়িয়ে কোমল গলায় বললেন, 'মা লুসি, এখানে শুধু আমি আর প্রস রয়েছি। আর দু'জনে ঘরের ভিতর কথা বলছেন। এই অবসরে তোমার শোনা উচিত এমন কিছু কথা যা আমি তোমায় জানাব। তোমার বাবাকে ছেড়ে তুমি যাবে, কিন্তু যার তত্ত্বাবধানে তাকে দিচ্ছ সে পরম নিষ্ঠায় তা পালন করবে। তাঁর কোন অযত্ন হবে না। এক পক্ষকাল বাদে উনি এসে তোমার স্বামীর সঙ্গে আবার একত্রিত হবেন। ওরা বোধ হয় বাইরে আসছেন। তোমার এই বুড়ো সংসারহীন শুভাকাঙ্ক্ষীর আশীর্বাদ নাও মা।'

একটি মুহূর্ত লুসির সুন্দর মুখখানি তুলে ধরলেন লরি। তার কপালের সেই পরিচিত ভঙ্গিটির জন্যে তাকিয়ে রইলেন, তার পর পরম স্নেহে নিজের মাথাটি স্পর্শ করলেন লুসির সোনালী চুলে।

এই সব হৃদয়বৃত্তির প্রকাশ যদি সেকেলে-ফ্যাশান হয়, তবে তা বুঝি সৃষ্টির আদি যুগ থেকেই চলে আসছে।

ডাক্তারের ঘরের দরজা খুলে গেল।

চার্লস ডার্নের হাত ধরে বাইরে বেরিয়ে এলেন ডাক্তার।

তার মুখে মৃত্যুর বিবর্ণতা—এতটুকু রঙ নেই সেই মুখে। কিন্তু যখন ভিতরে গিয়েছিলেন তখন এমন ছিল না। তার আচরণে খুব একটা বৈলক্ষণ্য দেখা গেল না। কিন্তু লরির অন্তর্ভেদী দৃষ্টিতে ধরা পড়ল যে মানুষটির ভিতরে একটা ভয়, একটা অসহায় ভাব যেন ভর করেছে।

মেয়ের বাহুমূলে হাত দিয়ে তিনি তাকে সিঁড়ি দিয়ে নামিয়ে নিয়ে এলেন।

আজকের বিবাহ-উৎসব উপলক্ষে লরি বিশেষ গাড়ির ব্যবস্থা করেছিলেন। বাকি সকলে অন্য একটি গাড়িতে গেলেন।

কাছেই গির্জা। সেখানে লোকজনের ভিড় নেই।

সেই পরম শুভ লগ্নে চার্লস ডার্নে এবং লুসি ম্যানেত শুভ বিবাহ-বন্ধনে আবদ্ধ হ'ল।

উপস্থিত ক'টি নরনারীর চোখে হাসির অন্তরালে অনেক আনন্দের অশ্রু ঝরে পড়ল।

লরি তার জামার ভিতর-পকেট থেকে কিছু হীরার আংটি ও অলংকার নববধূকে উপহার দিলেন।

প্রাতরাশের জন্যে সবাই বাড়ি ফিরলেন।

আজকের এই অনাড়ম্বর অনুষ্ঠান শান্তিতে সমাপ্ত হ'ল।

একদিন প্যারিসের একটি অন্ধকার কক্ষে একটি হতভাগ্য জুতো তৈরির কারিগরের শুভ্র কেশে একটি তরুণী মেয়ের সোনার চুল একসঙ্গে মিশেছিল। আজ এই প্রসন্ন সকালের সূর্যালোকে গৃহের দ্বারপ্রান্তে বিদায়-লগ্নে অশ্রুসজল বৃদ্ধ পিতার শুভ্র কেশে তেমনিই পরম আবেগে স্পর্শ করল নববধূর সোনালী চুল।

মেয়েকে নানা ভাবে প্রফুল্ল রাখার চেষ্টা করলেন বৃদ্ধ। শেষে তার দুটি বাহুর আকুল বেষ্টনী থেকে নিজেকে ছিনিয়ে নিয়ে ডাক্তার কান্না-ভেজা গলায় বললেন, 'চার্লস, তুমি একে নাও। আজ থেকে ও তোমার।'

গাড়ির জানালা থেকে দুটি হাত নেড়ে বিদায় জানাল লুসি। তার পর এক সময় বর-কনেকে নিয়ে গাড়ি চোখের আড়াল হয়ে গেল।

পিছনে পড়ে রইলেন ডাক্তার, লরি আর মিস প্রস। পুরোনো পরিচিত ঘরে ফিরে লরি প্রথমে লক্ষ্য করলেন ডাক্তারের চেহারায় এক বিরাট পরিবর্তন এসেছে। যে কোমল বাহু দুটি এতক্ষণ বুকে জড়িয়ে ধরেছিলেন তিনি, যাবার বেলায় সেই হাত বুঝি বিষাক্ত তীর মেরে গেছে তাঁকে।

হৃদয়ের যে-আবেগকে দমন করে রেখেছিলেন এতক্ষণ, এবার তার বাঁধন শিথিল হয়ে গেল। আবার ফিরে এল মুখে সেই আত্মহারা উদ্‌ভ্রান্ত দৃষ্টি। এই দৃষ্টিকেই ভয় করেন লরি। যেন কত অন্যমনস্কভাবে ডাক্তার দুই হাত দিয়ে মাথা চেপে ধরে ক্লান্ত দেহটাকে সিঁড়ি ভেঙে টেনে নিয়ে এলেন নিজের ঘরে। লরির মনে পড়ল পুরোনো স্মৃতি।

দ্যফর্জের মদের দোকান—আর সেই সিঁড়ি।

লরি উদ্বিগ্ন কণ্ঠে মিস প্রসকে বললেন, 'আমার মনে হয়, এখন ওঁর সঙ্গে কথা বলা বা ওঁকে বিরক্ত করা উচিত হবে না। এখুনি ব্যাঙ্কে যেতে হবে—শীগগির ফিরে আসব। তার পর ওঁকে নিয়ে বেড়াতে যাওয়া যাবে কোন গ্রামে। সেখানেই খাওয়া-দাওয়া সেরে নেওয়া হবে। তাতে ওর মনটা হালকা হয়ে যাবে।'

ব্যাঙ্কে ঘণ্টা দুয়েক দেরি হল লরির। ফিরে পুরোনো সিঁড়ি বেয়ে উপরে উঠে এলেন একেবারে ডাক্তারের ঘরে। চাপা ঠুক-ঠুক শব্দ কানে আসতে চমকে উঠলেন তিনি।

'এ কি? কিসের শব্দ?'

ভয়ার্ত মুখে মিস প্রস হাত কচলাতে-কচলাতে এসে দাঁড়াল। অশ্রুসিক্ত কণ্ঠে বলল, 'সর্বনাশ হয়ে গেছে। লুসিকে আমি কি বলব? ডাক্তার আমাকে চিনতে পারছেন না। আবার জুতো তৈরি করতে বসেছেন।'

তাকে সান্ত্বনা দিয়ে লরি ডাক্তারের ঘরে ঢুকলেন। বেঞ্চিটাকে আলোর ধারে টেনে নিয়ে মাথা নিচু করে ডাক্তার কাজে মগ্ন হয়ে আছেন। সেই পুরোনো চেহারা—মুখের সেই বিবর্ণ জীর্ণ ভাব, উদ্‌ভ্রান্ত দৃষ্টি।

'ডাক্তার ম্যানেত?'

মুহূর্তের জন্য ডাক্তার মুখ তুলে তাকালেন। ঈষৎ ক্রুদ্ধ, ঈষৎ চমকিত ভাব। গায়ে কোট নেই। শুধু শার্টটি গলার কাছে খোলা। সেই পুরোনো বিবর্ণ চেহারা। এক পাটি জুতো হাতে তুলে নিয়ে লরি জিজ্ঞাসা করলেন, 'এটি কার?'

'একটি মেয়ের। বাইরে পরবার জুতো—' মুখ না তুলেই বিড়বিড় করে বলে গেলেন ডাক্তার, 'অনেক আগেই এটি তৈরি শেষ হওয়া উচিত ছিল।'

'ডাক্তার ম্যানেত, একবার আমার দিকে চেয়ে দেখুন?'

কাজ না থামিয়ে ডাক্তার যন্ত্র-চালিতের মতোই মুখ তুলে তাকালেন।

'ভালো করে চেয়ে দেখুন তো। আপনি কি আমায় চিনতে পারছেন না? ভাবুন না—এ তো আপনার কাজ নয়—আপনি তো ডাক্তার—'

কিন্তু কোনমতেই আর তাঁকে দিয়ে কথা বলাতে পারলেন না লরি। শুধু বার বার নির্বাক চোখ তুলে তাকিয়ে দেখলেন ডাক্তার।

একটি মাত্র আশার আলো দেখতে পেলেন লরি। ডাক্তার যতবার মুখ তুলে তাকাচ্ছিলেন, সে-মুখে কেমন একটা হতবুদ্ধি কৌতূহলের ক্ষীণ আলোক ঝিকমিক করছিল। যেন কি-একটা বোঝাপড়া চলছে মনের সঙ্গে। যেন একরাশ সংশয় তাঁর মনে তোলপাড় করছে। কিছুতেই নিজেকে খুঁজে পাচ্ছেন না।

এ-কথা লুসি যেন না জানতে পারে। বড় দুঃখ পাবে সে। ডাক্তারকে যারা জানে

তাদেরও জানতে দেওয়া হবে না। মিস প্রসকে সাবধান করে দিলেন, কেউ দেখা করতে এলে যেন বলে দেওয়া হয় ডাক্তার অসুস্থ। কয়েকদিন পূর্ণ বিশ্রাম দরকার তাঁর। প্রস লুসিকে লিখল ডাক্তার রুগী দেখতে বাইরে গেছেন। সেই চিঠিতেই নিজের হাতে লরি তাড়াতাড়ি দু-তিন ছত্র সেই রকম লিখে দিলেন। ডাক্তার ক্রমশ প্রকৃতিস্থ হবেন এই আশায় লরি সব দিক বাঁচিয়ে ব্যবস্থা করলেন।

লরি আশা করে রইলেন যে ডাক্তার দ্রুত নিজেকে ফিরে পাবেন। যদি তাই হয় তবে তিনি আর একটি পন্থা অবলম্বন করবেন। ডাক্তারের এই অবস্থা সম্বন্ধে তিনি যেমন ভালো বুঝবেন সেই রকম একটা মতামত নেবেন।

তাঁর নিরাময়ের প্রত্যাশায় লরি স্থির করলেন যে তিনি নিজেই মনোযোগের সঙ্গে ডাক্তারের সতর্ক প্রহরায় থাকবেন। এমন ভাবে সে-দায়িত্ব পালন করবেন যাতে ডাক্তার বিরক্ত না হন।

সেই কর্তব্যের প্রয়োজনে টেলসন ব্যাঙ্ক থেকে তিনি ছুটির ব্যবস্থা করলেন। জীবনে এই প্রথম তিনি ছুটি নিলেন।

ডাক্তারের ঘরের ভিতরেই জানালার ধারে তিনি প্রহরায় বসলেন।

লরি একটি নতুন সমস্যার মুখোমুখি হলেন। দেখলেন যে মানুষটির সঙ্গে কথা বলার চেষ্টা নিরর্থক। বেশি চাপাচাপি করলে তিনি দারুণ উৎকণ্ঠিত হয়ে ওঠেন।

প্রথম দিনেই লরি সে-চেষ্টায় ক্ষান্ত হলেন। ঠিক করলেন যে নিজেকে ডাক্তারের চোখের সামনেই রাখবেন। যাতে নিজের মিথ্যা বিভ্রান্তির ভিতর থেকে বাস্তবের আলো দেখতে পান তিনি।

সেইখানে জানালার ধারে বসে লরি লেখাপড়া করতে লাগলেন। আর এমন চলাফেরা করতে লাগলেন যেন কোথাও কোন গোলযোগ নেই। সব স্বাভাবিক ভাবেই চলছে।

যা খেতে দেওয়া হয় তাই মুখে তোলেন ডাক্তার। প্রথম দিন তিনি কাজ করলেন যতক্ষণ না অন্ধকার গাঢ় হয়ে এল। যন্ত্রপাতি সরিয়ে রেখে উঠে যখন দাঁড়ালেন তখন ভোরের আলো ফুটেছে।

'বাইরে যাবেন?'

পুরনো দিনের মতো মেঝের চারপাশে তাকিয়ে দেখতে লাগলেন ডাক্তার—পুরনো দিনের মতোই চোখ তুলে তাকালেন—পুরনো দিনের মতই নিচু-গলায় বললেন—'বাইরে?'

'হ্যাঁ, আমার সঙ্গে একটু বাইরে বেড়িয়ে আসবেন? চলুন।'

সে কথার আর জবাব পেলেন না। সেই ঘনায়মান অন্ধকারে জুতো তৈরির বেঞ্চিতে ঝুঁকে পড়ে, হাঁটুতে কনুই রেখে, হাতের মধ্যে মাথা চেপে নিঃশব্দে বসে রইলেন মানুষটি। তাঁর এই মোহাচ্ছন্ন আচরণে লরির মনে হল ডাক্তার যেন নিজেকে প্রশ্ন করছেন, —'কেন নয়?' লরি ভাবলেন যদি তাঁর মনের ঘোর ক্ষণিকের জন্য কাটে তবে ভয় নেই। সেই চেষ্টাই করে যাবেন তিনি।

মিস প্রস আর লরি দু'জনে ভাগাভাগি করে রাত জেগে পাশের ঘর থেকে তাঁর উপর নজর রাখবেন ঠিক করলেন। ঘুমনোর আগে ডাক্তার অনেকক্ষণ ঘরে পায়চারি করলেন বটে, কিন্তু শুয়ে পড়ার সঙ্গে সঙ্গেই ঘুমে অচেতন হয়ে গেলেন। সকালে ঘুম থেকে উঠে আবার কাজ নিয়ে বসলেন নিজের।

দ্বিতীয় দিন লরি স্মিত মুখে নমস্কার করলেন ডাক্তারকে। পরিচিত বিষয় নিয়ে আলাপের সূত্রপাত করতে চেষ্টা করলেন। ডাক্তার কোন উত্তর দিলেন না বটে কিন্তু কথাগুলো যে তাঁর কানে গিয়েছে, মনের মধ্যে এলোমেলো ভাবে তা নিয়ে তোলপাড় চলছে তা স্পষ্ট বুঝলেন লরি। এই সাফল্যে উৎসাহিত হয়ে লরি মিস প্রসকে অনেক বার ঘরে ডেকে এনে নানা গল্প করলেন—মাঝেমাঝে লুসি আর তার বাবাকে নিয়েও

অনেক কথা বললেন। সেই কথার টুকরো মাঝেমাঝে ডাক্তারের ধ্যান ভঙ্গ করছিল— সচকিত হয়ে ডাক্তার তাকাচ্ছিলেন তাদের দিকে। তাঁর মনে যে বিভ্রান্তি সে সম্বন্ধে সচেতন হয়ে উঠছিলেন যেন।

অন্ধকার গাঢ় হয়ে এলে লরি আবার তাঁকে জিজ্ঞাসা করলেন, 'বাইরে যাবেন ডাক্তার?'

'বাইরে?'

'হ্যাঁ! বাইরে বেড়াতে। চলুন না?'

কোন উত্তর না পেয়ে লরি যেন তার মনে দাগ কাটবার জন্যেই এক ঘণ্টা বাইরে কাটিয়ে ফিরে এলেন। এসে দেখলেন ডাক্তার জানালার ধারে বসে আছেন, তাকিয়ে দেখছেন বাগানের সেই গাছটির দিকে যার ছায়ায় তাদের নিত্য বসা হত। লরি ঘরে ঢুকতেই চকিতে সরে এলেন নিজের আসনে।

সময়ের চাকা শামুকের গতিতে এগিয়ে চলে। তৃতীয় দিনও এল গেল। দিনে দিনে ন-দিন পার হল।

দারুণ উৎকণ্ঠার মধ্যে দিন কাটতে লাগল লরির। তবু এইটুকু সান্ত্বনা যে লুসি সুখে আছে। সে কিছু জানে না। শুধু লরি দেখলেন সেই দুটি হাত ন-দিনের দিন সন্ধ্যায় কত কুশলী হয়ে উঠেছে—কাজ করছেন কি গভীর আগ্রহ নিয়ে।

আশা দিনে দিনে ক্ষীণ থেকে ক্ষীণতর হচ্ছে। তাঁর বুকের ভিতর বেদনায় ভারী হয়ে উঠছে।

## ১৯ পরামর্শ

সতর্ক সৈনিকের মত অতন্দ্র প্রহরায় এ কদিন কাটাচ্ছিলেন লরি। গত ন'দিন একটানা উদ্বিগ্ন রাত্রি জাগরণে ক্লান্ত শরীরে আজ ভোরের দিকে কখন লরির দুটি চোখ ঘুমে আচ্ছন্ন হয়ে গিয়েছিল। যখন ঘুম ভাঙ্গল দেখলেন সারা ঘর রোদে ভরে গিয়েছে।

চোখ মুছে উঠে বসলেন তাড়াতাড়ি। কিন্তু চোখ চেয়ে যা দেখলেন স্বপ্নের চেয়ে তা কম অবিশ্বাস্য নয়। একবার সন্দেহ হল বুঝি তিনি এখনও ঘুমোচ্ছেন। কেন না ডাক্তারের ঘরে গিয়ে দেখলেন তার জুতো তৈরির জিনিসপত্তর সব সরানো, জানালার কাছে চেয়ারে বসে ডাক্তার অভ্যাস মতো বই পড়ছেন। অলক্ষিত থেকে বিস্মিত দৃষ্টিপাত করলেন লরি, দেখলেন ডাক্তারের মুখে-চোখে সামান্য ক্লান্তির ছাপ। সারা চেহারায় আর-কোন খুঁত নেই। না পোশাকে না ভঙ্গিতে। গত কালের মানুষটিকে যেন মনেই পড়ে না। কেন এ পরিবর্তন তাও বুঝলেন না তিনি।

এতক্ষণে লরির নিজের বিভ্রম জন্মাল। তবে কি এ ক'দিনের অভিজ্ঞতা সমস্ত দুঃস্বপ্ন? এই তো কিছুক্ষণ মাত্র আগে লরি সতর্ক প্রহরায় বসেছিলেন, যেমন বসে এসেছেন গত কয়েকদিন। দেখেছেন ডাক্তারকে সেই অবিন্যস্ত চেহারায়—সেই দুর্ভাগ্য-জনক কাজে।

দুঃস্বপ্নই-বা হবে কি করে? দুঃস্বপ্ন হলে ডাক্তারের ঘরের বাইরে সোফায় রাত্রি-যাপন করতে যাবেন কেন লরি? ডাক্তারের ঘরের সামনে দাঁড়িয়ে এই সকালবেলা তার এমন হতবুদ্ধি দশা কেন হবে?

নানা কথা ভাবছেন এমন সময় মিস প্রস কাছে এসে দাঁড়াল। সে-ও ডাক্তারের এই অচিন্তানীয় পরিবর্তনের কথা জানাল বিস্মিত কণ্ঠে। শুনে লরির মনের সকল দ্বন্দ্বের নিরসন ঘটল। কিন্তু ডাক্তারকে এখনও সযত্নে তদারক করতে হবে। সকালের আহারের টেবিলে বসার আগে তাঁকে বিরক্ত করবেন না মনস্থ করলেন লরি। ভাবলেন

যদি সব ভালোয় ভালোয় চলে তবে ডাক্তারের কাছেই মতামতের জন্যে তিনি তাঁর বিষয়টি উপস্থাপিত করবেন সযত্নে।

খেতে বসে খুব স্বাভাবিক ভাবেই লুসির বিয়ের কথা পাড়লেন লরি। এমন ভাবে বললেন যেন মাত্র গতকাল বিয়ে হয়েছে। ডাক্তার সে কথায় যোগ দিলেন পরম আগ্রহে, কেবল দিনের গোলমাল নিয়ে তিনি যেন কিছুটা দ্বিধায় পড়েছেন—সেটুকু গোপন রইল না লরির কাছে। কিন্তু ডাক্তারের সমস্ত ব্যক্তিত্বে কোথাও কোন অস্বাভাবিকতার পরিচয় নেই। সবই সহজ সরল।

মিস প্রসের সঙ্গে নিচু গলায় আলোচনা করে নিলেন লরি।

সকালবেলার আকস্মিক ঘটনাবলীর পর এখন যেন কুয়াশা অনেক কেটে গেছে। লরির মনও চিন্তামুক্ত হয়েছে। এখন সহজভাবে হয়ত অনেক কথা বলা যাবে ডাক্তারকে।

অবশ্য যথাসাধ্য সতর্কতার সঙ্গেই এগোতে হবে তাঁকে।

প্রাতরাশ শেষ হল। খাবার টেবিল পরিষ্কার করার পর দুজনে নিরালা হলেন। তখন সেই শান্তির সুযোগ নিলেন লরি।

কণ্ঠে আবেগ এনে বললেন, 'ডাক্তার ম্যানেত, একটি বিশেষ বিষয়ে আমি গোপনে আপনার মতামত জানতে চাই। ব্যাপারটায় আমার নিজের খুবই আগ্রহ—বলতে গেলে খুবই কৌতূহল। আপনার মতামত পেলে খানিকটা নিশ্চিন্ত হই।'

নিজের দুটি-হাতের দিকে তাকিয়ে দেখছিলেন ডাক্তার। দুটি করতলই যেন বিবর্ণ হয়ে গেছে। কি কারণ তা খুঁজে পাচ্ছিলেন না বলে যেন মনে মনে অস্থির হয়ে উঠছিলেন তিনি।

তবু সাগ্রহে লরির কথা শুনতে লাগলেন তিনি।

ডাক্তারের বাহুতে পরম প্রীতিতে হাত দিলেন লরি।

বললেন, 'এটা আমার এক বিশেষ বন্ধুর বিশেষ ব্যাপার। আপনি ভালো করে শুনে আমায় যা উপদেশ দেবার দিন। তাঁর জন্যে তো বটেই—তাঁর মেয়ের মঙ্গলের কথা ভেবে আপনি আমাদের সাহায্য করুন ডাক্তার।'

'আমার মনে হচ্ছে', বললেন ডাক্তার—'কোন রকম মানসিক আঘাত পেয়েছেন বোধ হয়—?'

'হ্যাঁ—'

'আপনি সব কথা খুলে বলুন আমায়—কোন-কিছুই গোপন করবেন না।'

লরি দেখলেন যে ডাক্তার পরিপূর্ণ চেতনায় অবস্থান করছেন। কোথাও কোন অসুবিধার কারণ নেই।

নিশ্চিন্ত হয়ে লরি আপন বক্তব্য রাখলেন।

'ডাক্তার ম্যানেত—এ কেস হল দীর্ঘকালে ব্যাপ্ত মানে খুব পুরনো। একটি স্নেহ-ভালোবাসার—তাঁর অনুভূতির ওপর কঠিন আঘাত অর্থাৎ আপনারা যেভাবে বলেন একটা মানুষের সমস্ত মনের উপর, বলতে গেলে তার চেতনার ওপর একটা প্রচণ্ড ধাক্কা। আমি কি বলছি ডাক্তার—মানুষের মন। সেই মনে একটা প্রচণ্ড চাপ দীর্ঘকাল তাঁকে আচ্ছন্ন করেছিল। তিনি নিজেও জানেন না কতকাল! কেন না তাঁর জীবন থেকে সময়ের সব হিসেব মুছে গেছে, তাকে হিসেব করাও আর অন্য উপায়ে সম্ভবপর নয়। বস্তুতপক্ষে মানুষটি যখন সেই আচ্ছন্নতা থেকে মুক্তি পেয়েছিলেন, কিভাবে সেটা ঘটেছিল তিনি ঠিক ভাবে তা বুঝিয়ে বলতে পারেন না। একদিন নানা কথার মধ্যে তাঁকে অদ্ভুত মর্মস্পর্শী-ভাবে সেই বর্ণনা দিতে শুনেছি। আপনি জানেন না ডাক্তার, সেই ধাক্কা থেকে সুস্থ হয়ে উঠে তিনি এখন অন্য মানুষে রূপান্তরিত হয়েছেন। আজ তাঁকে দেখে লোকে বলবে সমাজের এক বিদগ্ধ মানুষ। উন্নত মানসিকতার পরিচয় তাঁর চিন্তায়। শরীর

সবল, কর্মঠ। পণ্ডিত মানুষটি তীব্র অধ্যবসায়ের দ্বারা অবিরতই তাঁর জ্ঞানভাণ্ডার বাড়িয়ে যাচ্ছেন। কিন্তু সেদিক দিয়ে কোন অসুবিধা নয়। অসুবিধা হচ্ছে—।'

লরি একটু থামলেন। লম্বা একটি নিশ্বাস নিলেন। তার পর খুব ধীরে ধীরে আবার বললেন, 'অসুবিধা হচ্ছে ডাক্তার, সেই মানুষটির দুর্ভাগ্যক্রমে সামান্য একটু পুনরাক্রমণ হয়েছে। সেই আঘাতে আচ্ছন্নতা—'

ডাক্তার সাগ্রহে শুনছিলেন। এখন নিম্নস্বরে বললেন, 'এ পুনরাক্রমণ কতদিন ছিল?'

'ন-দিন ন-রাত্রি।'

'কিন্তু আক্রমণের লক্ষণ কি ছিল? আমার মনে হয়—' চকিতে একবার নিজের দুই করতলের দিকে যেন তাকিয়ে দেখলেন ডাক্তার। তার পর বললেন, 'অসুস্থ থাকার সময় কোন-একটা কাজের খেয়ালে ব্যস্ত ছিলেন—এখন সেই জিনিস কি আবার ফিরে এসেছিল?'

'আপনি ঠিকই বলেছেন ডাক্তার—।'

'পুনরাক্রমণের সময় তাঁর ব্যক্তিত্বে ভঙ্গিমায় ব্যবহারে সব কি আগের মতো হয়ে গিয়েছিল?'

'হ্যাঁ—ডাক্তার। ঠিক তাই হয়েছিল।'

'সেই মানুষটির এক মেয়ের কথা আপনি বলেছিলেন। তিনি কি সে-কথা জেনেছেন?'

'না। সে-কথা তাঁর কাছ থেকে গোপন করা হয়েছে। আর চিরকাল গোপন করাই থাকবে। এসব কথা শুধু আমি জানি আর একজন জানে যাকে সম্পূর্ণ বিশ্বাস করা যায়।'

লরির হাত দুটো ধরে নিলেন ডাক্তার।

ফিসফিস করে বললেন, 'আপনার সহৃদয়তার শেষ নেই। বড় বিবেচনার কাজ করেছেন।'

লরি ডাক্তারের হাত নিজের করতলের মধ্যে ধরে নিলেন।

তার পর অনেকক্ষণ কাটল নিঃশব্দে।

লরি অবশ্য এইখানেই আলোচনার শেষ করতে চাইলেন না।

বললেন, 'ডাক্তার, আমি ব্যাংকের মানুষ। টাকা-কড়ি-ব্যবসা-বিষয়পত্তর বুঝি। এই সব কঠিন সমস্যার সমাধান আমার ক্ষমতার অতীত। কি ধরনের সংবাদ আপনার প্রয়োজন তা আমার জানা নেই। মানুষের মন আমার বুদ্ধির অগোচর। আমি আপনার উপদেশ ও নির্দেশ চাই।'

তার পর আবার খানিক থেমে বললেন, 'এ সংসারে এমন আর কেউ নেই যার উপর সম্পূর্ণ নির্ভর করতে পারি আমি। আপনি ছাড়া আর আমার কেউ নেই। আপনি আমায় বলুন এই পুনরাক্রমণ কেন হল? আবার কি সে ভয় আছে? আর যদি বা থাকে তবে তা প্রতিরোধ করার উপায় কি? বার বার এভাবে হলে কি প্রতিকার আমি করব? আমার এই বন্ধুটির কিছুমাত্র উপকার করতে পারলে নিজেকে আমি কৃতার্থ মনে করব। কিন্তু কি করে যে আমি সফল হব তা আমি ভেবেই পাচ্ছি না। আপনার অভিজ্ঞতা, জ্ঞান আর বিচক্ষণতা আমাকে সঠিক পথ নির্দেশ করতে পারবে। আমি তো অন্ধকারে হাতড়ে বেড়াচ্ছি। আমার দ্বারা কিছুই তো করা সম্ভব নয়।'

লরি এক নিশ্বাসে অনেকখানি বলে একটু চুপ করলেন।

তার পর আবার অনুনয়ের সুরে বললেন, 'আপনি খোলাখুলি আমার সঙ্গে আলোচনা করুন। এই বিপদে আমি পথ দেখতে পাচ্ছি না। আপনি আমাকে পথ নির্দেশ করুন। কি করে আমি তার উপকারে লাগব আমায় শিখিয়ে দিন।'

লরির এই মিনতি-ভরা কথাগুলো শুনতে শুনতে ডাক্তার যেন আপন চিন্তায় বিভোর হয়ে গিয়েছিলেন।

তাঁকে নীরব দেখে লরিও চুপ করে রইলেন।

অনেকক্ষণ পরে যেন কষ্ট করেই বললেন ডাক্তার, 'আমার মনে হয় যেভাবে পুনরাক্রমণ হয়েছে সে-বিষয়ে আপনার বন্ধু তাঁর মনের ভিতর আগেই সংকেত পেয়েছিলেন।'

লরি সাহস করেই জিজ্ঞাসা করলেন, 'এই ভয় কি তাঁর ছিল?'

ডাক্তারের সারা শরীর ঈষৎ কম্পিত হল।

'এ-ভয় তাঁর ছিল। আপনি জানেন না, এই ধরনের আঘাতে যারা একবার ভুগেছে তাদের মনের ভিতর কিভাবে আতঙ্ক জমাট বেঁধে থাকে। যে-বিষয়ে তার মন সর্বদা যন্ত্রণায় বিদ্ধ হয় সেই কথা লোকসমক্ষে আলোচনা করা তার পক্ষে খুবই কঠিন। বোধ করি অসম্ভব।'

লরি জিজ্ঞাসা করলেন, 'যখন তার মনের ভিতর পুনরাক্রমণের আতঙ্ক প্রবল হয়ে উঠবে তখন যদি কোন প্রিয়জনের কাছে সে-কথা প্রকাশ করে বলে, তবে কি সে আতঙ্ক-মুক্ত হতে পারে?'

'আমার তো মনে হয় তাই। কিন্তু আমি আপনাকে তো বললাম এ প্রায় অসম্ভব। আর প্রায়ই বা বলি কেন, একেবারেই অসম্ভব।'

আবার অনেকক্ষণ দুজনে নিঃশব্দে বসে রইলেন।

লরি আবার প্রশ্ন করলেন, 'কিন্তু কারণটা আপনি আমাকে এখনও বলেন নি।'

'আমি বিশ্বাস করি', বললেন ডাক্তার, 'যখন রোগের সূত্রপাত হয়েছিল তখন যেসব চিন্তা, যেসব স্মৃতি তাঁর মনকে বিচলিত করত সেই সব চিন্তা তেমনি ধারা সব স্মৃতি তাঁর মনে পুনরুত্থিত হয়েছিল। আর তারই ফলে এই রোগের প্রত্যাবর্তন। খুব দুঃখজনক কোন পরিস্থিতি তাঁর মনকে অতীতের কোন-এক ধরনের পরিস্থিতির মুখোমুখি দাঁড় করিয়ে দিয়েছিল। হতে পারে সে পুরনো দিনের দুঃখের পুনরাবৃত্তির আতঙ্ক কোন-একটা ঘটনায় পুনরায় জাগ্রত হয়েছিল। হয়ত নিজেকে সামলাবার জন্য প্রস্তুত করছিলেন। হয়ত সেই চেষ্টায় মন দুর্বল হয়ে পড়েছিল। সহ্যের বাঁধ ভেঙ্গে গিয়েছিল।'

লরি একটু ইতস্তত করলেন।

তার পর সতর্কভাবে প্রশ্ন করলেন, 'তাঁর কি এ-সব মনে থাকবে?'

ডাক্তারের চোখে একটা অসহায় আর্তভাব।

সারা ঘরে একবার তাকিয়ে দেখলেন ডাক্তার। নীরবে মাথা নাড়লেন। বললেন, 'কিছুই থাকবে না।'

'আর ভবিষ্যতের কথা কিছু বলুন।'

এখন তাঁর সেই চোখের ভাব কেটে গেছে। অনেকখানি প্রশান্তি এসেছে দৃষ্টিতে। 'ভবিষ্যতের কথা বলতে গেলে আমি বরং আশাবাদী। এত অল্প সময়ের মধ্যে যখন এই আক্রমণের ঘোর কাটিয়ে উঠতে পেরেছেন, ঈশ্বরের দয়ায় তাঁর ভবিষ্যৎ বিপদ-মুক্ত। জটিল একটা কিছু পরিস্থিতি বহুকাল ধরে একটা অস্পষ্ট অদৃশ্য ভবিতব্য তাঁর মনকে আতঙ্ক-গ্রস্ত করে তুলেছিল। যাই হোক মেঘ যখন কেটে গেছে তখন আশা করা যায় ভবিষ্যতের বিপদও কেটেছে।'

'আপনি আমায় নিশ্চিন্ত করলেন ডাক্তার। কি বলে আপনাকে আমি ধন্যবাদ যে দেব!'

ডাক্তারও পরম শ্রদ্ধার সঙ্গে মাথা নিচু করলেন। বললেন, 'আমারও কৃতজ্ঞতার অবধি নেই।'

লরি পুনরায় বললেন, 'আপনি যদি অনুমতি করেন আর দু'টি কথা আমি আপনার কাছে জেনে নিতে চাই।'

ডাক্তার সাগ্রহে আবার তার হাতটি ধরলেন।

বললেন, 'আপনার বন্ধুর যাতে উপকার হয় তার জন্য আপনি সব রকম চেষ্টাই তো করছেন।'

এবার লরি ব্যক্তিগত দিক থেকে সেই মানুষটির বর্তমান কার্যধারার একটি ছবি তুলে ধরতে চাইলেন।

'আমার সেই বন্ধু খুব পরিশ্রমী। তাঁর কর্মক্ষমতা অসীম। তাঁর ব্যবসায়িক জ্ঞান বাড়ানোর জন্যে তিনি কোন যত্নের ত্রুটি করেন না। নানা রকম পরীক্ষা-নিরীক্ষা করেন। অবসর সময়েও প্রচুর লেখা-পড়া করেন। এত অতিরিক্ত পরিশ্রম কি তাঁর পক্ষে ভালো?'

'আমার মনে হয় এত পরিশ্রম করা তাঁর পক্ষে ভালো নয়। কিন্তু সর্বদা নিজের মনকে কাজের ভেতর ডুবিয়ে রাখাই হয়ত-বা তাঁর মানসিক বৈশিষ্ট্যে দাঁড়িয়ে গেছে। নিজের অতীত জীবনকে বিস্মৃত হওয়ার চেষ্টার এ একটা স্বাভাবিক উপায়। হয়ত-বা মানসিক ক্লেশের এইটাই স্বাভাবিক পরিণতি। যতক্ষণ সুস্থ জীবনযাত্রার মধ্যে মন ব্যস্ত হয়ে থাকে ততক্ষণই মঙ্গল। না হলে সেই অস্বাভাবিক অসুস্থ চিন্তাস্রোতের মধ্যে মন আবার দিশেহারা হয়ে যাবার সম্ভাবনা। আমার কি মনে হয় জানেন, এই ভাবে নিজের মনকে, নিজের শরীরকে ব্যস্ত রাখা তাঁর নিজের আবিষ্কার। আত্মরক্ষা করার এ কৌশল অপর কেউ তাঁকে শেখায়নি।'

'তাহলে আপনি বলছেন যে অতি পরিশ্রমে তাঁর কোন ক্ষতি হচ্ছে না।'

'মিষ্টার লরি', বললেন ডাক্তার—'তাঁর মনের একপ্রান্তে যে প্রচণ্ড ধাক্কা লেগেছিল সেটা সামলাবার জন্যে মনের আর-এক প্রান্তে একটা ভার তো দিতেই হবে। নইলে ভারসাম্য থাকবে কি ক'রে?'

ডাক্তার খানিকক্ষণ কি ভাবলেন। তার পর লরির প্রশ্নের জবাবে আবার বললেন, 'পরিশ্রম ওঁর কোন ক্ষতি করবে না। আমার তো মনে হয় না কোন ক্ষতি করতে পারে। এখন থেকে একটি ধারাই মাত্র সেটাকে আবার ফিরিয়ে আনতে পারে। একমাত্র একটা বিরাট ধাক্কাই তাঁর মনের তন্ত্রীতে অস্বস্তির ঝনঝন তুলতে পারে। এই যা হয়ে গেছে আপনি বলছেন আর যেভাবে তিনি সুস্থ হয়ে উঠেছেন—এরপর সে-তন্ত্রীতে আর প্রচণ্ড ধাক্কার কোন সম্ভাবনা নেই। জীবন এখন থেকে তার স্বচ্ছন্দ গতিতে চলবে।'

মানুষের মন এক কমনীয় সংগঠন। সামান্যমাত্র ধাক্কায় সে কেমনভাবে বিচলিত হতে পারে সে কথা ডাক্তাররা যেমন জানেন অন্য-কোন মানুষের পক্ষে অত নিপুণ ভাবে তা জানা সম্ভবপর নয়।

নিজের ব্যক্তিগত জীবনে ডাক্তার দুঃখভোগ করেছেন অপরিসীম। অবর্ণনীয় সহ্য-ক্ষমতায় ফিরে পেয়েছেন আত্মবিশ্বাস। তাই তাঁর নিজস্ব অভিজ্ঞতার আলোয় সেই হতভাগ্য রোগীর দুঃখের ছবিটি তিনি প্রত্যক্ষ দেখতে পেলেন।

লরি যত বেশি আশ্বস্ত হয়েছিলেন তার চেয়ে অনেক বেশি উৎসাহিত হবার ভাব প্রকাশ করলেন।

এইবার তিনি তাঁর দ্বিতীয় বিষয় উত্থাপন করার সিদ্ধান্ত করলেন। যদিও লরি জানেন যে এই বিষয়টি অনেক সংকটপূর্ণ।

রবিবার সন্ধ্যাবেলা প্রসের সঙ্গে তাঁর যে-সব কথাবার্তা হয়েছিল এবং গত ন'দিন যেসব ঘটনা তিনি প্রত্যক্ষ করেছেন সে-সব স্মরণ করে লরি প্রস্তুত হলেন।

'এক সময় আঘাতে আচ্ছন্ন থাকার পরিস্থিতিতে মানুষটি, এই ধরুন লোকটি কামারের কাজে মেতে উঠেছিলেন। একটা হাপর নিয়ে রাতদিন কাজ করতেন। বহুদিন বাদে যখন তাঁর আবার ঐ পুনরাক্রমণ হয় আমি দেখলাম যে মানুষটি আবার সেই হাপর নিয়ে বসেছেন।'

লরি ডাক্তারের মুখের দিকে দৃষ্টি নিবদ্ধ করলেন। পুনরায় বললেন, 'ঐ সব পুরনো যন্ত্রপাতি ফেলে দেওয়াই তো ভালো, নয় কি?'

হাত দিয়ে নিজের কপাল ঢাকা দিলেন ডাক্তার। কয়েকবার মাটিতে পা দিয়ে ঠুকলেন। তাঁর সারা শরীরে একটা অস্থিরতা দেখতে পেলেন লরি।

বললেন, 'এই বিষয়ে কোন উপদেশ দিতে আপনি হয়ত ইতস্তত করছেন। আমি বুঝতে পারছি ডাক্তার—'

ডাক্তার বললেন, 'দেখুন মিস্টার লরি, সেই দুর্ভাগা মানুষটির গভীরতম প্রদেশে কিভাবে সব ঘটছে তা যথাযথ বিশ্লেষণ করা সম্ভবপর নয়। সেই একটি কাজ যা তাঁর কাছে সেই দুঃখ থেকে মুক্তির উপায় ছিল, সেটিকে ফিরে পেয়ে মানুষটি যেন হাঁপ ছেড়ে বেঁচেছিল। আসল কথা কি জানেন, মানুষের মস্তিষ্কের জটিলতা মানুষের হাতের আঙ্গুলে সঞ্চারিত হয়ে সহজ হয়। যে-মানসিক অত্যাচারে তিনি ভুগেছিলেন এই কাজের ভেতরে সেটি ভুলে যাবার পথ পেয়েছিলেন তিনি, তাই বোধ করি ঐ যন্ত্রপাতিগুলো ওঁর জীবনে দারুণ মূল্যবান। তাই এখন যদিও নিজের ওপরে তাঁর বিশ্বাস অনেক দৃঢ় হয়েছে, হয়েছেন আত্মসচেতন, পূর্ণ মর্যাদায় প্রতিষ্ঠিত, তবু একদিন হয়ত প্রয়োজন হলে খুঁজে পাবেন না নিজেকে—এই আতঙ্কে সেই জিনিসগুলোকে ফেলে দেবার চিন্তা তিনি মনেও আনতে পারেন না। হারিয়ে-যাওয়া ছোট ছেলে বোধ করি এমনি আতঙ্কেই শিউরে ওঠে।'

লরি দেখলেন সেই বৃদ্ধের মুখে একটি হারিয়ে-যাওয়া ছোট ছেলের ছবি।

'কিন্তু জিনিসটি যদি চলে যায় তবে কি আতঙ্কও চলে যায় না? ঐ সব যন্ত্রপাতি রাখা মানেই তো আতঙ্কটা জিইয়ে রাখা।'

অনেকক্ষণ ডাক্তার কথা বললেন না।

লরিও বসে রইলেন নিস্তব্ধ হয়ে।

যখন ডাক্তার কথা বললেন আবেগে তাঁর গলা কাঁপছে। 'কিন্তু ওগুলো যে অনেকদিনের সঙ্গী।'

ডাক্তারের গলার আওয়াজে লরির মনে একটা জোর এল।

তিনি মাথা নেড়ে ডাক্তারকে উদ্দেশ করে বললেন, 'ওগুলো আমি রাখতে দেব না। ও সব আমি জলাঞ্জলি দেব। আপনি আমাকে নির্দেশ দিন, ডাক্তার। তাঁর নিজের জন্যে, তাঁর মেয়ের জন্যে ওগুলো আমি চিরকালের মতো সরিয়ে ফেলতে চাই। আপনি আমায় নির্দেশ দিন।'

ডাক্তারের মনের ভিতরে যে কি সংগ্রাম চলছিল লরি তা প্রত্যক্ষ করলেন।

'তাঁর মেয়ের মঙ্গলের জন্যে আপনাকে আমি ওগুলো সরিয়ে ফেলার প্রস্তাবে সায় দিলাম। কিন্তু একটা কাজ করবেন, তিনি যখন থাকবেন না তখন সরিয়ে দেবেন: তাঁর উপস্থিতিতে সরাবার চেষ্টা করবেন না।'

লরি সে-কথায় সানন্দে সম্মত হলেন।

সেদিনের দীর্ঘ বৈঠক শেষ হল এই দুটি মানুষের মধ্যে।

একটু বেলায় ওঁরা বেরিয়ে গ্রামের দিকে গেলেন। এর ফলে ডাক্তারের শরীর-মনে একটা নবজীবন সঞ্চারিত হল।

আরও তিনটি দিন কাটল। চোদ্দ দিনের মাথায় ডাক্তার গেলেন মেয়ে-জামাইয়ের সঙ্গে মিলিত হতে।

ডাক্তারের এই ক'দিনের নৈঃশব্দ্যের কারণ যে লুসিকে জানানো হয়নি, তা লরি তাঁকে আগেই বলেছিলেন। তাই লুসি পিতার অসুখের কোন খবর জানল না।

যেদিন ডাক্তার চলে গেলেন সেই রাতে লরি ডাক্তারের ফেলে-যাওয়া ঘরে ঢুকলেন। বাতি নিয়ে সঙ্গে রইল প্রস। সেই বন্ধ ঘরের মধ্যে লরি সেই জুতো তৈরির বেঞ্চি টুকরো টুকরো করে ভেঙ্গে ফেললেন যন্ত্রপাতি দিয়ে।

মনে হচ্ছিল যেন প্রস বুঝি এক হত্যাকাণ্ডের সহকারিণী। তার বিশাল চেহারায় তাকে মোটেই বেমানান মনে হল না।

লরি দাঁড়িয়ে ব্যবস্থা করলেন যাতে রান্নাঘরের আগুনে কাঠের টুকরোগুলি পুড়ে ছাই হয়। জুতো তৈরির যন্ত্রপাতি চামড়া জুতো সব বাগানে মাটির নিচে কবরস্থ হল।

যখন সব কাজ শেষ হল এই দুই নরনারী এমন ভাবে দাঁড়িয়ে রইলেন যেন কি এক বীভৎস পাপ তাদের দ্বারা সংঘটিত হয়েছে।

## ২০ মমতা

ক'দিন পরে স্বামীকে নিয়ে লুসি এল সোহোর বাড়িতে। সিডনি কার্টনই প্রথম মানুষ যিনি তাদের অভিনন্দিত করতে এলেন। তারা আসার কিছু পরেই কার্টন এসে উপস্থিত।

লুসি দেখল মানুষটির কোথাও বদল হয়নি। না চেহারায়, না ব্যবহারে, না তাঁর চিরাচরিত অভ্যাসে। শুধু ডার্নে দেখল যে আগের সেই বেপরোয়া ভাবের পরিবর্তে একটা প্রশান্তির ভাব এসেছে তাঁর।

একান্ত হওয়া মাত্র ডার্নেকে জানালার ধারে টেনে নিয়ে গেলেন কার্টন যাতে কেউ শুনতে না পায় তাদের কথা। বললেন, 'ডার্নে, আশা করি আমাদের সম্পর্ক হবে বন্ধুর।'

'বন্ধুই তো আছি আমরা।'

'ভদ্রতার খাতিরে এ-রকম বলা উচিত মানি, কিন্তু আমি শুধু ভদ্রতার কথাই বলছি না। আমি যখন বন্ধুত্বের কথা বলি, তখন সে আর কথার কথা থাকে না। আমি সত্যিকার বন্ধু হবার কথা বলছি।'

'কি বোঝাতে চান তবে?' স্বাভাবিক স্নিগ্ধতার সঙ্গে প্রশ্ন করে ডার্নে।

'যা চাই মনে এলেও মুখে বলা সহজ নয়', হেসে উত্তর দিলেন কার্টন, 'তবুও চেষ্টা করে দেখা যাক। মনে পড়ে কি একদিন আমি একটু অস্বাভাবিক রকম মাতাল হয়ে পড়েছিলাম?'

'যেদিন আপনার আমার চেহারার সাদৃশ্যে গোটা আদালত সুদ্ধ লোক অবাক হয়েছিল। সেই দিনই ত আমি মুক্তি পেলাম। সেদিন আপনি খুব বেশি মাতাল হয়েছিলেন বটে।'

'সেই ঘটনার অভিশাপ আমার মনে দুঃসহ পাথরের মতো চেপে আছে। সব সময় কাঁটার মতো খচ-খচ করে বেঁধে। একদিন যখন আমার পৃথিবীর খেলা শেষ হবে—যেদিন বাঁচার মেয়াদ ফুরিয়ে আসবে, সেদিন আমার হিসেব-নিকেশ শেষ করতে হবে আমাকেই। ভয় পেও না। আমি উপদেশ দিতে শুরু করব না।'

'ভয় পাব কেন? আপনি বলুন। আপনার আন্তরিকতা আমার ভালোই লাগে।'

কার্টন হাতটাকে সরিয়ে নিয়ে বললেন, 'সেদিনের সেই মাতাল-মুহূর্তে তোমাকে একটুও পছন্দ হয়নি আমার। বরং অসহ্যই মনে হয়েছিল। আশা করি, ভুলে যাবে সেদিনের কথা।'

'কবে ভুলে গেছি।'

'আবার সেই মুখের ভদ্রতা! ভুলে যাওয়া অত সহজ নয় ভাই। আমি একটুও ভুলিনি সেদিনের কথা। তুমি হালকা করে দিতে চাইলেই তো আমি ভুলে যাব না।'

'আমার উত্তর যদি হালকা মনে হয়ে থাকে ক্ষমা করবেন আমায়। আমি দিব্যি

করে বলছি, বহু দিন আগেই এ ঘটনা মুছে ফেলেছি মন থেকে। সেদিন আপনি আমার যে মহা উপকার করেছিলেন তার তুলনায় এ কি অতি তুচ্ছ ঘটনা নয়?'

'তুমি যেটাকে মহা উপকার বলছ, আমি সেটাকে ব্যবসায়ে নিছক হাততালি পাওয়ার কৌশল ছাড়া কিছু মনে করিনি। তোমার কি হবে সে কথা আমি কিছুই ভাবিনি তখন। মনে রেখ ভাই, সে আজকের কথা নয়। সে হল অতীতের ঘটনা।'

'সেদিন আপনি আমায় যে কৃতজ্ঞতা-ঋণে আবদ্ধ করেছেন আজ এখন হেসে উড়িয়ে দিতে চাইলেও তা নিয়ে আপনার সঙ্গে ঝগড়া করব না আমি।'

'জান তো, আমার ওসব নীতিবোধের বালাই নেই। কোন ভালো কাজ আমি করিনি—করবও না। মানুষের জীবনের সব উচ্চভাব আমার ধাতে পোষায় না। ষ্ট্রিভারকে জিজ্ঞেস করলে সে ঠিক বলে দেবে।'

'করবেন কি না কে বলতে পারে?'

'এ বিষয়ে আমার কথা চূড়ান্ত বলে ধরে নিতে পার। যদি এই রকম একজন অপদার্থ নির্গুণ মাতালের সময় নেই অসময় নেই বাড়িতে আসা-যাওয়া বরদাস্ত করতে পার, তা হলে আমি এখানে আসা-যাওয়ার বিশেষ অনুমতি চাইব। তোমার সংসারের একটা জীর্ণ অপ্রয়োজনের আসবাবের মতো মনে করো আমায়। মনে করো একদিন সে-জিনিস কোন কাজে লেগেছিল তোমার। তোমার অনুমতির অসম্মান করব না আমি। করলেও হয়ত-বা দু-এক দিন।'

'চেষ্টা করে দেখবেন নাকি?'

'অর্থাৎ আমার আবেদন মঞ্জুর হয়েছে। ধন্যবাদ ভাই।'

সিডনি কার্টন চলে যাওয়ার পর ডার্নে কথা-প্রসঙ্গে তাঁর কথা পাড়ল।

কার্টনকে অবশ্য নিন্দা করার কোন অভিপ্রায় ছিল না তার, কিন্তু সে-সন্ধ্যার আলোচনায় কেউ কার্টনের প্রশংসা করল না। মানুষটা যে অতি বেপরোয়া অসাবধানী সে-সম্বন্ধে কারুরই দ্বিমত ছিল না।

কিন্তু কার্টন সম্বন্ধে এই রূঢ় সমালোচনা, তার সুন্দরী তরুণী বধূর মনে যে কোন রেখাপাত করতে পারে একথা একবারও মনে হয়নি ডার্নের। সবাই চলে গেলে ডার্নে নিজের ঘরে ফিরে এসে দেখল লুসি অপেক্ষা করছে তার জন্যে। তার কপালে চিন্তার কুঞ্চন-রেখা।

'আজ কি ভাবনার রাত নাকি?'

'তাই বটে।'

'কি ব্যাপার?'

'যদি কথা দাও যা জানবে তার অতিরিক্ত কিছু প্রশ্ন করবে না, তাহলে বলি।'

'আমার প্রিয়াকে কথা দিতে পারব না, এমন কি থাকতে পারে আমার?'

ডার্নে হাত দিয়ে লুসির কপোল থেকে সোনালী চুলের গুচ্ছ সরিয়ে দিল।

'আজ কার্টন সম্বন্ধে যা-যা বলেছ তার চেয়ে ঢের বেশি শ্রদ্ধা প্রাপ্য তাঁর।'

'তাই নাকি? কেন বল তো?'

'কেন সেই কথাটি জানতে চেও না। কিন্তু আমি জানি কেন সে-মানুষটি শ্রদ্ধা পাবার যোগ্য।'

'তুমি যদি জেনে থাক তাহলেই যথেষ্ট। তবে আমায় কি করতে বল?'

'আমার একমাত্র অনুরোধ, তাঁর প্রতি যেন ঔদার্যের অভাব না হয় কখনও। তাঁর অবর্তমানে তাঁর দোষ-অপরাধ লঘু করে দেখবে। আমি বলছি তাঁর মতো এত বড় মহৎ অন্তঃকরণ বিরল—সে-অন্তঃকরণের পরিচয় কদাচিৎ পাওয়া যায়। তাঁর হৃদয়ের কোথাও গভীর ব্যথা লুকনো আছে। সেই ব্যথার ক্ষত থেকে রক্ত ঝরতে দেখেছি আমি।'

'তাঁকে কোন মতে দুঃখ দেব এ চিন্তা বেদনাদায়ক আমার কাছে,' বিস্ময়াহত কণ্ঠে বলল ডার্নে, 'তাঁর সম্বন্ধে এ-রকম কোন চিন্তা কখনও আসেনি আমার মনে।'

'ওঁকে হয়ত আর ফেরানো যাবে না। ও'র চরিত্র-সংশোধন বা ও'র ভাগ্যের মোড় ফেরানোর আশা হয়ত সুদূরপরাহত। কিন্তু ঐ মানুষই একদিন সুন্দর কিছু—সত্যিকার মহৎ কিছু করতে পারেন। হয়ত-বা নিজের প্রাণটাও উৎসর্গ করতে পারেন কারুর জন্যে।'

সেই অপ্রিয় মানুষটির প্রতি বিশ্বাসের পবিত্রতায় এত সুন্দর দেখাচ্ছিল লুসিকে যে, তার দিকে চেয়ে ডার্নের মনে হল সে যেন স্বর্গীয় কিছু দেখছে। দেখে দেখে আর তৃপ্তি যেন মিটল না।

স্বামীর আরও কাছে সরে এল লুসি। স্বামীর বুকে হাত রেখে বলল, 'আমাদের কত সুখ আর তাঁর কত দুঃখ!'

স্ত্রীর এই মমতা ডার্নের হৃদয় স্পর্শ করল। বলল, 'এ কথা আমি চিরদিন মনে রাখব—মনে রাখব যত দিন বেঁচে থাকব।'

স্ত্রীকে বুকের কাছে টেনে নিল ডার্নে।

ডার্নে তার সোনালী চুলে মুখ রাখল। তার নরম রাঙা ঠোঁটে আদর করল। আদরে জড়িয়ে নিল তাকে।

সেই মুহূর্তে নিচে অন্ধকার নির্জন পথে একটি নিঃসঙ্গ পথচারী একটি তরুণী বধূর কণ্ঠের এই মমতা-ভরা কথা যদি শুনতে পেত! যদি দু চোখ ভরে দেখতে পেত কত আদরে সেই মেয়েটির নীল চোখ থেকে মমতার অশ্রু চুম্বনে মুছে দিচ্ছে তার পরম প্রিয় স্বামী, তবে সেই অসাবধানী তৃষ্ণাতুর মানুষটির চোখের জল সেই পথকে সিক্ত করত। জীবনে এই প্রথম—সেই অন্ধকারকে পবিত্র করে তাঁর কণ্ঠে বাজতে থাকত —'যার এত মমতা ঈশ্বর তুমি তাকে আশীর্বাদ করো।'

## ২১ প্রতিধ্বনিত পদধ্বনি

ডাক্তারের বাড়ির কোণটিতে প্রতিধ্বনি বিরামহীন বাজতে থাকে।

জীবনে বিধাতার আশীর্বাদ ক্ষান্তিহীন ঝরতে থাকে। তার স্বামী, তার বাবা, সে নিজে, মিস প্রস সকলকে নিয়ে লুসির জীবন যেন স্বর্ণ-সূত্রে গাঁথা একখানি মণিহার। যখন হাতের কাজ সারা হয়ে যায়, নিঃসঙ্গ সময় পায় লুসি, অতীত-ভবিষ্যৎ তার মনকে দোলা দেয়। কালের পদধ্বনি শুনতে পায় লুসি।

দিন যায়। নতুন অভিজ্ঞতা আসে জীবনে। শরীর ভারী হয়ে মন্থর হয়ে আসে। অল্প পরিশ্রমে আজ-কাল লুসি ক্লান্ত হয়ে পড়ে। এক অজানা জগতের আশা-আনন্দ হাতছানি দেয় তাকে। কখনও ভয় হয় যদি সে মরে যায়। ভাবতেই দুটি ডাগর চোখ অশ্রুসজল হয়ে ওঠে। সে না থাকলে কে দেখবে শিশুর মতো অসহায় তার বাবাকে। কে সেবা করবে অমন দেবতার মতো স্বামীকে! আবার হৃদয়ে অনাস্বাদিত এক আনন্দের সুদূর অস্ফুট ভাব জাগে।

তার পর একদিন তার মাতৃস্নেহ একটি কুসুম-কোমল শিশুকন্যাকে ঘিরে উচ্ছ্বসিত হয়ে ওঠে। কন্যা হয় বধূ। বধূ হয় জননী। লুসি মা হয়।

ছোট ছোট পায়ের ধ্বনি ওঠে সারা বাড়িতে। শিশুর কল-কল বকুনিতে মুখর লুসির ভুবন।

মেয়ের পর আর একটি ছেলে হয়। লুসির জীবনে মাধুরী কানায় কানায় ভরে উঠতে

থাকে। স্বামীর কল্যাণে সংসারের কোথাও অভাব নেই। বাবার শরীর ভালো। আর কি চাইবার রইল লুসির!

কিন্তু ভগবানের ইঙ্গিত বোঝা ভার। একদিন যে স্বর্ণ-কুচিটি ভগবান লুসির কোলে দিয়েছিলেন সেই ছেলেটিকে তিনি একদিন ডাকলেন তাঁর স্বর্ণকুঠিতে। মৃত্যুর পাণ্ডুর-আভা-লাগা সেই ফুলের মতো মুখখানির দিকে চেয়ে লুসি তবু বিধাতার প্রতি অপ্রসন্ন-চিত্ত হতে পারল না। মনোহর মৃত্যুর রূপে লুসির মাতৃ-মন একান্তভাবে দেবতার চরণে বিলুণ্ঠিত হল। লুসি দেবতাকেই সমর্পণ করল দেবতার ধন।

আর সেই দিন থেকে লুসির জীবনের শত শব্দ-ঝঙ্কারের সঙ্গে গ্রথিত হয়ে উঠল তার বাগানের একটি ছোট মৃত্তিকা-স্তূপের নৈঃশব্দ্য। মায়ের কোলের কাছে বসে মেয়ে যখন আবোল-তাবোল বকুনি বকে, যখন পুতুল সাজায়, মায়ের সঙ্গে কথা হয় দুই নগরের ঢঙ মিশিয়ে, তখনও লুসি তাকে ভোলে না। ভুলতে পারে না সেই সোনালী মুখখানি, মাটি যাকে চিরদিনের মতো ছিনিয়ে নিয়েছে মায়ের কোল থেকে।

বছরে বার ছয়েক এ বাড়িতে পা দেন সিডনি কার্টন। আসেন নিমন্ত্রণের কোন বালাই না রেখেই। সন্ধ্যাবেলাটুকু এদের পারিবারিক সাহচর্যে কাটিয়ে যান পুরনো দিনের মতোই। আজকাল যখন তাঁর দেখা পায় লুসি, কার্টনের মুখে মদের গন্ধ বা তপ্ততা থাকে না। তিনি এলেই অতীতের থর-থর ভূমিকার একটা অস্ফুট স্মৃতি লুসির মনকে রোমাঞ্চিত করে। এই মানুষটির জন্য একদিন তার কুমারী-চিত্ত মমতায় বিগলিত হয়েছিল, তা ভোলেনি লুসি। ভুলতে পারে না। কেমন করে জানে না, সিডনি কার্টন এলেই ছেলেমেয়ে তাকে অপরিসীম মমতায় আঁকড়ে ধরে—যেন এই মানুষটির প্রতি দরদে উথলে ওঠে। মেয়েটি আনন্দে আত্মহারা হয়ে যায়। ছেলেটিও কম ভালোবাসত না তাঁকে। প্রায় শেষ সময়েও ছেলে কার্টনের কথাই বলেছিল।

এই সংসারের স্বর্ণ-সূত্রে সিডনি যেন অলক্ষ্যে গ্রথিত হয়ে গেছেন একাত্ম হয়ে।

এমনি করে দিন কাটে। হাসি আনন্দে কলরবে স্মৃতি-বিস্মৃতির দোলায় দোলা-লাগা লুসির মেয়ে বছর ছয়েকের ডাগর হয়ে ওঠে।

বাবার মুখের প্রসন্নতাই লুসির যথেষ্ট পুরস্কার। বিবাহিত মেয়ের কাছে এতখানি যত্ন পাবেন যেন তাঁর স্বপ্নের অতীত ছিল। সে-কথা একদিন নয় অনেকদিন বলেছেন তিনি নিজের মুখে। আর স্বামী! তিনি বলেন, 'একলা তুমি আমাদের সকলকে ঘিরে রয়েছ, তোমাতেই যেন আমাদের সব-কিছু—তুমি কি যাদু জান লুসি?'

সে-কথার আর উত্তর দেয় না লুসি। কিন্তু এই শান্ত জীবনের শত সঙ্গীতের প্রতিধ্বনির মধ্যে যেন অনাগত কালের গহ্বর থেকে ভয়াল প্রতিধ্বনি শুনতে পায় লুসি।

এমনি সময়ে লুসির অশান্তির কারণ ঘটল। নিজের নিভৃত শান্ত সংসারের শত কলরবের মধ্যে লুসি যেন ফরাসী দেশের এক ভয়ঙ্কর ঝড়ের ভয়াল নির্ঘোষের প্রতিধ্বনি শুনতে পেল তার হৃৎপিণ্ডের মধ্যে। এক রুষ্ট সমুদ্রের গভীর ক্ষোভ যেন গোঙাচ্ছে। যেন মৃত্তিকার অভ্যন্তরে আগ্নেয়গিরির অবরুদ্ধ আক্ষেপ গর্জন করছে ফেটে পড়ার উন্মত্ততায়।

সতের শ' উননব্বই সালের জুলাই মাসের এক গুমট সন্ধ্যায় লরি ব্যাঙ্ক থেকে সোজা এলেন এদের বাড়ি। বাইরে ঝড়ের সংকেত। লুসি ও ডার্নের মাঝখানে বসে লরিও স্বামী-স্ত্রীর সঙ্গে বাইরে তাকিয়ে রইলেন অন্ধকারের দিকে। মনে পড়ল আর একদিন এমনি ঝোড়ো হাওয়ার রাতে তিন জনে এমনি করে বসেছিলেন জানালার ধারে।

'আজ সারা দিন ব্যাঙ্কের এমন কাজের ভিড় পড়েছিল যে ভেবেছিলাম হয়ত-বা আজ আর অরুর বাড়ি ফেরা হবে না', বললেন লরি, 'প্যারিসে বড় গোলমালের সম্ভাবনা।

বহু লোক ভয়ে সব-কিছু ইংল্যাণ্ডের ব্যাঙ্কে সরিয়ে ফেলে নিশ্চিন্ত হবার চেষ্টা করছে। টেলসন ব্যাঙ্কের ভাগ্য ভালো। দেশ-বিদেশে তার সুনামের অভাব নেই।'

'ব্যাপারটা ভালো নয়', বলল ডার্নে।

'ভালো নয়? তা বলতে পার তুমি। তবে আমরা জানি না এর কারণ কি। কিন্তু লোকেরা বড় অবিবেচক। টেলসন ব্যাঙ্কের—আমরা কয়েকজন যারা বুড়ো হয়ে পড়েছি, সঙ্গত কারণ ছাড়া সাধারণ ব্যাপার নিয়ে বিচলিত হই না।'

'তাহলেও আপনি জানেন কত ভয়াবহ-গুরুতর সেখানকার অবস্থা', বলল ডার্নে।

'জানি সে খবর। ডাক্তার ম্যানেত কোথায়?' বললেন লরি।

'এই তাঁর আবির্ভাব হল', বলে ডাক্তার স্বয়ং হাসিমুখে ঘরে প্রবেশ করলেন।

'বাড়িতেই আছেন দেখে স্বস্তি পেলাম। আজ সারা দিন এমন উত্তেজনার মধ্যে কেটেছে যে, বিনা কারণেই মনটা অস্থির হয়ে আছে। বাইরে যাচ্ছেন?'

'না, না, গল্প করব আপনার সঙ্গে।'

'সেই ভালো', বললেন লরি, 'কি জানি কেন আজ সারাটা দিন মন উতলা হয়ে আছে। বাড়িতে কোন ঝঞ্ঝাট নেই তো, মা লুসি?'

'না।'

'মেয়ে বুঝি ঘুমুচ্ছে!'

'হ্যাঁ। অকাতরে ঘুমুচ্ছে!'

'সেই ভালো। সব নিরাপদ। সব অকাতর। এই রকমই ভালো। নাই-বা হবে কেন বল? চা নিয়ে এসেছ, দাও মা। বস এইখানে আমাদের সঙ্গে। দু-দণ্ড গল্প করি। আর তোমার কল্পনার প্রতিধ্বনি শুনি।'

লণ্ডনের ঝোড়ো আকাশের শব্দময় প্রতিধ্বনির মধ্যে প্যারিসের শত পদধ্বনি উন্দাম বাজতে থাকে। দুই নগরের ঐকতান শুরু হয়।

কোথা দিয়ে কি হয় কেউ বলতে পারে না। একটা অন্ধকার অরণ্যে দাবানল জ্বলে ওঠে। তার পর শীতার্ত রিক্ত শাখারা যেমন শানিত তরবারির মতো আকাশ বিদ্ধ করতে চায় ঝড়ের তাণ্ডবে, তেমনি করে সেণ্ট আঁতোয়ানের সহস্র বজ্রমুষ্টি আন্দোলিত করল আকাশে। গর্জন করে উঠল জনতা।

কে এত অস্ত্র যোগাচ্ছে জনতার হাতে? এত বোমা বারুদ, এত ছুরি কৃপাণ বর্শা? এত কাঠের ও লোহার ডাণ্ডা? যে অস্ত্র পেল না সে-ও রক্ত-মাখা হাতে দেয়াল ভেঙ্গে ইট-পাথর খসিয়ে নিল। সেণ্ট আঁতোয়ানে দুরন্ত মত্ত ভয়াল জনতার পদধ্বনি উন্মাদ আক্রোশে আছড়ে পড়তে লাগল।

হত্যা ও নেশায় উন্মত্ত জনতা আচম্বিত ঝড়ের মতো ফেটে পড়ল সারা প্যারিসে। কোন্ পথ আর অবারণ রইল না। মাটির গর্জন আছড়ে পড়তে লাগল আকাশে। মৃত্যুর খেলায় দান ফেলতে গিয়ে প্রাণবলি দিতে কেউ নারাজ রইল না।

ঘূর্ণি যেমন একটি জলবিন্দুকে ঘিরে ঘুরতে থাকে ফেনিল আবর্তে, তেমনি দ্যফর্জের মদের দোকানের একটি লোককে ঘিরে এই জন-ঘূর্ণি পাক খেতে লাগল অবিরত। তার সারা গায়ে বারুদের গন্ধ। ঘামে-ভেজা শরীর। কাউকে ঠেলে, কারুর হাতে হাতিয়ার দিয়ে, কাউকে হুকুম করে, বকে, চেঁচিয়ে মানুষটা যেন একাই সর্বময়।

'জ্যাকুজ তিন, তুমি থাক আমার সঙ্গে। আর—তোমরা দুজনে এগিয়ে যাও। এক-একটা দল নিয়ে এগোও। মাদাম কোথায়?'

'আমি ঠিক আছি।' স্ত্রীর গলা পেয়ে দ্যফর্জ ফিরে তাকাল। আজ আর সেই নিঃশব্দ রমণীর হাতে বোনার কাঠি নেই। একটি ভারী কুঠার তার দৃঢ় হাতে, কোমরে পিস্তল আর ছোরা।

'তুমি কোথায় যাবে?'

'যাব? এখন যাব তোমাদের সঙ্গে। তার পর মেয়েরা বেরুলে তাদের আগে আগে।'

'তবে আর দেরী কেন?' সিংহের মতো গর্জন করে ওঠে দ্যফর্জ—'বন্ধুগণ, তবে আর বিলম্ব কিসের? চল বাস্তিল—'

ঐ একটি কুখ্যাত কথার উচ্চারণ মাত্রেই সারা ফ্রান্স যেন গর্জন করে উঠল—'ভাঙ্গ বাস্তিল।' তার পর জনসমুদ্রের ঢেউ উত্তাল হয়ে আছড়ে পড়ল। ঢেউয়ের পর ঢেউ। আরম্ভ হল চরম আক্রমণ।

কেল্লা-কারাগার বাস্তিল। তার চারপাশে গভীর গড়। দুটো টানা সাঁকো। পাথরের মোটা দেয়াল, আটটা বিরাট টাওয়ার। আর সেই দুর্গের অন্তরাল থেকে গোলা-বারুদের অবিশ্রান্ত বর্ষণ।

তবু গড় পেরিয়ে গোলা-বারুদের ধূম্রজাল বিদীর্ণ করে গর্জনে গর্জনে এগিয়ে চলল জনস্রোত। সর্বগ্রাসী ক্ষুধা অবলীলাক্রমে মাড়িয়ে দিয়ে গেল মৃত্যুকে। মুহূর্তে মুহূর্তে দৃশ্য পরিবর্তন। শুধু চোখের সামনে সেই কুখ্যাত বাস্তিল—সেই পাথরে গড়া সাঁকো—অত্যাচার মৃত্যু ক্ষুধা—

কোথা দিয়ে কি হচ্ছে কে জানে? শুধু এক তরঙ্গ আছড়ে পড়ার পর আর-এক তরঙ্গ দ্বিগুণ বেগে আছড়ে পড়ছে। অবিশ্রান্ত তরঙ্গ-ভঙ্গে এক সময় পাথর ফাটল। ভিতরের কারা যেন সাদা পতাকা তুলে কি সংকেত করল।

'বন্ধুগণ—বাস্তিল!' তার পর আর কিছু শোনা গেল না। কেবল প্রলয়-পয়োধি-জলে দিগদিগন্ত আলোড়িত হতে লাগল।

টানা সাঁকো পেরিয়ে দ্যফর্জ যখন দুর্গের প্রাঙ্গণে এসে দাঁড়াল তার বুকে হাঁপ লেগে গেছে। নিঃশব্দে একবার তাকিয়ে দেখল সে চারপাশে। শত সহস্র হাতিয়ার তাকে ঘিরে জমায়েত হয়েছে ইতিমধ্যে। মাদামও আছে কিছু দূরে।

বাস্তিল দখল করার সঙ্গে সঙ্গে বন্দীদের মুক্ত করা শুরু হল। বিদ্রোহীদের ভয়ে ত্রস্ত প্রহরীরা সমস্ত দরজা দরাজ করে খুলে দিল। আর সেই বিরাট কারাগারের শত শাখাপল্লবিত ছোট ছোট অন্ধকার গলিপথ বেয়ে জনতা জলস্রোতের মতো চারদিকে ব্যাপ্ত হয়ে পড়ল। মুক্ত কয়েদীদের জয়োল্লাসের সঙ্গে জনতার হুঙ্কার বজ্রনাদের মতো বাজতে লাগল আকাশ-পাতাল ফাটিয়ে অত্যাচারীদের বুকের পাঁজর কাঁপিয়ে।

কোথায় বন্দীরা?

কোথায় দলিল-পত্র?

কোথায় গুপ্ত সেল?

কোথায় সেই সব অত্যাচার করার যন্ত্রপাতি?

এই তো বন্দীরা।

জনসমুদ্রের সেই বিপুল গর্জনের অসংখ্য উল্লাসধ্বনির মধ্যে একটি ধ্বনি ছিল প্রবলতম। 'কোথায় আমাদের বন্দীরা?' এরা কোন কালের নয়। অনন্তকাল অনন্ত দেশ আর অনন্ত জনসমুদ্রের প্রতিভূ এরা।

গর্জমান তরঙ্গোচ্ছ্বাস আছড়ে পড়ার পর সকলে মিলে জেলের অফিসার ও সরকারী কর্মচারীদের মৃত্যুর ভয় দেখিয়ে এই কারা-দুর্গের প্রত্যেকটি গোপনীয় সেলের সন্ধান নিল। তার মধ্যে একটি সাদাচুল প্রহরীকে আলাদা করে ধরে নিয়ে এল দ্যফর্জ। লোকটার হাতে একটা জ্বলন্ত মশাল। দেয়ালের গায়ে চেপে ধরে বলল, 'এখুনি নর্থ টাওয়ারের পথ আমায় দেখিয়ে দাও। দেরী নয়—এখুনি।'

লোকটি তার কথায় তৎক্ষণাৎ সম্মত হল। 'এখুনি দেখিয়ে দিচ্ছি। কিন্তু সেখানে এখন তো কেউ আর থাকে না।'

'এক শ পাঁচ নর্থ টাওয়ার—একথার মানে কি?—এ কোন গোপন সেল না কয়েদীর নম্বর? জবাব দাও নইলে খুন হবে।'

লোকটা বলল, 'এটা গোপন সেল।'

'আমায় নিয়ে চল সেখানে।'

এখুনি একটা খুন করা গেল না বলে হতাশ হল জ্যাকুজ তিন। তিন মাথা এতক্ষণ কাছাকাছি ছিল বলে কথাবার্তা শোনা যাচ্ছিল। নইলে বাইরে উন্মত্ত জনতার কোলাহলে বারান্দা সিঁড়ি উঠোন সর্বত্র কান পাতা দায়। দেয়ালে তার প্রতিধ্বনি। একটানা শব্দের স্রোতে এক-একটা হুঙ্কারের তরঙ্গ-ভঙ্গ। জীবনে রোদ ঢোকেনি কখনও এমন সব অন্ধকার বারান্দা পেরিয়ে নোংরা বীভৎস খাঁচার মতো ঘর পেরিয়ে হুড়মুড় করে সিঁড়ি দিয়ে নেমে আবার ইঁট-পাথরের খাড়াই উঠে তিন জনে দ্রুত বেগে যেতে লাগল। ক্রমশ সেই শব্দ কমে এল। সিঁড়ি ওঠা-নামা করতে করতে বিচিত্র বারান্দা পেরিয়ে একসময় তারা সেই টাওয়ারে এসে ঘন নির্জনতার মধ্যে দাঁড়াল। মোটা মোটা দেয়াল আর খিলানের মধ্যে খাঁচার মতো এই নির্জন টাওয়ারের বাইরের উত্তাল শব্দের রেশ আসছে যেন দূরাগত মেঘগর্জনের মত। লোকটা একটা নিচু দরজার চাবি ঘোরাতেই সশব্দে দরজাটা খুলে গেল।

'এই আপনার এক শ পাঁচ নর্থ টাওয়ার।'

উঁচু দেয়ালের গায়ে ঘষা-কাঁচ লাগানো মোটা গরাদ-দেওয়া ছোট্ট জানালা। ঘরের মাথার দিকে ছাদে পাথরের জাফরি। অত্যন্ত নিচু হয়ে মুখ তুলে তাকালে তবেই একফালি আকাশ চোখে পড়ে। তারই খুব কাছে একটা ছোট চিমনি। উনুনের উপর তখনও কাঠের ছাই। একটা টুল, একটা টেবিল আর একটা খড়ের বিছানা—তাই নিয়ে ঘরের আসবাব। দেয়ালগুলো দীর্ঘদিনের অসংস্কারে বিবর্ণ কালো। একটি দেয়ালে একটা মরচে-ধরা লোহার আংটা।

'টর্চটা ঘুরিয়ে দেখাও তো দেয়ালগুলো', লোকটাকে বলল দ্যফর্জ। জ্যাকুজ দেয়ালের এক জায়গায় আঙুল দিয়ে দেখাল—'এ. ম।'

'আলেকজান্দার ম্যানেত', বলল দ্যফর্জ, 'এক হতভাগা ডাক্তারের নাম। ডাক্তারই নিশ্চয় এই পাথরের গায়ে ক্যালেন্ডারের তারিখ খোদাই করেছিলেন। তোমার হাতে ওটা কি? শাবল? দাও তো আমায়।'

সেই শাবল দিয়ে দ্যফর্জ ঘুণ-ধরা টুল টেবিল টুকরো টুকরো করে ফেলল। জ্যাকুজকে বলল, 'ভালো করে দেখ তো। আর এই নাও ছুরিটা। কেটে ফেল বিছানা—ওয়াড়গুলো ওলট-পালট করে দেখ কিছু পাও কিনা। আলোটা উঁচু করে ধর।'

দ্যফর্জ সেই চিমনির কাছে গিয়ে উপরের দিকে তাকিয়ে দেখল। এদিকে ওদিকে শাবল দিয়ে ঘা দিতে লাগল। লোহার গরাদগুলোকেও নিস্তার দিল না।

একটু পরে ওপর থেকে দেয়ালের একটা চাঙড়া ভেঙে পড়ল। নিজেকে বাঁচাবার জন্যে দ্যফর্জ তাড়াতাড়ি মুখটা সরিয়ে নিল।

ঘরের ভিতরে বহুকালের পুরনো ছাইয়ের স্তূপ—চিমনির গর্ত, সর্বত্র সে হাতড়ে বেড়াল।

'এখানে কিছুই পাওয়া গেল না। না খড়ের গাদায় না কাঠে।'

দ্যফর্জ লোকটাকে বলল, 'ঘরের মাঝখানে এনে সব জড়ো কর। তার পর দাও আগুন লাগিয়ে।'

লোকটা সেই স্তূপে আগুন ধরিয়ে দিল। দাউ দাউ করে জ্বলে উঠল আগুন।

সেই নিচু খিলানওয়ালা সেল থেকে বেরিয়ে আসার জন্যে মাথা হেঁট করে ওরা এগিয়ে এল। পিছনে সেই আগুন রেখে ওরা আবার ফিরে এল প্রাঙ্গণে।

ধীরে ধীরে জনতার গর্জন তাদের কাছে প্রবল থেকে প্রবলতর হতে লাগল। সবশেষে এক উন্মত্ত জয়োল্লাসের ভিতর একাকার হয়ে গেল তারা।

জনসমুদ্র যেন দোল খাচ্ছে। গর্জে গর্জে উদ্ঘাটিত করছে আপন অপরিমেয় প্রাণ-শক্তি।

সবাই আজ খুঁজছে দ্যফর্জকে।

যে গভর্নর আজ বাস্তিলের কুখ্যাত দুর্গ-কারা রক্ষার জন্য গুলি করে মেরেছে মানুষকে, সেই লোকটাকে বন্দী করে বিচারের জন্য নিয়ে যাওয়া হবে হোটেল দ্য ভিলে (টাউন হল)। সেই মিছিলে সকলের পুরোভাগে আজ চাই সেণ্ট আঁতোয়ানের সেই মদের দোকানের মালিক দ্যফর্জকে। জনতার দাবি তাই।

সবাই মিলে না নিয়ে গেলে গভর্নর হয়ত-বা পালাবে। তাহলে আর জনতার রক্তের প্রতিহিংসা চরিতার্থ হবে না।

একটা উত্তাল উত্তেজনা ঘিরে রেখেছিল মানুষটিকে। তার পরনে ধূসর রঙের কোট। তার উপরে সরকারের স্বীকৃতির প্রতীক আঁটা। কঠিন ভঙ্গি তার। পাশটিতে দাঁড়িয়েছিল স্থির হয়ে একটি নারী-মূর্তি।

'ঐ আমার স্বামী', আঙুল দেখিয়ে বলল সেই নারী—'ঐ তো দ্যফর্জ।'

যতক্ষণ ওরা প্রাঙ্গণে দাঁড়িয়ে রইল সেই মানুষটির পাশে রইল মাদাম। যতক্ষণ পথের উপর দিয়ে মিছিল এগিয়ে যেতে লাগল তার কাছে কাছে রইল মাদাম। যখন পেঁৗছল তাদের নির্দিষ্ট জায়গায় তখনও মাদাম তার কাছে কাছে।

তার পর শুরু হল আঘাত। জনতার বেপরোয়া আঘাতে সেই শরীরটা ধুলোয় উপুড় হয়ে পড়ল। রক্তাক্ত দেহে মার খেতে খেতে লোকটা যখন মরল তখন হঠাৎ যেন জেগে উঠল মাদাম। সেই মরা মানুষটার গলায় পা দিয়ে একটা দীর্ঘ ছুরি দিয়ে তার মাথাটা বিচ্ছিন্ন করে ফেলল মাদাম।

ইতিহাসের সেই ক্রান্তিকাল।

হঠাৎ যেন সেণ্ট আঁতোয়ানের মানুষগুলো কি হতে পারে, আর কি করতে পারে তাই দেখাবার জন্যে প্যারিসের পথে পথে ল্যাম্পপোস্টে মানুষকে লটকিয়ে দিতে লাগল। একটা বীভৎস পরিকল্পনা কাজে পরিণত হল। এখন রক্ত উষ্ণ, মানুষের মনে রক্ত-পিপাসা। অত্যাচার আর শোষণ ভূলুণ্ঠিত—হোটেল দ্য ভিলের সিঁড়ির নিচে বাস্তিলের ঐ গভর্নরের মৃতদেহের সঙ্গে পথের ধুলোয় অপমানে দলিত। মাদামের জুতোর তলায় নিষ্পেষিত সেই অত্যাচারীর লুণ্ঠিত শির।

অন্ধকারাচ্ছন্ন বীভৎস সমুদ্রে ঢেউ আছড়ে আছড়ে পড়তে লাগল। ঢেউয়ের পর ঢেউ। অন্ধকারের গহ্বর থেকে উঠে-আসা প্রচণ্ড শক্তিধর সেই তরঙ্গ-ভঙ্গে প্রলয়ের হুঙ্কার।

জনতার আক্রোশ—দীর্ঘ অত্যাচারের আগুনে ঝলসে-যাওয়া মানুষের সত্তা প্রতি-হিংসায় নিষ্ঠুর—কোন ক্ষমা নয়, কোন মমতা নয়।

এই জনকল্লোলের মধ্যে সাতটি করে মানুষের দুটি দল সকলের দৃষ্টি আকর্ষণ করল।

সাতটি মুক্ত-হওয়া বন্দী। জনতা তাদের উপরে তুলে নিয়ে চলেছে জয়োল্লাসে। উদ্ধার করেছে তাদের সমাধি-গহ্বর থেকে। লোকগুলো বিভ্রান্ত দৃষ্টিতে চারদিকে তাকাচ্ছে, বোধ করি ভাবছে যে শেষ বিচারের দিনে তারা চলে এসেছে।

আর সাতটি মানুষকে জনতা তার চেয়েও উঁচুতে বয়ে নিয়ে চলেছে। সে ক'টি মৃতদেহ।

এক হাজার সাত শ' উননব্বই সালের জুলাই মাসের মাঝামাঝি সেণ্ট আঁতোয়ানের পথে সেই প্রতিধ্বনিত পদধ্বনি উচ্চ থেকে উচ্চতর হয়ে উঠল।

ঈশ্বর করুন লুসি তার কল্পনায় যে-পদধ্বনির প্রতিধ্বনি শোনে তা যেন কোন দিন তার জীবনে সত্য না হয়। এই সব পদধ্বনি থাক তার সুখী গৃহস্থালির গণ্ডির বাইরে, কেন না এ পদসঞ্চার অনিবার্য, উন্মত্ত—মানুষের জীবনের পক্ষে বিপজ্জনক।

একদিন বহুকাল আগে দ্যফর্জের মদের দোকানের দরজায় ভেঙে-পড়া মদের পিপে থেকে তরল মদের স্রোত বয়েছিল। একবার লাল রঙের দাগ লাগলে সে-দাগ আর সহজে মোছে না।

## ২২ সমুদ্র উত্তাল

গণদেবতার রোষ স্তিমিত হয়ে এল সাত দিন বিষোদ্গারের পরে। ঝড়ের পর প্রকৃতি হল শান্ত। অন্য দিনের মতো আজও মদের দোকানে পরিচিত আসনটিতে বসেছিল মাদাম দ্যফর্জ। কোলের উপর হাত দুটি জড়ো করে চেয়ে দেখছিল নরম রোদের দিকে। আজ তার মাথায় পরিচিত গোলাপটি নেই। থাকার প্রয়োজনও ফুরিয়েছে এত দিনে। এই সাত দিনেই সারা শহরের ক্ষুধিত মানুষদের মধ্যে একটা গভীর বোঝাপড়া হয়ে গেছে। মৃত্যুর উৎসবে প্রাণে প্রাণে গড়ে উঠেছে আত্মীয়তা। গুপ্ত বিপ্লবী দলের আর-কোন প্রতীকের দরকার নেই।

এই তো ক'দিন আগেও পথের লোকগুলোর দিকে তাকালে করুণা হত। তাদের মুখে-চোখে ছিল নিরুপায় আক্রোশ। শুষ্ক বিবর্ণ তোবড়ানো গালে অভাবী সংসারের গহ্বর দেখা যেত। ছেলে-মেয়েদের জীর্ণ চেহারায় অভাবের হাওয়া লাগা রিক্ততা। চোখে পড়ত বড় করুণ ক'রে। কিন্তু ঐ ক'দিনে সব যেন বদলে গেছে। আর অব-মাননার ভিতর থেকে জেগে উঠেছে পৌরুষ আর মনুষ্যত্ব। আত্মপ্রতিষ্ঠার বলিষ্ঠ বোধ।

দোকানে রাস্তায় লোক আনাগোনার বিরাম নেই। মানুষগুলোর চেহারায় কোথাও শ্রী লাগেনি বটে, কিন্তু মুখে-চোখে কিসের যেন জলুস। সে-জলুস নতুন জাগা পৌরুষের। 'এত দিন বেঁচে থাকা ছিল একটা জগদ্দল পাথর, আজ বুঝেছি সেই পাথরে তোমাদের মুখ গুঁড়িয়ে দেওয়া যায়।' যেসব শীর্ণ হাতে বুটি রোজগারের কাজ মিলত না, সেইসব শীর্ণ হাতগুলোতে খুনের শক্তি জেগেছে। অত্যাচারের বদলা নেবার ক্ষমতা এসেছে। মেয়েদের যেসব নরম আঙ্গুলে বোনার কাঁটা চলত দ্রুত, অনেক টাটকা রক্তের দাগ লেগেছে সেগুলোতে। তারা জানে যে অত্যাচার আর শোষণের শেকল টুকরো করে ফেলা যায়।

সকালের রৌদ্রময় পথে লোক-চলাচলের দিকে তাকিয়ে নানা কথা ভাবছিল মাদাম। নেত্রী সে। তার পাশে বসে আর একটি মেয়ে, এখানকারই এক মুদির ঘরের বউ, দুটি বাচ্চার মা। মেয়ে-বিপ্লবীদের দলে সে-ও একজন নেত্রী। তার নাম দিয়েছে সবাই 'প্রতিশোধ।'

'শুনছ, কে যেন আসছে।' সহচরীর সাড়া পেয়ে সচকিত হয়ে উঠল মাদাম।

যেন হঠাৎ মদের দোকান অবধি ছড়ানো বারুদের স্তূপে দাউ দাউ আগুন লাগল।

পাড়ায় দূর প্রান্ত থেকে একটা কলগুঞ্জন চকিতে এসে পৌঁছল মদের দোকান অবধি। মাদাম চেঁচিয়ে হুকুম দিল, 'চুপ করুন বন্ধুগণ! দ্যফর্জ আসছে।'

হাঁপ নিতে নিতে এসে পেঁছিল দ্যফর্জ। দোকানে ঢুকেই মাথার রক্তবর্ণ টুপিটা খুলে নিয়ে সে ঘরে-বাইরের কৌতূহলী জনতার মুখোমুখি দাঁড়িয়ে একটু যেন জিরিয়ে নিতে লাগল। যত লোক ছিল ভিতরে আর রাস্তায় সবাই বিস্ফারিত চোখে হাঁ করে দাঁড়াল আশ্চর্য কিছু খবরের আশায়।

'কি হয়েছে?' বলল মাদাম।

'খবর আছে। ও জগতের খবর।'

'কিসের খবর?' ঘৃণাভরে বলল মাদাম—'ওদের খবর বুঝি? বল, বল।'

'তোমাদের মনে আছে বুড়ো ফুলোঁর কথা। যে-শয়তান আমাদের না-খেতে-পাওয়া মা-বোন-ছেলে-মেয়েদের বলেছিল ঘাস খেয়ে পেট ভরাতে। সেই শয়তানটা মরে হাড় জুড়িয়েছে শুনেছিলাম, কিন্তু ব্যাটা সত্যি মরেনি।'

'তবে?'

'মরেনি ব্যাটা। আমাদের ভয়ে ব্যাটা মরার গুজব রটিয়েছিল। এমন কি তার কবর অবধি হয়েছিল মিছেমিছি। সেই ব্যাটাকে তার দেশে খুঁজে বের করেছে আমাদের ভাইরা। দেশে গিয়ে সে আত্মগোপন করে বসেছিল। তাকে সবাই নিয়ে এসেছে শেকল বাঁধা করে। হোটেল দ্য ভিলের (টাউন হল) দরজায় এনে ফেলেছে। আমাদের ভয় খায় লোকটা। আমাদের ভয় খাবার কারণ ছিল কিনা বল তোমরা?'

সত্তর বছরের বুড়োর কানে জনতার সে-রায় পেঁছিল না। যদি যেত সে আওয়াজেই তার পরিত্রাণ হত। সে-রায় কি হবে সেই বুড়ো পাষণ্ড মনের ভিতরে আগেই জেনে রেখেছিল।

ঝড়ের আগে অশুভ মৌন। মাদাম আর দ্যফর্জ পরস্পরের দিকে তাকিয়ে। চোখে বিদ্যুৎগর্ভ মেঘের চমক। প্রতিশোধ নিচু হতেই তার পায়ের ঠেকায় একটা ড্রাম আর্ত-নাদ করে উঠল কাউণ্টারের পিছনে।

'বন্ধুগণ, আর দেরি কেন? তোমরা তৈরি তো?'

মাদামের কোমরে দীর্ঘ ছোরা। রাস্তায় ড্রামের আওয়াজ উঠছে। যেন যাদুমন্ত্রে সেটিকে পথে নিয়ে গেছে মেয়েটি। চকিতে মৌনের বাঁধ ফাটিয়ে কলরব উঠল রুদ্ধ প্রতিহিংসার। মাথার উপর হাত দুলিয়ে উচ্চ চিৎকারে বাড়ি বাড়ি থেকে মেয়েদের আহ্বান করল প্রতিশোধ। যেন রুদ্রাণী রূপ তার আজ।

ক্ষিপ্ত পুরুষদের চেহারায়, তাদের হাতের অস্ত্রে বিপ্লবের শৌর্য। মেয়েদের চণ্ডমূর্তিতে বিপ্লবের জিঘাংসা।

জানালা দিয়ে তাকিয়ে নিচে দেখছিল লোকগুলো। তাদের চোখে রোষ। দলে দলে বাড়ি থেকে তারা বেরিয়ে পড়ল।

এইসব মেয়েদের দিকে তাকালে আজ পৃথিবীর সবচেয়ে সাহসী মানুষের বুকের রক্ত হিম হয়ে যাবে।

নিজেদের ঘর-গৃহস্থালি ফেলে তারা ছুটে নেমে এল। তাদের শ্রীহীন অভাবের সংসার ফেলে, ছেলেদের ফেলে, মাটিতে শুয়ে-থাকা রোগে জীর্ণ অভাবে শীর্ণ মানুষদের ফেলে, তারা ছুটে বেরিয়ে এল। মাথার চুল এলোমেলো। পাগলের মতো চেঁচাতে চেঁচাতে তারা দ্রুতবেগে রাস্তায় এসে পড়ল।

'শয়তান ফুলোঁ আমার বোনকে মেরেছে। আমার মাকে মেরেছে। আমার মেয়ে মরেছে।'

চুল ছিঁড়ে বুক চাপড়ে তারা পাগলের মত চিৎকার করতে লাগল। ফুলোঁ এখনও জ্যান্ত আছে। সেই শয়তানটা যে না-খেতে-পাওয়া মানুষদের বলেছিল—'রুটি কোথায় পাবি, ঘাস খা তোরা।'

আমার বাবাকে যখন একখানা রুটি দিতে পারিনি সে তাকে বলেছিল ঘাস খেতে।

আমার বুকের দুধ শুকিয়ে গিয়েছিল না খেতে পেয়ে। আমার কচি বাচ্চাটাকে এক ফোঁটা দুধ দিতে পারিনি। শয়তান আমাকে বলেছিল—বাচ্চার মুখে খড় দিতে। চুষে চুষে খাবে।

আজ দিন এসেছে, ভগবান! প্রতিহিংসার দিন!

আমার না-খেয়ে মরে-যাওয়া বুড়ো বাবা। আমার দুধ না-পেয়ে শুকিয়ে-মরা কচি ছেলে। আজ এখানে হাঁটু গেড়ে ঈশ্বরের নামে শপথ করছি—আজ সব মৃত্যুর, সব অন্যায়ের প্রতিশোধ নেব।

ওর রক্ত চাই। ওর মাথাটা ছিঁড়ে দাও। ওর বুক থেকে হৃৎপিণ্ডটা টুকরো করে নাও। শরীরটা ছিঁড়ে টুকরো করে ছিটিয়ে দাও। ঢেলে দাও পথে শয়তানটার রক্ত। ওকে মাটিতে পুঁতে ফেল যাতে ওর শরীরে ঘাস গজায়।

উন্মত্ত চিৎকারে আর দারুণ উত্তেজনায় মেয়েরা সব বিবশ মূর্চ্ছাগ্রস্ত হয়ে পড়ে।

কিন্তু আর সময় নষ্ট করা হবে না।

হোটেলে বন্দী হয়ে আছে ফুলোঁ। কি জানি যদি ব্যাটা পালায়! চল, চল, ছুটে চল।

সশস্ত্র নারী-পুরুষ দলে দলে ছুটে চলল। এতদিনের অত্যাচার আর অন্যায়ের প্রতিশোধ নিতে ওরা পাগলের মতো এগিয়ে যেতে লাগল। যারা অসুস্থ হয়ে পড়েছিল তাদেরও যেন আকর্ষণ করে নিয়ে যেতে লাগল ওরা।

পনের মিনিটের মধ্যে এ অঞ্চলটা যেন জনশূন্য হয়ে পড়ল। শুধু কিছু বুড়ো পিছনে পড়ে রইল। আর ছোট ছেলেমেয়েগুলো ডুকরে ডুকরে কাঁদতে লাগল বাড়িতে।

হোটেলের যে হল-ঘরে শয়তান বুড়োটাকে ধরে রেখেছিল, সেখানে গিয়ে হামলে পড়ল সবাই। ঘরের ভিতর ভর্তি হয়ে রাস্তায় ভিড় উপচে পড়ল।

দ্যফর্জরা দুজন, প্রতিশোধ আর জ্যাকুজ এরা সবাই পুরোভাগে।

ছুরির ফলা দিয়ে দেখাল মাদাম।

বলল, 'দেখ, দেখ, দড়ি দিয়ে বাঁধা পড়ে আছে। আর ওরা পিঠে খড় বেঁধে দেওয়াতে চমৎকার মানিয়েছে শয়তানটাকে। ঐ খড় ব্যাটাকে খাওয়াও।'

হাতের ছোরাটি নিয়ে অস্থির খেলা খেলতে লাগল মাদাম।

মাদামের কথায় লোকদের উল্লাসের অবধি রইল না।

সেই কথা মুখে মুখে ছড়িয়ে পড়ছিল আর একটা উন্মত্ত উল্লাস শোনা যেতে লাগল জনতার মুখে মুখে। একটু পরেই হাজার হাতের করতালিতে সেই শব্দ যেন সারা রাস্তা জুড়ে ধ্বনিত প্রতিধ্বনিত হতে শুরু করল।

একদল লোক, অদ্ভুত কারিৎকর্মা সব, কি ভাবে আশেপাশের উঁচু উঁচু বাড়িতে জানালার কার্নিসে উঠে বসেছিল। মাদামের এক একটি কথা তারা শোনে আর টেলি-গ্রাফের মত রিলে করে দেয় দূর দূর নরনারীর মধ্যে। মুহূর্তের মধ্যে সবাই জানতে পারে এখানে কি হচ্ছে—কি কথাবার্তা চলছে।

একটা অট্টরোল সমুদ্রের ঢেউয়ের মত উঠছে আর গর্জাচ্ছে অপরিসীম প্রতিহিংসায়।

বেলা বাড়তে লাগল।

রোদ্দুর এসে পড়ল বুড়ো শয়তানটার মাথায়।

আর মুহূর্তে যেন একটা জিঘাংসার গর্জন সাপের ফণার মতো মাথা তুলল।

একটা টেবিল আর একটা রেলিং টপকে দ্যফর্জ তাকে যেন মৃত্যু-আলিঙ্গনে বাঁধল।

মাদাম গিয়ে হাত দিল দড়িতে।

এমন সময় জনতার ভিতর থেকে আওয়াজ উঠল, 'ব্যাটাকে বাইরে আন—রাস্তার ল্যাম্পপোস্টের ধারে নিয়ে চল।'

সারা শহর যেন মুহূর্তে গর্জে উঠল।

একবার নিচে একবার ওপরে আর মাথাটা সামনে—এমনি ভাবে ওকে নামাল সিঁড়ি দিয়ে। এই হাঁটু গেড়ে বসে। এই দাঁড়িয়ে। চিৎ হয়ে। শুয়ে। টেনে হিঁচড়ে ওকে নামাতে লাগল লোকে। ওর মুখে ঘাস আর শুকনো খড় গোঁজা।

মার খেতে খেতে রক্তাপ্লুত শরীরে ও সকলের কাছে কাকুতি-মিনতি করে যাচ্ছে সমানে। একবার করে ওকে ঘিরে ফেলছে সবাই। আবার দূরের লোকেদের দেখার সুবিধার জন্যে সরে দাঁড়াচ্ছে।

যেন একটা কাঠের পাটাতন—এমনি ভাবে পায়ে পায়ে ঠোক্কর খেতে খেতে এগোচ্ছে লোকটা।

এমনি করে পথের কোণে এনে ফেলল সবাই তাকে। সেইখানে এনে মাদাম তাকে ছেড়ে দিল। যেমন ভাবে ইঁদুরকে খেলতে দেয় শিকারী বিড়াল।

সবাই চিৎকার করছে শয়তানটাকে মেরে ফেল। মুখে খড় গুঁজে দাও।

দুবার দড়ি ছিঁড়ে গেলে লোকটা উঠে পালাতে চেষ্টা করল। একটু পরেই ওর মাথাটা বর্শার উপর গেঁথে রইল। মুখে খড় গোঁজা। এই দৃশ্য দেখে জনতা উল্লাসে হর্ষধ্বনি দিল—নাচতে লাগল।

সন্ধ্যার অন্ধকার নামলে ওরা যে যার ঘরে ফিরল। মনে পড়ল যে কান্নায় ডুকরে-ওঠা বাচ্চাদের তারা ফেলে এসেছিল, বুড়ো মানুষগুলো বাড়িতে রয়ে গেছে। আজ সারাদিন তাদের পেটে কিছু পড়েনি।

একটু পরেই রুটির দোকানে লম্বা লাইন পড়ল। মোটা বাসি রুটি কেনার ভিড়।

আজ শরীর ক্লান্ত—পেট খালি। কিন্তু সে কষ্ট আজ আর তেমন যন্ত্রণা দিচ্ছে না। আজ গল্পের শেষ নেই। সারাদিনের যত বিজয়োল্লাস সব ভেবে পরস্পরকে আলিঙ্গন করে কি আনন্দ!

তার পর রুটির দোকানের ভিড় পাতলা হয়ে এল।

উঁচু উঁচু জানালার ম্লান আলোগুলো জ্বলে উঠল।

রাস্তার উপর যারা এক উনুনে রান্না সারে, তারা রাঁধতে বসল। রেঁধে যে যার ঘরে নিয়ে গিয়ে খায়।

এদের খাওয়ায় মাংসের লেশ থাকে না। অন্য-কিছুও জোটে না। তবু আজ এই শক্ত রুটির ভিতর কি একটা নতুন আস্বাদ পেল ওরা—যেন নতুন একটা পুষ্টি যা তাদের ভিতরকার শুকিয়ে-যাওয়া ফোয়ারায় আবার নতুন জলধারায় সিঞ্চিত করল।

আজ সারাদিন যে মা-বাপেরা ছেলেমেয়েদের ফেলে রেখে গিয়েছিল—তাদের সন্তানেরা এখন মা-বাপকে খেলার সঙ্গী হিসেবে পেল।

যারা প্রেমিক-প্রেমিকা তারা আজ নতুন একটা অভিজ্ঞতা পেল। সামনে কি এক উজ্জ্বল সুখী দিনের স্বপ্ন দেখল।

রাত নিশুতি হল। তবু মদের দোকানে আজ লোক আনাগোনার শেষ রইল না। প্রায় ভোরবেলা দোকান বন্ধ করল দ্যফর্জ।

দুই মানুষে যখন একলা হল দ্যফর্জ বউকে বলল—'তবে কি সত্যি বিপ্লব এল, গিন্নি? বসলে কি মসনদে?'

মাদাম বলল, 'তা বলতে পার। প্রায় এসে গেছে।'

সে রাতে সবাই ঘুমোল। সকলের সঙ্গে ঘুমিয়ে রইল ক্ষুধার্ত স্বামীর কাছে

গ্রামের প্রহরী মেয়েটি। সে ইচ্ছা করলে জাগিয়ে তুলতে পারত সবাইকে গর্জন তুলতে পারত, যেমন করেছিল বাস্তিল পতনের আগে, কি বুড়ো ফুলোঁকে ধরবার আগে।

## ২৩ প্রজ্বলিত বহ্নি

যেখানে ঝরনাটা এসে নেমেছে সেইখানে গ্রামের জীবনে কিছুটা পালাবদল ঘটেছে, আজকাল।

রাস্তার মজুর লোকটা এইখানে পথের উপর পাথর ভাঙে। সেই পাথর ভাঙার খাটুনিতে জোটে তার সামান্য রুজি। তার নির্বোধ প্রাণ আর শীর্ণ শরীর তার থেকেই জীবনীশক্তি কুড়োয়।

এখানকার জেলখানার আর আগের মতো রমরমা নেই। সৈন্যদল আছে কিন্তু সংখ্যায় কম। অফিসাররা জানে না যে সৈন্যদের দিয়ে কি কাজ করিয়ে নিতে হবে। তারা তো জানে যে, এখন যা দিনকাল পড়েছে হুকুম দিলে তা তামিল হবে না হয়ত।

এখানে যেন সভ্যতার ধ্বংসাবশেষ। এখানকার মাঠে ফসল নেই—ঘরে অন্ন নেই। লোকগুলো যেমন শীর্ণ জীর্ণ বিবর্ণ—এখানকার গাছের পাতা ঘাসের ডগা তেমনি প্রাণহীন। এখানে সব যেন নুয়ে পড়া—হতাশায় দগ্ধ—শোষিত জীর্ণ। কোথাও বাড়বাড়ন্ত নেই। গৃহপালিত জন্তু থেকে মানুষের ঘরের শিশু অবধি সব যেন শুষ্ক শূন্য, জীবনীশক্তিহীন।

ম'সে'নাররা হলেন জাতীয় চরিত্রের মহিমার উজ্জ্বল দৃষ্টান্ত। সব-কিছুতে তাঁদের শিভ্যালরির ছাপ। সৌখিন ঝলমল জীবনের প্রতিভূ তাঁরা। আরামে দিন কাটাবার জন্যে যে-সব আমোদ-প্রমোদ প্রয়োজন—তার কোন-কিছুতেই কার্পণ্য নেই তাঁদের।

শুধু একটি আফশোষ তাঁদের। এই জগতে যা কিছু সৃষ্টি হয়েছে সব ভোগ করবার একচ্ছত্র অধিকার নিয়ে জন্মেছেন তাঁরা, অথচ কি আশ্চর্য ভগবানের ভান্ডার কত তাড়াতাড়ি ফুরিয়ে যাচ্ছে।

তাঁদের সন্দেহ হয় যে সৃষ্টিকর্তার সৃষ্টির ব্যাপারে কোথাও কোন বিশৃঙ্খল অবস্থা নিশ্চয়ই আছে। নইলে তাঁদের অসুবিধা হবে এমন পরিস্থিতি হওয়াটা যুক্তিসঙ্গত নয়।

এতদিন ধরে শেষ বিন্দু অবধি রক্ত ঝরানো হয়েছে। যেখানে যত রস ছিল সব নিঃশেষ করে নিঙড়ে নেওয়া হয়েছে। এখন আর কোন কিছু বাকি রইল না শোষণের। তাই এমনি একটা নোংরা অবিশ্বাস্য রকমের অবস্থা থেকে সরে পড়ার চেষ্টা করছিলেন তাঁরা।

কিন্তু এ শুধু এই গ্রামের কাহিনীই নয়। এমন কি অনেক গ্রামেরও নয়—সকল গ্রামেরই কাহিনী। বহু বছর ধরে ম'সে'নাররা শুধু শুষে নিয়েছেন গ্রামগুলির মাটি আর মানুষকে। কখনও গ্রামে বাস করে দেখতে চেষ্টা করেননি কেন এমনধারা হল। শুধু যখন শিকার করার লোভ হত আসতেন এখানে ইয়ারদের নিয়ে—কাল কাটাতেন প্রমোদে। শিকারের মজা বাড়াবার জন্যে বনবাদাড় বাড়িয়েছেন যথেচ্ছ। এখন পশু-মৃগয়া ছাড়াও চলেছে মানুষ-শিকার।

গ্রামের জনপদের চেহারাও বদলে গেছে।

নিম্নসম্প্রদায়ের মানুষদের সংখ্যা বেড়েছে যেন। ম'সে'নারদের সুন্দর সুগঠিত অবয়বের উচ্চশ্রেণীর মানুষের সংখ্যা হয়ে যাচ্ছে বিরল।

এখন দিন-কাল পালটেছে।

রাস্তার মজুর নির্জন পথের ধুলোয় কাজ করে অবিরাম। কখনও ভাবে না যে মৃত্তিকা থেকে এসে মৃত্তিকায় তার পরিণতি হবে। এত বড় চিন্তা করবে কখন সে? তার সর্বক্ষণের চিন্তা কেমন করে সে পেট ভরাবে একবেলা। ভালো মজুরি পেলে কেমন আরাম করে সে খেয়ে বাঁচত।

আজকাল মাঝেমাঝে চোখ তুলে সে দেখতে পায়—বহুদূর থেকে একটি দুটি রুক্ষ চেহারার মানুষ এক গা ধুলো মেখে হাঁটা-পথে এই রাস্তা দিয়ে কোথায় কোথায় চলে যায়। এত আনাগোনা আগে কখনও তার চোখে পড়ত না।

তাদের পায়ে বড় বড় কাঠের জুতো। তাদের মুখে উগ্রভাব। অনেক পথের ধুলো মাড়িয়ে—সর্বাঙ্গে মেখে—অনেক জলার শ্যাওলা আর জলগুল্মের দাগ লাগা পোশাকে—অনেক বনের কাঁটা আর পাকের চিহ্ন নিয়ে পাহাড় বন জলা গ্রাম শহর মাড়িয়ে তারা কোথায় কোথায় যাওয়া-আসা করে।

এমনি একদিন দুপুরবেলা শিলাবৃষ্টি হচ্ছিল ভয়ানক। পথের ধারে পাথরের ঢিপির উপর বসেছিল সে মাথা বাঁচিয়ে। দেখল তেমনি একজন লোক বৃষ্টি-শিলা মাথায় করে তার দিকে এগিয়ে আসছে। জনহীন পথে দুর্যোগ মাথায় নিয়ে লোকটা আসছে যেন প্রেত। চারদিকে খুঁটিয়ে দেখল সে। তার পর এক সাংকেতিক ভাষায় যেন কি উচ্চারণ করল।

কাছে এসে লোকটা তাকে দেখে সংকেত করল। বলল, 'জ্যাকুজ।' 'জ্যাকুজ', বলে মিস্ত্রি সাড়া দিতেই আগন্তুক বলল, 'হাত দাও হাতে।' দু'জনে পাশাপাশি বসল পাথরের ঢিপির ওপর।

'খাওনি?'

'এখন যা-হোক হবে', রাস্তার মজুর ক্ষুধার্ত মুখে বলল।

'এই এখন ফ্যাশন হয়ে দাঁড়িয়েছে। কোথাও কেউ দুপুরের খানা খায় না।'

নলে কি একটা যেন ভর্তি করে লোকটা চকমকি দিয়ে আগুন জ্বালাল। তার পর দুই আঙ্গুলে কি নিয়ে সেই আগুনে দিতেই দপ করে আগুন ফুঁসে উঠল। ধোঁয়া হল চারদিকে।

'আজ রাত্তিরে?'

'আজই?'

'কোথায়?'

'এইখানে।' দুজনে অনেকক্ষণ চুপচাপ বসে রইল।

শিলাবৃষ্টি চলল কিছুক্ষণ। তার পর আকাশ পরিষ্কার হয়ে গেল।

আগন্তুক বলল, 'কোন্ পথে গেলে সুবিধে বল তো?'

চড়াই-পথের কিনারায় দাঁড়িয়ে আঙ্গুল দেখিয়ে বলল মিস্ত্রি, 'ঐ পথ ধরে সামনে চলে যাবে—কুয়োর ধার দিয়ে এগিয়ে—'

'দুত্তোর কুয়োর নিকুচি করেছে! কোথায় জায়গাটা বল না!'

'গ্রামের শেষে যে পাহাড়-ঢিবি তার থেকে দেখতে পাওয়া যায়।'

'ব্যস, ঐতেই চলবে। তোমার কাজ কতক্ষণ?'

'ধর না কেন, সন্ধ্যে অব্দি।'

'তবে যাবার আগে আমায় জাগিয়ে দেবে তুমি। দু-রাত হেঁটেছি। চোখের পাতা পাথরের মত ভারী হয়ে উঠেছে। আমি একটু শুয়ে পড়ছি। তুমি আমায় জাগিয়ে দিয়ে যাবে নইলে আমার ঘুম ভাঙ্গবে না।'

'দেব। তুমি শুয়ে পড় ভাই।'

ভারী কাঠের জুতোজোড়া খুলে ফেলল সে। খানিকক্ষণ পাইপ খেল। তার পর সেই পাথরের উপর পথের ধুলোয় শুয়ে পড়ল লোকটা। একটু পরেই একেবারে অচেতন। মিস্ত্রি কতবার চেষ্টা করল ওর গোপন অস্ত্রের হদিস করতে কিন্তু সুবিধে করতে পারল না।

বৃষ্টির পর মেঘ-স্তূপের আড়ালে সূর্য দেখা দিল। তার পর শুরু হল মেঘ-রৌদ্রের খেলা। কখনও রৌদ্রস্নান কখনও বিচিত্র বর্ণালী। পাতায় শাখায় জলকণা-গুলি হীরের কুচির মতো জ্বলতে লাগল নানা রঙে।

দুপুর গড়িয়ে বিকেল হল। বিকেলের ভাঁটা-স্রোতে এল সন্ধ্যা। পশ্চিম আকাশ এখন জ্বলছে যেন। মুখে তার আলোছায়ার খেলা চলছে। বৃষ্টি-ভেজা মাটিতে শুয়ে অঘোরে ঘুমোয় লোকটি। সারা গায়ে পোশাক ভিজে জবজবে হয়ে উঠেছে, তবু তার সাড়া নেই।

যন্ত্রপাতি গুছিয়ে গ্রামে ফিরবার উদ্যোগ করে মিস্ত্রি ডেকে দেয় লোকটিকে। ঘুম ভেঙে উঠে বসতে বসতে বলে, 'পাহাড় থেকে তিন ক্রোশ বলেছিলে না?'

'প্রায়।'

'তবে চলি।'

গ্রামে ফিরে গিয়ে কথাটা বুকের মধ্যে চেপে রাখতে পারল না সে। যারা ঝরনার ধারে জল নিতে এসেছিল তাদের খুব কাছে গিয়ে যেন কত গোপনীয়ভাবে চুপি চুপি জানাল পরম আত্মীয়দের। সেই কথা কানাকানি হতে হতে সারা গাঁয়ে ছড়িয়ে পড়তে দেরি হল না। আজ রাতে আর খাওয়ার পর কেউ শুতে গেল না অন্যদিনের মতো। বাইরে এসে বসে-দাঁড়িয়ে অপেক্ষা করতে লাগল। আকাশের এক বিশেষ দিকে লক্ষ্য রেখে সবাই সেই ঝরনার ধারে দাঁড়িয়ে বসে নানা কথা নিয়ে তোলপাড় করতে লাগল নিচু গলায়।

গ্রামের মধ্যেও জানাজানি হল। এখানকার নায়েবের কানেও কথাটা পেঁছিল! রাতের গা-ঢাকা অন্ধকারে সে-ও ছাতের উপর একলা দাঁড়িয়ে রইল। কি-একটা অস্পষ্ট অস্বস্তিতে সারা গায়ে কাঁটা দিতে লাগল অমন তেজী পুরুষের। নিচের ঘন অন্ধকারের মধ্যেও দেখা যায় কূয়োর ধারে জটলা-করা এক দল নারী-পুরুষকে। তাদের নিথর দাঁড়িয়ে থাকাটাই যেন অশুভের সূচনা। খবর পাঠাল সে গির্জার প্রহরীকে যে দরকার হলে গির্জার বিপদ-ঘণ্টা বাজিয়ে দিতে হতে পারে। যেন তৈরি থাকে সে।

রাত যত গভীর হয় এই প্রাসাদের চারপাশের বেড়-দেওয়া উদ্যান-কাননে একটি বনস্পতিও স্থির দাঁড়িয়ে থাকে না। ঝোড়ো হাওয়ার বেগে তারা সেই অন্ধকারকে যেন বিদীর্ণ করে দিতে চায়। ঝোড়ো হাওয়ার সঙ্গে যোগ দেয় বৃষ্টি। প্রাসাদের সোপান-শ্রেণীর উপর দাপাদাপি করতে থাকে হাওয়া। বিরাট দ্বারের উপর অবিশ্রান্ত ধাক্কা দেয় —যেন কোন দূত ভিতরের মানুষগুলিকে আহ্বান করে। অস্থির ঝড়ের হাওয়া প্রাসাদের হলঘরে ছুটোছুটি করে, অস্ত্র-ঘরে ঝনঝন করে শব্দের ঝংকার তোলে, হা হা করে সিঁড়ি বেয়ে উপরে উঠে যায়। রেশমের পরদা তুলে সেই ঘর খুঁজে বেড়ায় যেখানে মারকুইস ঘুমিয়েছিলেন।

পূর্ব পশ্চিম উত্তর দক্ষিণ। বনান্তরাল থেকে চারটি রুক্ষমূর্তি প্রাসাদের প্রাঙ্গণে এসে উপস্থিত হল। উঁচু উঁচু ঘাস পা দিয়ে মাড়িয়ে, গাছের শাখাগুলো ভেঙে পথ করে ওরা নিঃশব্দে সাবধানে একত্রিত হল।

চারটি আগুন জ্বলল। তার পর তারা আবার চারদিকে ছড়িয়ে পড়ল তেমনি নিঃসাড়ে।

অন্ধকার গ্রাস করল সব। কিন্তু দীর্ঘক্ষণ সেই অন্ধকার রইল না।

হঠাৎ সেই তিমির অন্ধকার বিদীর্ণ করে সারা প্রাসাদ কি এক আশ্চর্য আলোয় যেন আলোকিত হয়ে উঠল। যেন প্রাসাদ সহসা ভাস্বর হয়ে উঠেছে। একটু পরে একটি লেলিহান আগুনের শিখা সম্মুখভাগের কারুকার্যের উপর খেলা করতে শুরু করল। তার পর ধীরে ধীরে বারান্দা খিলান জানালা সব আগুনে জ্বলতে লাগল।

আগুন দাউ দাউ করে আকাশস্পর্শী হতে লাগল। বিস্তৃত হতে লাগল চারদিকে। রাত্রির অন্ধকারকে দিনের আলোয় পরিণত করল।

সেই বিশাল বিশাল জানালায় আগুন জ্বলতে লাগল, আর চারপাশের সব প্রস্তর-মূর্তিগুলি নিঃশব্দে তাকিয়ে তাকিয়ে দেখল।

তখন বাড়িতে যারা ছিল তাদের মধ্যে কানাকানি হতে লাগল। কে যেন ঘোড়ার পিঠে সওয়ার হয়ে ছুটে চলে গেল। অন্ধকারের ভিতর দিয়ে ঘোড়ার খুরের আওয়াজ দূর থেকে শোনা যেতে লাগল।

সেই ঘোড়া এসে থামল গ্যাবেলের দরজায়।

'আপনি সাহায্য করুন, আমাদের সাহায্য করুন।'

গির্জার বিপদ-ঘণ্টা অস্থির ভাবে বাজতে লাগল। কিন্তু কোন সাহায্য এগিয়ে এল না।

সেই রাস্তায় মজুর আর তার দু-শ পঞ্চাশ জন আপনার লোক সেই ফোয়ারার ধারে দাঁড়িয়ে রইল নিঃশব্দে হাত জড়ো করে। আগুনের স্তম্ভের দিকে তাকিয়ে বলল, 'তা হবে, চল্লিশ ফুট উঁচু হবে।'

তাদের মুখ নিষ্করুণ। ভঙ্গি নিথর।

প্রাসাদের সেই সওয়ার গ্রামের রাস্তা পেরিয়ে দ্রুত উঠে গেল পাথরের উপর দিয়ে যেখানে জেলখানা। ঘোড়ার মুখে ফেনা।

জেলখানার মুখে একদল অফিসার আগুনের দিকে তাকিয়ে দেখছিল। তাদের থেকে একটু দূরে একদল সৈন্য দাঁড়িয়ে।

'দোহাই অফিসার, প্রাসাদে আগুন লেগেছে। কত কি মূল্যবান জিনিস নষ্ট হয়ে যাচ্ছে। এখনও আপনারা একটু সাহায্য করলে অনেক কিছু রক্ষা পাবে।'

অফিসাররা তাকাল সৈন্যদের দিকে। সৈন্যরা তাকাল আগুনের দিকে। অফিসাররা কোন হুকুম দিলেন না। শুধু কাঁধ ঝাঁকিয়ে ঠোঁট কামড়ে বলল, 'ওটা তো পুড়বেই।'

ঘোড়সওয়ার পাহাড়ের পথে নেমে এল। গ্রামের পথ দিয়ে যখন ছুটে চলল তখন সারা গ্রাম আলোয় উদ্ভাসিত। সেই মজুর আর তার দু-শ পঞ্চাশ জন আপনার লোক যে যার বাড়িতে গিয়েছে। কাঁচের জানালায় আলো জ্বালিয়ে দিয়েছে। যাদের বাতি ছিল না তারা গ্যাবেলের বাড়ি থেকে আদায় করে এনেছে। ভয় দেখিয়ে বলেছে, তাদের কথা না শুনলে গাড়ি-ঘোড়া সব জ্বলে যাবে। আজ আর মজুরের গলায় সেই দীন ভাব নেই।

সারা প্রাসাদ জ্বলছে যেন নরকের আগুন গ্রাস করে নিচ্ছে এর অস্তিত্ব। আগুনের কম্পমান আলোছায়ায় সেই পাথরের মূর্তিগুলোর মুখে যন্ত্রণার ছাপ ফুটে উঠছে। যখন বড় বড় পাথর আর কাঠের বিম ভেঙ্গে ভেঙ্গে পড়তে লাগল, জ্বলতে লাগল দাউ দাউ ক'রে—মনে হল সেই নিষ্ঠুর শয়তান মারকুইস জ্বলছে আগুনে।

প্রাসাদ জ্বলছে। বাগানের গাছে গাছে আগুন লেগে গেছে। দূরের গাছগুলোতেও তারা লাগিয়ে দিয়েছে আগুন। ধোঁয়া উঠছে কুণ্ডলী পাকিয়ে। ফোয়ারার জল শুকিয়ে গেছে। বড় বড় মোটা দেয়ালে ফাটল ধরেছে। বৃক্ষশাখা থেকে জ্বলন্ত পাখিরা মাটিতে লুটিয়ে পড়েছে।

পূর্ব পশ্চিম উত্তর দক্ষিণ। আগুনের আভায় পথ দেখে ওরা দূর অন্ধকারের ভিতর দিয়ে তাদের পরবর্তী ঠিকানায় পে'ছৈ যাবার জন্য পা বাড়াল।

গ্রামের বিপদ-ঘণ্টা বাজাবার ইচ্ছা ছিল নায়েব গ্যাবেলের। কিন্তু তার আগেই লোকেরা দখল করে নিয়েছে সেই বিপদ-ঘণ্টা। আগুনের তালে তালে বাজছে সেই ঘণ্টা।

তার পর সবাই মিলে হানা দিল নায়েব গ্যাবেলের বাড়ি। নেমে এস। এত দিন যত দুর্ভিক্ষ হয়েছে, যতবার মুখের গ্রাস কেড়ে নিয়ে জমিদার ঋণের ওপর সুদ চাপিয়ে বংশ বংশ ধরে উই-খাওয়া কাঠের মতো ঝাঁঝরা করে দিয়েছে, সব সুদে-আসলে শেষ হবে আজ। যদিও গত কিছু কাল ধরে শুধু সুদই দিয়েছে তারা, আসল দিতেই পারেনি—তবু আজ মুখোমুখি দাঁড়াবার দিন। নেমে এস।

সবাই ডাকতে লাগল—নেমে এস। কথা আছে। তার বাড়ির সামনে উ'চুতে আলো জেলেছে জনতা। ঐখানে আলোর বদলে ঝোলাবে তার মৃতদেহ।

উত্তেজিত জনতা আর উত্তেজক আগুন। গ্যাবেল মোটা কাঠ দিয়ে দরজা বন্ধ করল। তার পর ছাদে গিয়ে দাঁড়াল। দরজা ভাঙবার জন্যে তৈরি ওরা। সেই উষ্ণ রাতে বাড়ির দরজায় মৃত্যু-হানার আতঙ্ক নিয়ে জেগে রইল সে। যদি ওরা দরজা ভাঙে, ছাদ থেকে সে লাফিয়ে পড়বে ওদের উপর।

মরবার আগে দু-এক জনকে মারবে। দূরে জ্বলন্ত প্রাসাদ আর তার নিজের দরজায় জনতার অবিরাম আক্রোশ নিয়ে গ্যাবেল সারা রাত ছাদে কাটাল। তার পর এল ভোর—ফিরে গেল জনতা সেবারের মতো। কিন্তু তারা ফিরে গেলেও গ্যাবেলের ভয় গেল না। সেই ভস্মাবশেষের দিকে তাকিয়ে ক্লান্ত শরীর-মনে প্রাণটা নিয়ে নেমে এল।

কিন্তু এক শ'মাইলের মধ্যে অন্যরকম আগুনে ঝলসে মরছে অন্য মানুষের দল। ভোরের আলো যাদের মৃতদেহ দেখছে একদা শান্ত পথে—যেখানে তারা জন্মেছে, ধু'কে ধু'কে বড় হয়েছে। আবার কোথাও বিদ্রোহীদের নিধন করছে সৈন্যদের অস্ত্র। কিন্তু পূর্বে পশ্চিমে উত্তরে দক্ষিণে জনতার বিপুল প্রতিহিংসা বিশাল রূপ ধরে এগোতে লাগল। আর আগুন জ্বলে উঠছে দাউ দাউ ক'রে। কোথায় কখন কি ভাবে নিভবে সে আগুন, কে তা জানে! প্রলয়-কালে অত সূক্ষ্ম অঙ্কের ধার কে ধারে বল?

## ২৪ চুম্বকের আকর্ষণে

সেই প্রজ্বলিত আগুন আর উত্তাল সমুদ্র—সর্বংসহা পৃথিবীর উপর এক ক্রুদ্ধ সমুদ্রের ঢেউ আছড়ে পড়েছিল। সে কেবলই প্রবল থেকে প্রবলতর হয়েছে। উচ্চ থেকে উচ্চতর। কেবলই জোয়ার। যারা সাগর-সৈকতে দাঁড়িয়ে দেখছিল তাদের আতঙ্কের আশ্চর্যের অবধি ছিল না। তিন বছর ধরে দাউ দাউ করে জ্বলল সেই আগুন।

এই তিনটি বছর ছোট লুসির জীবনের মালায় আরও তিনটি জন্মদিন স্বর্ণ-সূত্রে গ্রথিত হ'ল। একটি নিভৃত সংসারের শান্তিময় দিনরাত্রির কোথাও কোন বিঘ্ন রইল না।

এদের গৃহের একটি আশ্চর্য কোণে পথের উপর অবিরত চলমান পদসঞ্চারের প্রতিধ্বনি শোনা যায়। যখনই এ গৃহের কেউ সেই আওয়াজ শোনে তাদের মন অশুভ সংকেতে দুরু দুরু করে। কেন না, এই পদধ্বনি একটি রক্তপতাকার নিচে কোলাহল-মত্ত জনতার পদশব্দ।

ম'সেঁনার সেই অভিজাত শ্রেণীর একজন যারা ঘটনার সূত্রপাতেই এই পরিস্থিতি থেকে নিজেদের বিচ্ছিন্ন করে নিয়েছিল। ফ্রান্সে তার বিপদ যে প্রচণ্ড এমন কি তার

প্রাণসংশয় সেটুকু বুঝতে তার বিলম্ব হয়নি। তাই ফ্রান্সের মাটিতে বিপ্লবের আত্ম-প্রকাশের সঙ্গে সঙ্গে আতঙ্কগ্রস্ত ম'সে'নার পলায়নে তৎপর হয়েছিল।

রাজসভার সেই প্রতীক অপসৃত। যে-রাজসভা, অন্তরঙ্গগোষ্ঠি থেকে বহিরঙ্গ অবধি চক্রান্ত নীতিহীনতা আর প্রবঞ্চনার জাল পেতে বসেছিল তা-ও আজ সমূলে উৎপাটিত। রাজ-মুকুট ভূলুণ্ঠিত। রাজপ্রাসাদ বিপ্লবীদের দখলে। যখন শেষ সংবাদ এসেছে তখন জানা গেছে যে রাজতন্ত্রের অবসান ঘোষিত হয়েছে।

সতের শ' বিরানব্বই সালের আগস্ট। ম'সে'নাররা এখন চারদিকে বিক্ষিপ্ত।

স্বাভাবিক ভাবেই ম'সে'নারের সদর-ঘাঁটি হয়েছে লণ্ডনের টেলসন ব্যাঙ্ক। যে ব্যাঙ্কে একদিন তাদের ব্যক্তিগত উপস্থিতি ছিল, তাদের অনেকেরই প্রেতাত্মা এখন এখানে ঘুরে বেড়ায়। তা ছাড়া এখানে ফ্রান্সের সব থেকে বিশ্বাসযোগ্য সংবাদ আসে। টেলসন চিরকালই পুরনো খদ্দেরের দিকে সাগ্রহে হাত বাড়িয়ে দেয়। যাদের জীবনে এই রাষ্ট্রীয় দুর্যোগে বিপদ ঘনিয়েছে তাদেরও ব্যাঙ্ক বিমুখ করেনি। যে সব অভিজাত নরনারী আসন্ন ঝড়ের পূর্ব-সংকেত পেয়েছিলেন, লুটপাট আর সম্পত্তি বেদখল হবার ভয়ে যারা ফ্রান্স থেকে ইংল্যাণ্ডের ব্যাঙ্কে টাকাপয়সা-সম্পত্তি সরিয়ে ফেলেছে, তারাও এখানে অর্থ-নৈতিক আশ্রয় পেয়েছে।

ফ্রান্স থেকে সদ্য আগত সব নারীপুরুষ প্রথমেই টেলসন ব্যাঙ্কে এসে দেখা করে। তাদের মুখে ফরাসী দেশের শেষ সমাচার প্রথম এখানেই পাওয়া যায়।

এই সব নানা কারণে কিছুকাল ধরে টেলসন ব্যাঙ্কই হয়ে উঠেছে সংবাদ-সংস্থা। এক রকমের সংবাদ আদান-প্রদানের ঘাঁটি। বাধ্য হয়ে অন্যান্য কৌতূহলী মানুষের জন্যে টেলসন ব্যাঙ্কের জানালায় সংবাদ লিখে টাঙিয়ে দেওয়া হয়। সেই সব নোটিশের সামনে সারাদিন ধরে চলে মানুষের ভিড়।

সেদিন একটি উষ্ণ কুয়াশা-ভরা বিকেলে ব্যাঙ্ক বন্ধের কিছু আগে ব্যাঙ্কে হৈ-চৈ ভিড়ের অন্ত ছিল না।

লরি নিজের ডেস্কে বসেছিলেন, তাঁর সামনে হেলান দিয়ে নিচু-গলায় কথা বলছিল ডার্নে। চারপাশের কলরবের থেকে বিচ্ছিন্ন হয়ে এরা দুজনে গোপন কোন শলাপরামর্শ করছিল।

ব্যাঙ্ক বন্ধ হবার আর বেশি দেরি নেই।

টেলসন ব্যাঙ্ক আগে কেবল টাকাকড়ি-সম্পত্তির কারবার করত, কিন্তু ফ্রান্সে বিপ্লব বেধে ওঠবার পর থেকেই এটি হয়ে উঠেছে সংবাদ-প্রতিষ্ঠান। যারা আত্মরক্ষা করে ইংল্যাণ্ডে পালিয়ে এসেছেন, তাদের খবর দেওয়া-নেওয়ার কাজ হাতে নিয়েছে ব্যাঙ্ক। সেই কারণেই আজকাল লোক-জন থৈথৈ করে এখানে সব সময়। এখন টেলসনই আশা, টেলসনই ভরসা।

'কিন্তু আপনি যদিও চিরযুবা তবু আমি বলছিলাম কি—' একটু যেন ইতস্তত করে বলল ডার্নে।

'বুঝেছি, আমি খুব বুড়ো হয়ে পড়েছি—না?' বললেন লরি।

'আবহাওয়ার অবস্থা অনিশ্চিত। পথ দীর্ঘ। যানবাহন পাওয়ারও কোন নিশ্চয়তা নেই। চারদিকে অরাজকতা—এমন কি সে শহরও হয়ত নিরাপদ নয় আপনার পক্ষে। এমন অবস্থায়— ?'

'তুমি দেখছি আমাকে থাকার চেয়ে যাওয়ারই যুক্তি দেখালে। সে দেশ আমার পক্ষে যথেষ্ট নিরাপদ। আমার মতো বুড়ো-হাবড়াদের নিয়ে মাথা ঘামানোর অত ফুরসত কোথায় তাদের? আর শহরের অবস্থা অরাজক যদি না হবে লণ্ডন থেকে কেনই-বা একজন পুরনো বিশ্বাসী লোককে পাঠাতে যাবে? যানবাহনের অনিশ্চয়তা, পথের দৈর্ঘ্য আর

শীত সম্বন্ধে এটুকু বলতে পারি যে, এত বছর কাজ করার পর আজ যদি আমি ব্যাঙ্কের হয়ে এই ঝক্কিটুকু না নিই তো আর কে নেবে?'

'আমার ইচ্ছা আমিও যাই আপনার সঙ্গে।'

আপনমনে বলল যেন ডার্নে। কিন্তু তার স্বগতোক্তি কথায় প্রকাশ পেয়ে গেল।

'তুমি যাবে? ফ্রান্সে তোমার জন্ম—তুমি যাবে সেখানে? চমৎকার বুদ্ধি তোমার!'

'ফরাসী বলেই ক-দিন ধরে ভাবছি কথাটা বেশি ক'রে। আমার দেশের গরীব দুঃখীদের প্রতি আমার দরদ আছে। সমস্ত বিষয়-সম্পত্তি জমিদারি তুলে দিয়ে এসেছি তাদের হাতে—আমার ভয়ের কারণ কি আছে? আমি গিয়ে দাঁড়ালে লোকে আমার কথা শুনবেই। হয়ত তাদের বুঝিয়ে-সুজিয়ে কিছুটা সামলাতে পারব। আপনি চলে এলে কাল রাতে লুসির সঙ্গে আমার এ নিয়েই কথা হচ্ছিল।'

ডার্নে গম্ভীর মুখে যে কথা বলল তাতে লরির চিন্তার কারণ হয়ে উঠল।

'লুসির নাম উল্লেখ করতে তোমার লজ্জা হওয়া উচিত। তাকে ফেলে এই সময় ফ্রান্সে যেতে চাও?'

'অবশ্য আমি তো আর সত্যি যাচ্ছি না', মুখে হাসি টেনে উত্তর দিল ডার্নে।

'যে অসুবিধের মধ্য দিয়ে আমাদের কাজ-কারবার চালাতে হয় সে-সম্বন্ধে কোনই ধারণা নেই তোমার', চাপা-গলায় বললেন লরি, 'কত যে সতর্ক সাবধান হয়ে আমাদের কাজ করতে হচ্ছে তা বোঝাব কি ক'রে? ভগবান না করুন, আমাদের দলিল-পত্র যদি কোন গতিকে জনতার হাতে পড়ে নষ্ট হয়ে যায়, কত লোকের সর্বনাশ হয়ে যাবে ভাবা যায় না। আজ বা আগামী কাল প্যারিস লুণ্ঠিত, বিধ্বস্ত, আগুনে ভস্মীভূত হবে না, একথা কে বলতে পরে? কাজেই এ-সময় তাড়াতাড়ি অন্তত বেশি দরকারী দলিল-পত্র উদ্ধার করে তার মধ্যে মূল্যবান কাগজপত্র বাছাই করে গুছিয়ে, হয় লুকিয়ে রাখা, নয়ত সঙ্গে করে নিয়ে চলে আসার ক্ষমতা একমাত্র আমারই আছে। টেলসন ব্যাঙ্কের কর্তারা জানেন সে কথা। ষাট বছর যাঁদের নিমক খেয়েছি, আজ বিপদের দিনে তাঁদের অকূলে ভাসিয়ে দেব? বয়সের দোষে গাঁটে গাঁটে ব্যথা লাগে—তাহলেও তোমাদের চেয়েও আমার কর্মক্ষমতা কিছু কম নয়।'

'আপনার সাহসের প্রশংসা করি আমি।'

'যতই তুচ্ছ হোক না কেন এই মুহূর্তে প্যারিস থেকে কিছু বের করে নিয়ে আসা এক রকম অসম্ভব। সে-সব দলিল হয়ত মূল্যবান নয়—হয়ত ভবিষ্যতে তার দাম হবে না—তবুও। আজই বহুমূল্য জিনিস দলিল-পত্র নিয়ে একদল এসেছে এখানে। তারা যখন সীমান্ত অতিক্রম করছিল তাদের প্রাণ একটি সূক্ষ্ম সুতোয় ঝুলছিল। ধরা পড়লে কি হত একমাত্র ঈশ্বর জানেন। অথচ একসময় ছিল, কত কিছুই সেখান থেকে এখানে আসা-যাওয়া করেছে। কোন বাধাই ছিল না। কিন্তু এখন সকল পথ রুদ্ধ, বিপদ-সঙ্কুল।'

'আজ রাতেই কি রওনা হবেন?'

লরি তার উৎকণ্ঠিত ভাবটি গোপন করলেন না। নিচু গলায় বললেন, 'আজ রাতেই। এত জরুরী ব্যাপার যে আর মুহূর্তমাত্র বিলম্ব করা অসম্ভব।'

'কেউ সঙ্গে যাবে না?'

'অনেকের নামই উঠেছে কিন্তু কেউই আমার পছন্দ নয়। শুধু জেরিকে সঙ্গে নেব। আমাদের ব্যাঙ্কের প্রহরী সে। ও আমার অনেকদিনের কাজকর্মের সঙ্গী। ওকে দেখে কেউ কোন সন্দেহ করবে না। মনিবের দেখাশুনার কাজে ওস্তাদ এইটুকু বুঝবে। এবার কাজ থেকে চিরকালের মতো ছুটি নেব। যথেষ্ট বুড়ো হয়েছি।

এখন পরকালের কথা ভাববার সময় হয়েছে। এই পবিত্র কর্তব্যটুকু পালন করার পর আমি কর্তৃপক্ষের কাছে আবেদন করব অবসর নেবার জন্যে।'

ডার্নে যখন লরির সঙ্গে আলাপ করছিল ব্যাঙ্কের একজন লরির কাছে এসে তার ডেস্কে একটি ময়লা মুখবন্ধ খাম রেখে প্রশ্ন করল, 'ঠিকানার কোন হদিস পেলেন?'

ডার্নের খুব কাছে পড়েছিল খামটি। সহজেই তার নজর পড়ল ঠিকানাটার উপর। তারই পূর্ব নাম চিঠিখানির উপরে দেখে কম বিস্মিত হল না ডার্নে। ঠিকানাতে লেখা ছিল তার ফ্রান্সের জমিদারির নাম। টেলসন ব্যাঙ্কের মারফত এসেছে ফ্রান্সের গ্রাম থেকে।

বিয়ের দিন সকালে ডাঃ ম্যানেত ডার্নেকে সনির্বন্ধ অনুরোধ জানিয়েছিলেন তার আসল নাম তাদের দুজনের মধ্যেই গোপন রাখতে। ডাক্তারের বিনা অনুমতিতে যেন বেফাঁস না হয় বাইরে। কেউ জানে না আজ পর্যন্ত—তার স্ত্রীও না। লরির তো জানার কথাই নয়।

লরি বললেন, 'যারা ব্যাঙ্কে আসে তাদের প্রত্যেককে দেখিয়েছি চিঠিখানা। কিন্তু ঐ নামের কোন লোকের আজও পর্যন্ত হদিস পাওয়া যায়নি।

ব্যাঙ্ক বন্ধ করার সময় হয়ে এসেছে। লরির ডেস্কের পাশ দিয়ে চলেছে নানা লোক। লরি তাদের দিকে চিঠিখানা বাড়িয়ে ধরে জিজ্ঞাসা করতে লাগলেন, কেউ চেনেন নাকি লোকটিকে।

তার সম্বন্ধে নানা লোক নানা কথা বলল। কিন্তু তাকে চিনল না কেউ।

'যে মারকুইস খুন হয়েছিলেন সেই অভিজাত মানুষটির ভাইপো শুনেছি ছোকরা', বলল একজন, 'ওরকম লোকের সঙ্গে চেনা না হওয়াই ভালো।'

'লোকটা একটা পাষণ্ড। ঐ জমিদার খড়ের গাদায় মাথা ঢুকিয়ে পা উঁচু করে প্যারিস থেকে পালিয়ে এসেছিল ক-বছর আগে', বলল অন্যজন।

'লোকটি রাজনীতির নূতন চিন্তায় বিশ্বাস করত। গণতন্ত্র আর সাম্য মৈত্রী স্বাধীনতার বাণীতে উদ্বুদ্ধ হয়ে ওর কাকা মারকুইসের বিরুদ্ধে চলে গিয়েছিল। তার পর যখন সম্পত্তির উত্তরাধিকার পায়, সে সব ছেড়ে চলে এসেছে। একজন গুণ্ডা বদমায়েশের হাতে সে সব সঁপে দিয়ে এসেছে।'

ষ্ট্রিভার ছিলেন কাছেই।

বললেন, 'তাই নাকি? লোকটা ঐ রকম টাইপের? দেখি, সেই কুখ্যাত নাম আর পদবী।'

ষ্ট্রিভারের কাঁধে হাত রাখল ডার্নে। নিজেকে সংযত রাখা তার পক্ষে আর সম্ভবপর হচ্ছিল না।

'আমি লোকটাকে জানি।'

'আশ্চর্য কথা! তবে আমি দুঃখিত।' বলল ষ্ট্রিভার।

'কেন? দুঃখিত কেন?'

'কেন কি, মি. ডার্নে?' বলল ষ্ট্রিভার, 'লোকটার কীর্তিকলাপ শুনলেন। এই পরিস্থিতিতে কেন—সে প্রশ্ন করবেন না।'

'কিন্তু কেন—আমি তা শুনতে চাই।'

'সে-কথা আপনাকে আমি বলতে চাই না, মি. ডার্নে। এমনধারা অদ্ভুত প্রশ্ন আপনি করতে পারেন, আমি ভাবতেই পারি না। এই লোকটা একটা শয়তান। জীবনের সব নীতিবোধ বিসর্জন দিয়ে লোকটা নিজের সম্পত্তি সব দুনিয়ার খুনেদের হাতে দিয়েছে —যাদের কাজ হল পাইকারী হারে খুন করা। আমার কি মনে হয় জানেন, এই ধরনের

পাষণ্ডদের সঙ্গ করাও পাপ। তাতে সংক্রমণের ভয় থাকে। শুধু সেইজন্য আমি আপনাকে বলছিলাম।'

ডার্নে আত্মপ্রকাশ করতে চায় না।

সেই গোপনীয়তা তার জীবনের সব সুখের চাবিকাঠি।

তবু বলল, 'হয়ত সেই মানুষটিকে যথাযথ ভাবে আপনি বুঝতে চেষ্টা করেননি।'

'আপনাকে যুক্তিতে কোণঠাসা করা মোটেই শক্ত নয়, মি. ডার্নে। তাই করব আমি। ও লোকটা যদি ভদ্রলোক হয় তবে ও-রকম ভদ্রলোক আমার মাথায় আসে না। সে-কথা তাকে আপনি বলতে পারেন আমার জবানিতে। ঐ সব খুনেদের হাতে সম্পত্তি আর প্রজাদের তুলে দিয়ে লোকটা তাদের সর্দার হয়ে ওঠেনি তো?'

ষ্ট্রিভার চারদিকে একবার চোখ বুলিয়ে নিল। তার পর বলল, 'মানুষের চরিত্র আমার মোটামুটি জানা আছে। ঐ ধরনের লোকেদের ওপর বিশ্বাস করে বেহুঁশ বসে থাকার পাত্র এই সব ভদ্রলোক নয়। এরা একটা ঝগড়া-ঝাঁটি দেখলে প্রথমেই সরে পড়ার তালে থাকে।'

আর বেশিক্ষণ দাঁড়াল না ষ্ট্রিভার।

ডার্নের দিকে তাকিয়ে বিদায় নিল। তারপর ফ্লিট ষ্ট্রিটের ভিড়ের ভিতর অদৃশ্য হয়ে গেল।

ব্যাঙ্ক একে একে খালি হয়ে গেল। রইল বাকি শুধু লরি আর ডার্নে।

ডার্নে বলল, 'আমি চিনি লোকটিকে।'

'তুমি এই চিঠির দায়িত্ব নেবে? জান তো কাকে দিতে হবে? এরকম জঘন্য মানুষের সঙ্গে তোমার পরিচয় আছে জেনে দুঃখিত হলাম। সে কি কুকীর্তি করেছে জান?'

'ঠিক লোকের হাতেই পৌঁছে দেব। আপনি কি এখান থেকেই যাত্রা করবেন?'

'এখান থেকেই। ঠিক আটটার সময়।'

'আপনাকে গাড়িতে তুলে দিতে আসব।'

ডার্নে তাড়াতাড়ি সেখান থেকে চলে এসে একটু নিরিবিলিতে দাঁড়িয়ে চিঠি খুলে পড়তে লাগল—

অ্যাবে জেল, প্যারিস ২১ জুন, ১৭৯২

মসেঁনার বর্তমান মারকুইস,

'বহু দিন প্রাণ হাতে লইয়া কাটানোর পর অবশেষে প্রজাদের হাতে বন্দী হইয়াছি। তার পর চলিয়াছে নিদারুণ অত্যাচার ও অপমান। পথেও অত্যাচারের অবধি ছিল না। কিন্তু এইখানেই শেষ নয়। তারা আমার বাড়ি-ঘর জ্বালাইয়া দিয়াছে। আমি মারকুইসের ভৃত্য—আপনার দাস।

যে-অপরাধে আমাকে বন্দী করা হইয়াছে, যাহার জন্য আমার বিচার হইবে—তাহা এই, আমি নাকি প্রজাদের বিরুদ্ধে ষড়যন্ত্র করিয়াছি। একজন দেশ-ত্যাগীর স্বপক্ষে তাহাদের বিরুদ্ধে ষড়যন্ত্রে লিপ্ত ছিলাম। কিন্তু আমি যে কখনই তাহাদের শত্রুতা করি নাই, সে কথা কে শুনিবে? যেদিন হইতে আপনার সম্পত্তি বাস্তুত্যাগী সম্পত্তি বলিয়া ঘোষিত হইয়াছে, তাহার পর আমি এক কপর্দকও কর আদায় করি নাই। আমি কোনপ্রকার শঠতার আশ্রয় লই নাই। কিন্তু কে আমার কথায় কান দিবে? তাহাদের একমাত্র অভিযোগ—আমি একজন বাস্তুত্যাগীর স্বপক্ষে কাজ করিয়াছি—কিন্তু কোথায় তিনি? সেই মহানুভব মসেঁনার মারকুইস এখন কোথায় দেশত্যাগী হইয়া আছেন? ঘুমের মধ্যেও আমি কাঁদি—কোথায় তিনি? ভগবানের নিকট কাতর মিনতি জানাই, তিনি কি আসিয়া আমাকে উদ্ধার করিবেন না?

টেলসন ব্যাঙ্কের মারফত সমুদ্রের পরপারে পাঠাই আমার এই কাতর ক্রন্দন, হয়ত একদিন সেই কান্না পৌঁছিবে আমার মুক্তিদাতার কানে।

আপনার বংশের সুনাম ও সম্মানের দাবিতে আমি মিনতি করিতেছি, মসেঁনার! যেখানেই থাকুন আপনি সত্বর আসিয়া আমাকে উদ্ধার করুন। আমার অপরাধ আমি আপনার প্রতি বিশ্বাসঘাতকতা করি নাই। আপনি এখন আসিয়া সে বিশ্বাসের মর্যাদা রক্ষা করুন।

এই ভীতির রাজ্য হইতে—এই অন্ধকার কারাকক্ষ হইতে আমায় উদ্ধার করুন। আমি মৃত্যুর অপেক্ষায় দিন গুণিতেছি।

আপনার চিরবিশ্বস্ত
হতভাগ্য গ্যাবেল।

তার ভিতরকার সুপ্ত অস্বস্তি এই একখানি পত্রে যেন দারুণ ভাবে ধাক্কা খেল।

তাদের পরিবারের এক বিশ্বস্ত পুরাতন কর্মচারী—যার একমাত্র অপরাধ সে তার ও তার পরিবারের প্রতি বিশ্বাসঘাতকতা করেনি—সে আজ চরম বিপদের সম্মুখীন। তার অনুযোগ-কঠিন মুখখানি ডার্নে যেন চোখের সামনে দেখতে পেল।

তাদের বংশের দুর্নাম, অত্যাচারের পরিণাম, ভীতি, পিতৃব্যের প্রতি সন্দেহ ও বিদ্বেষ, ধসে-পড়া আভিজাত্যের রাশ আটকে রাখার প্রতি বিতৃষ্ণাবশত সে পাকা মুন্সিয়ানা দেখাতে পারেনি। যে আভিজাত্য ও জমিদারি তার হাতে বর্তাল তার কোন প্রকৃত ব্যবস্থা না করে সে ছেলেমানুষী কাজ করেছে।

আজ সে তো ভালো করেই জানে যে লুসির প্রতি ভালোবাসায় তার সামাজিক প্রতিষ্ঠা বিসর্জন। হোক তা বহুদিনের সংকল্পিত—তবু তার মধ্যে দ্রুত সিদ্ধান্তের অপরিণামদর্শিতা জড়িয়ে আছে।

সব-কিছু গুছিয়ে ভেবে চিন্তা করা তার উচিত ছিল। হয়ত করার ইচ্ছা তার ছিল। কিন্তু করা হয়ে ওঠেনি।

এইখানে এই ইংরেজি সমাজে তার গৃহস্থালির সুখ-স্বাচ্ছন্দ্যে কাজ-কর্মের মধ্যে সর্বদা মগ্ন থাকার বাসনা এবং ঘটনা-প্রবাহের দ্রুত পরিবর্তনশীলতার মধ্যে নিজেকে সে সম্পূর্ণ সমর্পণ করেছে। যতদূর দেখা যাচ্ছে এ সপ্তাহের আদেশ পরবর্তী সপ্তাহের দ্রুত পরিবর্তনে আমূল পালটে যাচ্ছে। তার পরের সপ্তাহে পরিস্থিতি এক নব কলেবর ধারণ করছে। এর ভিতর নিজেকে সে নিরঙ্কুশ বিচ্ছিন্ন করে রাখার চেষ্টা করছিল। মনের ভিতর তার অস্বস্তি খচ খচ করে কাঁটার মত বিঁধছিল ঠিকই, কিন্তু সে কোন প্রতিরোধ করতে চেষ্টা করেনি।

বহুদিন ধরে কর্তব্যে অগ্রসর হবার কথা ভাবছিল ডার্নে। কিন্তু যে-ভাবে সারা ফ্রান্স জুড়ে অভিজাত পরিবারগুলি হয় নিহত হচ্ছিল, নয়ত পালিয়ে আসছিল সীমান্ত ডিঙিয়ে, যে-ভাবে ধনসম্পত্তি হীরা-জহরত হয় লুটপাট নয়ত বিনষ্ট ও বাজেয়াপ্ত হচ্ছিল—যেভাবে সেই সব অভিজাত পরিবারের নাম মুছে যাচ্ছিল দেশ থেকে, তাতে সে দেশে গেলে বিপদগ্রস্ত হতে পারে—এমন সম্ভাবনা তার মনে ছিল না তা নয়।

কিন্তু ব্যক্তিগতভাবে সে জীবনে কারুর উপর অত্যাচার করেনি। কাউকে কারাগারে পাঠায়নি। শোষণের টাকায় জীবনের আরাম পাবার লোভ পরিত্যাগ করে সে নিজেকে বৃহৎ জগতে নির্বাসিত করেছে স্বেচ্ছায়। আজ নিজের ক্ষুধার অন্ন সে নিজের পরিশ্রমে উপার্জন করে।

তার নির্দেশ ছিল নায়েব গ্যাবেলের উপর যে, ক্ষীয়মাণ জমিদারির যত ক্ষতিই হোক—দরিদ্র প্রজাদের কাছ থেকে যেন জোর করে ভাড়া কি সুদ আদায় না করা হয়। শীতে

তাদের কাঠ দিয়ে সাহায্য করবে গ্যাবেল। গ্রীষ্মের দিনে যথাসম্ভব সাহায্যের হাত এগিয়ে দেবে মানুষদের। নিজের ভবিষ্যৎ ভেবে এ-সবই কাগজপত্রে আদেশ দিয়ে এসেছে ডার্নে। সে-সব নির্দেশ এখন লোক-সমক্ষে জানাজানি হবে। তাতে তার প্রতি বিপ্লবীদের সহানুভূতি হবেই।

এই শেষ চিন্তার জোরে ডার্নে স্থির করে ফেলল যে প্যারিসে যাবে সে।

প্রাচীন কাহিনীর নাবিকের মতো, জীবনের ঝড় তুফান তাকে সেই চুম্বক-পাহাড়ের দিকে আকর্ষণ করে নিয়ে যাচ্ছিল। মন আচ্ছন্ন করে যত চিন্তা আসা-যাওয়া করছিল, সবই সেই চুম্বকের দিকে তাকে ঠেলে দিতে লাগল।

ডার্নের মনে হতে লাগল যে তার দুর্ভাগা দেশে কিছু কিছু মন্দগতি লোক এই সব অন্যায় জুলুমের রাজত্ব কায়েম করতে চেষ্টা করছে। তাকে সবাই ভালোবাসে—সে তাদের চেয়ে অনেক ভালো। সে যদি চেষ্টা করে হয়ত-বা এ রক্তক্ষয় বন্ধ করা যাবে। হয়ত-বা মানব প্রেম ও করুণায় প্রভাবিত হয়ে এই দুর্যোগের অবসান ঘটবে।

লরির সঙ্গে তুলনা করে কত ছোট মনে হল নিজেকে। ঐ বৃদ্ধ মানুষটির কি অসীম মনোবল—কত নিষ্ঠা! তার মনে পড়ল স্ট্রাইভারের ব্যঙ্গোক্তি। তার পর গ্যাবেলের চিঠির সরল আবেদন—একটি মৃত্যুপথযাত্রীর কাতরতা তাকে স্থির থাকতে দিল না। বংশের সুনাম, ন্যায়বিচার ও কর্তব্যের আহ্বানে সে বধির থাকতে পারে না।

দৃঢ় সংকল্প করল ডার্নে। প্যারিসে সে যাবে।

সেই চুম্বক-পাহাড়ের আকর্ষণে তাকে এগিয়ে যেতেই হবে যতক্ষণ না তার উপর আছড়ে পড়ে সে।

কিন্তু ডার্নে কোন পাহাড় দেখল না। কোন বিপদের সম্ভাবনা তার কল্পনাতেও ছিল না। যে-সব কাজ সে অসমাপ্ত রেখে এসেছে—যেভাবে রেখে এসেছে—যে-সব নির্দেশনামা সে দিয়েছে জমিদারি পরিচালনার ব্যাপারে—তার প্রজাদের দুঃখ-দুর্দশা নিরসনের জন্যে—সে-সব এইবার তার উপস্থিতিতে লোকে সাগ্রহে মেনে নেবে। এই সব সরল ভালো মানুষেরা যেভাবে জীবনে তাদের সাফল্যের মরীচিকা দেখে, ঠিক তেমনি ভাবেই এক উজ্জ্বল সম্ভাবনাপূর্ণ দিনের স্বপ্ন দেখতে লাগল ডার্নে।

হয়ত-বা জনতার অভিলাষে এই উন্মত্ত অভিযান থেকে বিপ্লবকে সে সঠিক পথে নিয়ে যাবার নেতৃত্ব দিতে পারবে।

কিন্তু তার যাত্রার কথা কোন ভাবে লুসি বা তার পিতাকে জানানো হবে না। এ বিচ্ছেদ-বেদনা লুসি সহ্য করতে পারবে না।

ডাক্তার ম্যানেতকে এই অসম্ভব দুর্যোগের চিন্তায় ফেলা মোটেই উচিত হবে না, ভাবল ডার্নে। বরং তাঁকে সমস্ত পরিস্থিতির সরল পরিসমাপ্তির ইঙ্গিত দিয়ে শান্ত করা চলবে।

একদিন ডাক্তার ফ্রান্সে থাকাকালীন যে ভয়াবহ অবস্থায় কাল কাটিয়েছিলেন, তার সঙ্গে বর্তমান বিপ্লবীদের যে ভাবনার যোগসূত্র আর সেই পটভূমিকায় দেশত্যাগী অভিজাত হিসেবে তার বিশেষ দায়দায়িত্বের কথা কিন্তু একবারও তার মনে হল না।

উদ্‌ভ্রান্তের মত ইতস্তত পায়চারি করতে লাগল ডার্নে। ক্রমশ টেলসন ব্যাঙ্কে ফিরে আসার সময় হয়ে এল। লরির কাছে বিদায় নিতে হবে। প্যারিসে পৌঁছেই প্রথমে দেখা করবে লরির সঙ্গে। কিন্তু এখন তাঁকে সংকল্পের কথা জানতে দেওয়া হবে না।

ব্যাঙ্কের দরজায় গাড়ি তৈরি। প্রস্তুত হয়ে এসেছেন লরি।

'চিঠিখানি দিয়েছি মালিককে', বলল ডার্নে—'লিখিত উত্তর হাতে হাতে দিয়ে আপনাকে বিপদগ্রস্ত করতে চাইনে। তবে তার মৌখিক-উত্তর জানতে পারেন।'

'এখুনি বল, যদি কোন বিপদ না থাকে।'

'বিপদের কিছু নেই। তবে উত্তরটা দিতে হবে একজন বন্দীকে।'
'বন্দীর নাম?'
'গ্যাবেল—'
'কি বলতে হবে হতভাগ্যকে?'
'বলতে হবে মালিক তার চিঠি পেয়েছে এবং আসবে।'
'কখন আসবে, দিন-ক্ষণ কিছু বলেছে?'
'আগামী কাল রাতে সে ফ্রান্সের দিকে যাত্রা করবে।'
'অন্য কারুর নাম বলেছে?'
'না।'

অনেকগুলি কোট ও ক্লোক পরলেন লরি। লরিকে পোশাক পরতে সাহায্য করল ডার্নে। তার পর ব্যাঙ্কের ভিতরের উষ্ণ পরিবেশ পরিত্যাগ করে তারা দুজনে কুয়াশা-ঢাকা ফ্লীট ষ্ট্রীটে এসে দাঁড়ালেন।

'লুসি আর তার মেয়েকে আমার ভালোবাসা দিও। যত দিন না ফিরি দেখো তাদের।'

ডার্নে সম্মতিসূচক ঘাড় নাড়ল। কিন্তু মুখের হাসিতে কি মনের কপটতা ঢাকা পড়ল?

লরিকে নিয়ে গাড়ি দ্রুত বেগে চলে গেল।

সেই ২৪ আগস্ট গভীর রাত পর্যন্ত জেগে দুখানা চিঠি লিখল ডার্নে। একখানি লুসিকে—প্যারিসে যাওয়ার কর্তব্যের কথা বিশেষভাবে বর্ণনা ক'রে। সেখানে তার ব্যক্তিগত বিপদের কোন সম্ভাবনাই নেই, এ কথাও উল্লেখ করতে ভুলল না। আর একখানি চিঠি লিখল সে ডাঃ ম্যানেতকে। স্ত্রী ও কন্যার ভার তাঁর উপর সে অর্পণ করল সেই চিঠিতে। নিজের নিরাপত্তার কথা তাঁকেও বিশেষ করে লিখে সে তাঁকে আশ্বস্ত করল। প্যারিসে পৌঁছেই খবর দেবে সে।

কোন দুর্ভাবনার কোন সম্ভাবনা নেই।

বিদায়ের দিনটি অতি দুর্বিষহ হয়ে উঠল ডার্নের পক্ষে। আসল উদ্দেশ্যটি গোপন রাখতে হবে লুসির কাছ থেকে। ঘুণাক্ষরেও যেন লুসির মনে কোন সন্দেহের রেখাপাত না করে। সেই মেয়েটির হাসিখুশি গৃহস্থালিতে কোথাও কোন আশঙ্কার লেশমাত্র নেই। তবু কষ্ট করে নিজেকে সম্বরণ করল ডার্নে।

দিন কেটে গেল দ্রুত পায়ে। সন্ধ্যা ঘনিয়ে এলে লুসিকে আর তার মেয়েকে গভীর আবেগে আলিঙ্গন করে ডার্নে কুয়াশা-ঢাকা রাস্তায় নেমে পড়ল। সে কোথায় যাচ্ছে তার কোন ইঙ্গিত দিল না।

একটা অদৃশ্য শক্তি অমোঘ আকর্ষণে তাকে দ্রুত টেনে নিয়ে চলেছে। এক জন বিশ্বস্ত চাকরের হাতে চিঠি দুখানি দিয়ে এসেছে। মাঝ-রাত পেরুলে দেবে। নিরপরাধ বন্দীর আকুল ক্রন্দন কানে বাজছে ডার্নের। ঈশ্বরের নামে ন্যায় সত্য আর বংশমর্যাদার নামে আমায় বাঁচান। সে-ক্রন্দনে বধির থাকতে পারে না সে। জীবনের প্রিয়তম যা-কিছু সব পিছনে ফেলে চুম্বকাকর্ষণে ছুটে চলেছে সে এক অমোঘ পরিণতির দিকে।

## তৃতীয় খণ্ড

# ঝড়ের পদচিহ্ন

### ১ নির্জন সেলে

সতের শ বিরানব্বই সাল। ইংল্যান্ড থেকে চলেছে পথিক প্যারিসের পথে। সে-পথে বিড়ম্বনার শেষ ছিল না সে-বছরে। দেশ আলো করে রাজা তখনও ছিলেন বটে, কিন্তু পথঘাটের অসুবিধাই শুধু নয়—রুগ্ন ঘোড়াদের দল—আরও অনেক আনুষঙ্গিক ঝক্কি ছিল পথে। দিন-বদলের অন্য ঝুঁকিও বড় কম ছিল না। শহর-গাঁয়ে ঘাঁটিতে ঘাঁটিতে গাদা বন্দুক নিয়ে বিপ্লবী ফৌজের ছোট ছোট দল টহল দিত, আসাযাওয়ার পথে লোকের উপর নজর রাখত। সীমান্ত ডিঙিয়ে আসতে যেতে হলে পথিককে কাগজ-পত্র দেখাতে হত—সনাক্ত হতে হত—জাহাজ জাহাজ কৈফিয়ত দিয়েও সন্তুষ্ট করতে না পারলে বিপ্লবীদের শাস্তি নিতে হত। বিপ্লবীদের আইনে ইতিহাসের নতুন প্রত্যূষে নয়া পত্তনির বুনিয়াদ। লোকের মুখে তখন এক আওয়াজ—সাম্য-মৈত্রী-স্বাধীনতা, নয় মৃত্যু। আমাদের গণতন্ত্র এক ও অখণ্ড।

ফ্রান্সের জমিতে কিছু দূর অগ্রসর হতেই ডার্নের বুঝতে বাকি রইল না যে, এর পর ইংল্যান্ডে ফেরার পথ তার পক্ষে শানিত দুরত্যয়া দুর্গম পথ। এই সব প্রহরীদের দ্বারা কর্তা প্যারিসে তাদের কাগজ-পত্র দেখিয়ে সন্তুষ্ট করতে না পারলে তার সমূহ বিপদের সম্ভাবনা। কয়েক পা অন্তর সে যেন হোঁচট খেতে খেতে এগোচ্ছে। সর্বত্র সতর্ক সন্দিহান দৃষ্টি, কারা যেন বেড়াজাল দিয়ে তাকে চতুর্দিক থেকে ঘিরে ফেলছে। এক এক গ্রাম উজিয়ে যাচ্ছে সে, আর পিছনে, লোহার দরজা বন্ধ করে দিচ্ছে কারা।

নজরে থেকে থেকে ডার্নের যেন হাঁফ ধরে যায়। এগিয়ে যাচ্ছে সে অন্য মনে, হঠাৎ দেখল কারা যেন পিছন পিছন আসছে ছায়ার মতো, কতবার তাকে ফিরে যেতে হচ্ছে তাদের তলবে। এক পা এগোতে বিশ পা পিছোতে হচ্ছে সন্দেহের আগুনে।

এমনি একদিন হা-ক্লান্ত হয়ে ডার্নে এক ছোট শহরের পান্থশালায় বিশ্রাম নিচ্ছিল রাতে। এখনও প্যারিস বহুদূর। এত দূর পর্যন্ত গ্যাবেলের চিঠিখানিই তাকে বাঁচিয়ে এসেছে। কিন্তু এই গ্রামে এসে বিপ্লবীদের কথাবার্তা শুনে অবধি তার মনের শান্তি ঘুচে গেল। একটা আসন্ন বিপদের আশঙ্কা নিয়েই ঘুমোতে গিয়েছিল ডার্নে। মাঝ রাতে কাদের ডাকে উঠে ঘুম-ভাঙ্গা চোখে দারুণ অবাক হল সে।

কাদের পায়ের আওয়াজে, গাদা বন্দুকের শব্দে চকিত হয়ে তাকাল ডার্নে। দেখল মাথায় মোটা লাল টুপি, মুখে তামাকের পাইপ দিয়ে তিন জন লোক বন্দুক ঠুকে তার বিছানায় চেপে বসল।

'আমাদের একজন নাগরিকের অধীনে তোমাকে প্যারিসে চালান দেবার হুকুম দিয়েছি আমি।'

'প্যারিসে যাবারই ইচ্ছা আমার। তবে কোন সঙ্গী না হলেও চলবে।'

'সে কি? তুমি হলে জমিদার—জমিদার-নন্দন—তোমার সঙ্গে লোক না দিলে কি হয়? অবশ্য তার খরচ জমা দিতে হবে আগে।'

ডার্নে শান্ত কণ্ঠে বলল, 'তাতে আপত্তি করব না আমি।'

'আপত্তি! শোন আমাদের জমিদারবাবুর কথা', রুক্ষ গলায় বলল একজন।

'আমাদের হাতে পড়েছ, তাই বিচারের আশা আছে। নইলে সরাসরি ল্যাম্পপোস্টে ঝুলতে। যাক চটপট তৈরি হয়ে নাও।'

তারা পাহারাদারদের ডেরায় নিয়ে গেল তাকে। সেখানে অনেক বিপ্লবীর ভিড়। দুজন পাহারাদারের খরচা হিসেবে মোটা টাকা এখানকার ঘাঁটিতে জমা দিতে হল ডার্নেকে। তারা তাকে ভোর তিনটেয় নিয়ে বেরুল। রাতের শিশিরে কুয়াশায় তখনও আকাশ-মাটি ভিজে। একটু পরেই তীরের ফলার মতো বৃষ্টি নামল।

সারা দিন বিশ্রাম আর গা-আঁধারি সন্ধ্যে হলেই যাত্রা। সারা রাত যাওয়া আর ভোর হলেই বিশ্রাম। এমনি করে গ্রামের পর গ্রাম এগিয়ে যেতে লাগল ডার্নে। সঙ্গে দুজন পাহারাদার থাকায় অস্বস্তি হলেও, নিজের নিরাপত্তার কোন আশঙ্কা ছিল না তার। প্যারিসে গিয়ে একবার পেঁছলেই তার সমস্ত অস্বস্তি-অশান্তির অবসান ঘটবে। গ্যাবেলকে সে কারামুক্ত করবেই। মনুষ্যত্বের আবেদনে এত দূর সে ছুটে এসেছে, নিজের সামান্য অসুবিধায় কি করে এখন পিছিয়ে যাবে?

প্রথম শহরেই ডার্নে প্রথম বিভীষিকা দেখল। সন্ধ্যা হয় হয়। পথে ভিড়। দুজন পাহারাদারের সঙ্গে ঘোড়া বদলের জায়গায় নামতেই এক দল লোক তাকে ঘিরে ফেলল। তাদের মুখ-চোখের দিকে চেয়ে ডার্নের বুঝতে বাকি রইল না যে তারা কি চায়। 'দেশত্যাগীর খুন চাই।' জনতার চোখে হিংসা, মুখে হত্যার মাদকতা, কন্ঠে এক আওয়াজ —'খুন চাই, খুন চাই।'

উন্মত্ত জনতার হাত থেকে বাঁচবার আশায় শান্ত কন্ঠে ডার্নে বলল, 'দেশত্যাগী? কি বলছেন আপনারা? দেখছেন না আমি স্বেচ্ছায় ফিরে এসেছি দেশে।'

হাতের কুড়ুল উঁচিয়ে একটা লোক যেন তেড়ে এল তার দিকে, 'দেশত্যাগী! দেশত্যাগী নও শুধু, তুমি হলে ঘৃণ্য জমিদার। তোমায় খুন করব আমরা। জান না মিথ্যেবাদী— ডিক্রি হয়ে গেছে—।'

মারমুখী জনতার আক্রমণ থেকে ডার্নেকে বাঁচাল পোস্টমাস্টার। তাকে আড়াল করে দাঁড়িয়ে সে সকলকে উদ্দেশ করে বলল, 'তোমরা উতলা হচ্ছ কেন, ভাই-বন্ধুরা? আগে প্যারিসে এর বিচার হোক—তার পর যা হবার তা তো হবেই।'

ডার্নেকে নিয়ে লোকটা ভিতরে ঢুকে গেট বন্ধ করে দিল। জনতা এসে ঝাঁপিয়ে পড়ল গেটের উপর। কাস্তে হাতুড়ি কুড়ুলের ঘা পড়তে লাগল লোহার দরজায়। কিন্তু তার পর কি জানি কেন সব ঝিমিয়ে গেল। জনতা পাতলা হয়ে এল।

পোস্টমাস্টারকে জিজ্ঞেস করল ডার্নে, 'ডিক্রির কথাটা কি বলছিল লোকটা?'

এইভাবে বিপদ-মুক্ত করার জন্যে তাকে অজস্র ধন্যবাদ দিল সে। তার পর আবার বলল, 'কিসের ডিক্রি?'

'দেশত্যাগীদের সম্পত্তি বিক্রির ব্যাপারে ডিক্রি হয়েছে।'

'কবে হয়েছে?'

চৌদ্দ তারিখে।'

'যেদিন আমি ইংল্যান্ড ত্যাগ করি সেই দিন?'

'ওটা অনেক হুকুমের একটা মাত্র। যত দেশত্যাগী আছে তাদের সব নির্বাসন হুকুম হয়েছে। যে ফিরবে এ দেশে তাকে হত্যা করা হবে। সেই হিসেবে লোকটা বলছিল যে আপনার প্রাণ এখন বিপ্লবীদের হাতে।'

'কিন্তু সে-হুকুম তো এখনও হয়নি।'

'কি জানি। কত হচ্ছে কত হবে।'

মাঝরাত অবধি ওরা খড়ের উপর শুয়ে কাটাল।

তারপর সারা শহর ঘুমোলে ওরা বেরিয়ে পড়ল পথে।

আজ ক-দিন রাতভোর পথে চলতে চলতে অনেক নতুন পরিবর্তনের মধ্যে একটা অদ্ভুত জিনিস তার চোখে বিশেষ করে পড়েছে। অনেকখানি নির্জন পথ অতিক্রম করার পর হঠাৎ ওরা এসে পড়েছে এক ঝাঁক কুটিরের সামনে। সেই রাত্রির অন্ধকারের মধ্যে সব কুঁড়েতেই জ্বলছে আলো। আর লোকেরা সেই মধ্যরাতে গোল হয়ে হাতে হাত দিয়ে স্বাধীনতার প্রতীক ঘিরে বসেছে। কখনও গাইছে মুক্তির গান।

ভাগ্যক্রমে সে রাতে এই সীমান্তে তেমন কেউ জেগে ছিল না। তারা নিঃশব্দে এই শহর পার হয়ে চলে গেল। তার পর নির্জন পথে পড়ল।

বছরের এই অসময়ে ঠাণ্ডা পড়েছে খুব। বৃষ্টিতে সব ভেজা। ফসলহীন মাঠের পাশ দিয়ে—অগ্নিদগ্ধ বাড়ি ঘরদোরের কোণ দিয়ে ওরা এগিয়ে যেতে লাগল। মাঝেমাঝে হঠাৎ বিপ্লবের রক্ষী-বাহিনী কোন ঝোপের অন্তরাল থেকে বেরিয়ে তাদের কাগজপত্র দেখে নিচ্ছে।

প্যারিসের বাইরে গিয়ে ওরা যখন দাঁড়াল তখন দিনের আলো ফুটেছে।

রক্ষীবাহিনী দারুণ তৎপর।

'বন্দীর কাগজপত্র কই ?'

একজন অফিসারকে ডেকে আনল গার্ড। তিনি কঠিন কণ্ঠে বললেন, 'কাগজপত্র কই ?'

কথাটা তার কানে বড় অপ্রিয় হয়ে বাজল।

ডার্নে সেই লোকটিকে স্মরণ করিয়ে দিল যে এদেশে সে স্বেচ্ছায় এসেছে—সে নিজে ফরাসী নাগরিক। বন্দী সে নয়। দেশের এই অরাজক অবস্থার দরুন তার রক্ষণাবেক্ষণের জন্যে রাষ্ট্র তাকে এই সঙ্গীকে সাহায্য করতে পাঠিয়েছে, তার খরচপত্তরও সে মিটিয়ে দিয়েছে।

তার মাতাল বিপ্লবী সঙ্গী মাথার টুপি থেকে কাগজপত্র বের করে দিল।

গ্যাবেলের চিঠিটা পড়ে লোকটা একটু যেন অবাক হল। ডার্নের দিকে এক দৃষ্টিতে তাকিয়ে দেখল।

কাগজপত্র নিয়ে ওরা ভিতরে চলে গেলে ডার্নে চারদিকে তাকিয়ে দেখতে লাগল। গেটে অনেক পাহারা। তাদের মধ্যে বিপ্লবী-রক্ষীরাই সংখ্যায় অনেক বেশি। বাকি কিছু সৈনিক চোখে পড়ল।

চাষীদের গাড়ি মালপত্র নিয়ে আনাগোনা করছে। তাদের খুব একটা অসুবিধা নেই। কিন্তু সাধারণ মানুষদের বেলায় খুবই কড়াকড়ি রয়েছে। অজস্র পুরুষ মেয়ের সঙ্গে নানা ধরনের গাড়ি আর জন্তু-জানোয়ার ভিড়ের মধ্যে ঠেলাঠেলি করছে। তাদের হুকুম হতে বহু দেরি হচ্ছে আর ভিড় বাড়ছে ক্রমশ।

লোকে অপেক্ষা করতে করতে গল্প-গুজব করছে। কেউ কেউ তামাক পোড়াচ্ছে। যাদের আরও দেরি হবার আশঙ্কা মাটিতে পড়ে ঘুমিয়েও নিচ্ছে তারা।

লাল টুপি আর তেরঙা পতাকা সকলের কাছেই। সারা দেশ যেন ছেয়ে গেছে এই দুই প্রতীকে।

আধ ঘণ্টা অপেক্ষা করার পর সেই লোকটা এসে গার্ডকে গেট খুলে দিতে হুকুম দিল।

আর সেই মাতাল সঙ্গীকে একখানা রসিদ দিল। লোকটা বন্দী ডার্নেকে নিরাপদে যে পৌঁছে দিয়েছে তারই চিরকুট।

তার পর তাকে নিয়ে গেল একজন রক্ষীদের ঘরে।

সারা ঘর মদ আর তামাকের গন্ধে ভরপুর। বহু সৈন্য আর বিপ্লবী-রক্ষী সেখানে

বিশ্রাম করছে। অনেকে ঘুমোচ্ছে। কেউ কেউ বা আধো জাগরিত অবস্থায় মিটমিট করে দেখছে সব। কেউ কেউ দারুণ মত্ত অবস্থায় ঘুরে বেড়াচ্ছে। দু-চারজন সুস্থ মেজাজের মানুষকেও দেখল ডার্নে।

ঘরের ভিতর তখনও বাতি জ্বলছে। সেই আলোর সঙ্গে মেঘলা দিনের আলো মিশে ঘরে একটা অদ্ভুত ভাব জড়িয়ে রয়েছে যেন। একটা ছন্নছাড়া এলোমেলো ভাব।

একটা টেবিলের উপর কয়েকখানা খাতা খোলা পড়ে রয়েছে।

আর সেই ঘরে একজন অফিসার সব তত্ত্বাবধান করছেন। তার পোশাকে কি চেহারায় কোন শৌখিনতা নেই। মুখের রঙ তামাটে।

ঘরের মধ্যে একজন তাকে দেখিয়ে বলল, 'কমরেড দ্যফর্জ, দেখ তো এই লোকটাই মারকুইস এভরে মঁদ কিনা?'

'হ্যাঁ—এই তো।'

'তোমার বয়স কত?'

'সাঁইত্রিশ হবে।'

'বিবাহিত?'

'হ্যাঁ—'

'কোথায় বিয়ে হয়েছিল?'

'ইংল্যান্ডে।'

'তা তো বটেই। বউ কোথায়?'

'সে ইংল্যান্ডে আছে।'

'বেশ, বেশ। লা ফোর্স জেলে চালান দাও কয়েদীকে।'

'জেলে কেন?'

একের পর এক বিস্ময়ে ডার্নে যেন অভিভূত হয়ে পড়ল। বলল, 'জেলে কেন যাব? আমার অপরাধ কি? কি আইনে আমায় তোমরা জেলে পাঠাচ্ছ?'

রূঢ় কণ্ঠের জবাব পেল ডার্নে, 'আইন? তুমি চলে যাবার পর এ দেশে নতুন আইন হয়েছে। অপরাধেরও মানে পালটেছে।'

'আমি তোমাদের মিনতি করছি', বলল ডার্নে 'আমি শপথ করে বলছি যে, আপন ইচ্ছেতেই আমি ফ্রান্সে এসেছি। আমাদের গ্রামের একজন লোক বড় বিপন্ন হয়ে আমায় চিঠি লিখেছিল—সেই চিঠি রয়েছে, পড়ে দেখ। কিন্তু আমায় তোমরা দেরি করিয়ে দিও না অনর্থক—তাকে আমায় উদ্ধার করতেই হবে। সে অধিকারটুকু দাও আমায়?'

'অধিকার? দেশত্যাগীর আবার অধিকার কি? যাও।'

হুকুম লিখে দিল সে কাগজে। বলল, 'এই নাও।'

ওপরে লেখা গোপনীয়।

দ্যফর্জের অনুসরণ করল ডার্নে।

রক্ষী-গৃহের বাইরে এসে অন্য দুজন সঙ্গীর আড়ালে দ্যফর্জ নিচু গলায় বলল, 'ডাক্তার ম্যানেতের মেয়েকে তবে আপনিই বিয়ে করেছেন? যে-ডাক্তার বাস্তিল দুর্গে বন্দী ছিলেন। সেই বাস্তিল দুর্গ আর নেই জানেন!'

সচকিত হয়ে মুখ তুলল ডার্নে। অবাক কণ্ঠে সায় দিল।

তারা তখন প্যারিসের পথে পা দিয়েছে।

'আমার নাম দ্যফর্জ। প্যারিসে আমার মদের দোকান আছে। হয়ত-বা আমার নাম আপনার শোনা থাকতে পারে।'

'শুনেছি বই কি। আপনার বাড়িতেই আমার স্ত্রী তার বাবাকে ফিরে পেয়েছিল।'

'স্ত্রী' এই কথাটিতে কি যেন ছিল, দ্যফর্জ অনিশ্চিত অধীর কণ্ঠে বলল, 'কিন্তু

এখন এভাবে ফিরে কেন এলেন ফ্রান্সে? এখন গিলোটিন চালু হয়েছে—এই কি আপনার দেশে আসার সুসময় হল?'

'এই তো বললাম। গ্যাবেলকে উদ্ধার করতেই হবে আমায়। সে আমাদের অনেক উপকার করেছে—সে বড় ভালো। কিন্তু আমার কথা বুঝি সত্যি মনে হল না?'

'সত্যি হয়ত, কিন্তু আপনার পক্ষে বড় মর্মান্তিক সত্যি।'

তার কপালে চিন্তার দাগ।

'আমি নিজে কিছু বুঝতে পারছি না', নিমজ্জমান ডার্নে আলাপের সূত্র ছাড়তে চাইল না। বলল, 'এবার এসে যা দেখছি এ সব আমার কল্পনার অতীত। যেন একটা ঘূর্ণিতে পড়ে আমি তলিয়ে যাচ্ছি। সব বদলে গেছে—তবু আপনি আমার পরিচিত—আপনি আমায় সাহায্য করুন। আমি সেখানে বিনা বিচারে মরব নাকি? আমার বিচারের সুবিধা করে দেবেন তো?'

'আমার দ্বারা কোন উপকার হবে না', দ্যফর্জ মুখ ফিরিয়ে তাকাল তার দিকে। লোকটির কপালের ক-টি কুঞ্চন-রেখাই শুধু চোখে পড়ল ডার্নের।

'আমার একটি প্রশ্নের উত্তর কি আপনি দেবেন?'

'প্রশ্নের রকম বুঝে। কি জানতে চান বলুন!'

'যে কারাগারে আমাকে অন্যায়ভাবে পাঠানো হচ্ছে, সেখান থেকে আমি কি বাইরের সঙ্গে যোগাযোগ করতে পারব?'

'দেখুন—কি হয়।'

'আমি কি আত্মপক্ষসমর্থনের সুযোগ পাব না? আমাকে কি বিনা বিচারে জেলে পচে মরতে হবে।'

'দেখতেই পাবেন আপনার কি হয়। এর আগে বহু মানুষ এমনি বিনা বিচারে জেলে পচে মরেছে।'

'কিন্তু আমি তো এমন কাজ কখনও করিনি।'

কোন উত্তর না দিয়ে দ্যফর্জ ডার্নের দিকে গম্ভীর দৃষ্টিতে তাকাল। তার দীর্ঘ নৈঃশব্দ্য ডার্নের মনে ক্ষীণ আশা জাগাল।

মিনতি-ভরা কণ্ঠে বলল সে। 'আর একটি অনুনয়। টেলসন ব্যাঙ্কের কর্মচারী মি. লরি এসেছেন এখানকার শাখা-অফিসে। তাঁকে আপনি এই খবরটুকু পৌঁছে দেবেন যে, চার্লস ডার্নে বিপ্লবীদের হাতে বন্দী হয়ে লা ফোর্স জেলে আটক আছে। শুধু এই খবরটুকু তাঁকে পৌঁছে দেবেন। কথা দিন, দেবেন।'

'দেব', বলে দ্যফর্জ একটুক্ষণ চুপ করে রইল। তার পর বলল, 'দেশের সেবক আমরা। বিপ্লবের সৈনিক। আপনাদের বিরুদ্ধেই আমাদের জেহাদ। আপনার কোন উপকার আমার দ্বারা হবে না।'

আর-কোন অনুনয় করা মিথ্যে জেনে নিঃশব্দে দ্যফর্জের অনুসরণ করতে লাগল ডার্নে। তার মর্যাদাও ক্ষুণ্ণ হল এই অপমানে।

আশ্চর্য লাগে যে এই দলে দলে বন্দীদের সম্বন্ধে লোকের যেন কোন ভ্রূক্ষেপই নেই। ছেলেরাও নীরবে তাদের পাশ কাটিয়ে যাচ্ছে। ময়লা জামা-কাপড় পরে চাষী-মজুররা ক্ষেত-খামার কল-কারখানায় যায়, এ-দৃশ্য দেখা যেমন লোকের অভ্যাস হয়ে গেছে—সুসজ্জিত ভদ্রলোকেরা আজকাল দলে দলে জেলে যাচ্ছে, ফাঁসিতে ঝুলছে,—সেও যেন লোকের চোখ-সওয়া হয়ে গেছে। তাই নতুনত্বের কোন কৌতূহল নেই লোকের চোখে।

একটা সরু গলি বরাবর আসতেই ডার্নের কানে গেল বক্তৃতার আওয়াজ। টুলের উপর দাঁড়িয়ে একজন লোক উত্তেজিত কণ্ঠে রাজার বিরুদ্ধে বিষোদ্গার করছিল। রাজা

ও রাজ-পরিবারের লোকেরা এত কাল ধরে দেশের লোকের কি সর্বনাশ করে এসেছে তারই হিসেব দাখিল করছিল লোকটা। বিষাক্ত তার ভাষা—কর্কশ ভঙ্গি। এই প্রথম জানতে পারল ডার্নে যে রাজা বন্দী হয়েছেন বিপ্লবীদের হাতে। সমস্ত বৈদেশিক রাজপুরুষেরা ফ্রান্স ত্যাগ করে স্বদেশে ফিরে গেছেন।

এই পরিস্থিতি সম্বন্ধে এতদিন সে অজ্ঞ ছিল। কোন খবরই পায়নি।

ইংল্যান্ড থেকে আসার সময় বিপদের এতখানি গুরুত্ব বোঝেনি ডার্নে। এত দিনে বিপদ সম্বন্ধে সচেতন হল সে। বুঝল যে, ক্রমাগত নতুন নতুন বিপদের জালে সে জড়িয়ে পড়ছে—তলিয়ে যাচ্ছে বিপদ-সমুদ্রের গভীরতায়, যেখান থেকে মুক্তির আশা অস্পষ্ট। ঘটনা এমন ভাবে মোড় নিয়েছে জানতে পারলে কখনই সে এই ভাবে ইংল্যান্ড থেকে এখানে বিপদ বরণ করতে আসত না। স্ত্রী-কন্যার সুখ-নীড় থেকে ছিটকে এসে এমনি করে প্রাণ বিপন্ন করত না খুনীদের হাতে। গণদেবতার রোষ যে এমন নৃশংস ভয়াল, তা কি ভাবতে পেরেছিল সে ক-টা দিন আগে?

কিন্তু একদিনে কতটুকুই বা জানতে পারল ডার্নে? দেখতে পেল এখনকার নরক-লীলা? রক্তস্রোত আর মৃতদেহের স্তূপ তখনও তো চোখে পড়েনি তার—কানে আসেনি দিন-রাত্রির সমস্ত প্রহরব্যাপী মৃত্যুর আর্তনাদ আর জল্লাদী জনতার উল্লাস। সে তখনও নিজের চিন্তায়—সে বাস্তবতা থেকে হাজার বছর দূরে। গিলোটিন কি তা সে জানে না। জনতার রূপ তার অজ্ঞাত।

আতঙ্কের কালো ছায়ায় আবৃত তার চেতনার আকাশে সবই যেন মায়াচ্ছন্ন। শুধু এই অনুভূতিটুকু স্পষ্ট যে স্ত্রী-কন্যার কাছ থেকে সে বিচ্ছিন্ন হল। নিশ্চিত নিরাপদ গার্হস্থ্য জীবনের দিন-রাত্রি ফুরিয়ে গেল তার।

এর পর কারাগারে বন্দীজীবন আর নির্যাতন—সেই কি তার নিশ্চিত ভবিতব্য! তার পর? সে কথা ভাবার আগেই দ্যফর্জ তাকে লা ফোর্স জেলের প্রাঙ্গণে পেঁৗছে দিল।

একজন প্রহরীর হাতে তাকে সঁপে দিয়ে দ্যফর্জ বলল—'দেশত্যাগী মাননীয়দের আর-এক জন। ইনি মারকুইস—'

'বটে! ওদের আরও কত আছে বাবা?'

লোকটার মোটা মুখখানা যেন আরও ফুলে উঠল।

জেলখানার বিষণ্ণ আধো-অন্ধকার বারান্দা সিঁড়ি পার হয়ে প্রহরীর সঙ্গে এগিয়ে গেল ডার্নে। অনেক দরজা খোলা-বন্ধের পর প্রহরী তাকে নিয়ে এসে তুলল একটা নিচু বিরাট ঘরের ভিতর। অনেক নারী-পুরুষ বন্দীকে দেখতে পেল এখানে ডার্নে। দেখল লম্বা টেবিলে বসে মেয়েরা কেউ পড়ছেন, কেউ লিখছেন, কেউ কেউ বা বোনার কাজ করছেন। পুরুষরা অধিকাংশই চেয়ারের পিছনে দাঁড়িয়ে আছে অথবা সারা ঘরে পায়চারি করে বেড়াচ্ছে। জেলে নোংরা অপরাধীদের সঙ্গে থাকতে হবে—এই চিন্তায় ডার্নের সমস্ত মন বিষাক্ত হয়েছিল, কিন্তু সে অবাক চোখে দেখল যে সে ঘরে প্রবেশ করা মাত্রই অন্য কয়েদীরা কি আশ্চর্য ভদ্রতায় ও ভব্যতায় উঠে দাঁড়িয়ে তাদের মধ্যে তাকে আহ্বান করল। এই বীভৎস আবহাওয়ার মধ্যে হঠাৎ এই আশ্চর্য পরিবেশ অদ্ভুত ঠেকল তার কাছে। তবে কি সে প্রেতের রাজত্বেই এসে পড়ল? এই সব অভিজাত পুরুষ-মহিলা—এই সৌজন্য—এই ভব্যতা—এই সব কি ছায়ামূর্তি! সব প্রেত! সৌন্দর্য—আভিজাত্য—সৌজন্য—অহঙ্কার—আর চপলতা—বুদ্ধি আর দীপ্তি—যৌবন আর জরা—সব যেন প্রেতায়িত হয়ে এক নির্জন সমুদ্রতীরে শেষ বিদায়ের জন্য প্রস্তুত। এখানে আসার আগেই যারা মরেছে সেইসব প্রেত-চক্ষু যেন তার দিকে তাকিয়ে রইল।

বিমূঢ় হয়ে দাঁড়িয়ে রইল ডার্নে। সারা ফ্রান্সের অভিজাত পরিবারের নারী-

পুরুষ বন্দীদের মধ্যে দাঁড়িয়ে এক নতুন অভিজ্ঞতায় উত্তীর্ণ হল সে। সমবেত মানুষগুলির মধ্যে থেকে একটি মানুষ—আচারে-আচরণে পরিপূর্ণ আভিজাত্য মাখা, এগিয়ে এসে তাকে বললেন—'আমরা যারা একসঙ্গে এই দুর্যোগের অংশীদার হয়েছি তারা আপনাকে আমাদের মধ্যে স্বাগত জানাচ্ছি। আশা রাখি, এ দুঃসময় শীগগির শেষ হবে। অন্য সময় নাম ধাম জিজ্ঞেস করা অসৌজন্য হলেও এখন দয়া করে আপনার নামটি আমাদের জানান। আপনার কি অপরাধ—কারাগারের শর্তই বা কি? আশা করি আপনি নির্জন সেলের নন।'

'এ কথার অর্থ আমি জানি না। তবে ঐ রকম শুনেছি।'

'আহা, কি দুঃখের কথা! আপনি চিন্তা করবেন না—আমাদের অভিজাত সমাজের কেউ কেউ নির্জন সেলেরই হুকুম পেয়েছিল তবে সে স্বল্পস্থায়ী আদেশ।'

তার পর গলা তুলে সবাইকে শুনিয়ে বললেন—'এর উপর নির্জন সেলেরই হুকুম হয়েছে।'

একটি গরাদ-দেওয়া দরজার সামনে জেলার দাঁড়িয়েছিলেন। ডার্নে যখন সেই দরজা পেরিয়ে গেল পিছনে নারী পুরুষের অনেক সহৃদয় আশ্বাস সে শুনতে পেল। ক্ষণকালের জন্য মন তার কৃতজ্ঞ হয়ে উঠল। পিছন ফিরে ধন্যবাদ জানাবার ইচ্ছাও হয়েছিল তার। কিন্তু সেই ছায়া-রাজ্য পলকেই অদৃশ্য হল তার চোখের সামনে থেকে।

চল্লিশটি পাথরের সিঁড়ি ভেঙ্গে একটা নিচু কালো দরজার পিছনে ছোট একটা নির্জন সেলে পেঁছে দিল তাকে জেলার। ঠান্ডা স্যাঁতসেঁতে সেই ঘর। তবে ততটা অন্ধকার নয়। জেলার বলল,—'এই তোমার ঘর।'

'আমি একলা থাকব?'

'তা জানি না।'

'আমি কাগজ কালি কলম কিনতে পারব?'

'সে হুকুম নেই। একটু পরে লোক আসবে তাকে জিজ্ঞাসা করবে। যদি চাও এখন খাবার কিনে খেতে পার—তার বেশি নয়।'

নির্জন সেলে একটা চেয়ার, একটা টেবিল আর একটা খড়ের বিছানা। প্রহরী চলে যাবার পর একবার ভাবল ডার্নে—'এই তো আমি—মৃত ভিন্ন আর কি!' বিছানার দিকে তাকিয়ে সারা শরীরটা তার অসুস্থ হয়ে উঠল। এই সব পোকারা এরা আমার জন্যে অপেক্ষা করছে। মরা অবধি কি আর এদের সবুর সইবে।' আর যে লোকটা তাকে এখানে রেখে গেল তার সারা শরীরটা এমন ফোলা তাকে দেখে মনে হচ্ছে যেন সেও জলে-ডোবা মানুষ। এই সব নানা কথা সে ভাবতে লাগল।

'এদিকে পাঁচ পা ওদিকে সাড়ে চার পা—এদিকে পাঁচ পা ওদিকে সাড়ে চার পা—এদিকে পাঁচ পা ওদিকে সাড়ে চার পা।' সেই ঘরে পায়চারি করতে করতে ভাবল ডার্নে, পিছনের সেই ঘরে সেই প্রেতগুলো কোথায় অদৃশ্য হল? দূর থেকে শহরের চাপা আওয়াজ শোনা যাচ্ছে। যেন বলছে 'এখানে তিনি জুতো তৈরি করতেন—তিনি জুতো তৈরি করতেন—তিনি জুতো তৈরি করতেন।' সেই প্রেতের দলে বন্দী আবার হিসেব করতে লাগল কয় পা—দ্রুততর বেগে পায়চারি করতে লাগল এই সংখ্যা-গণনার হাত থেকে নিস্কৃতির জন্য। দরজা বন্ধ হওয়ার সঙ্গে সঙ্গে যে প্রেতের দল অদৃশ্য হয়ে গেল তার মধ্যে কালো পোশাক-পরা একটি মহিলা—জানালার ধারে হেলান দিয়ে দাঁড়িয়ে—তার সোনালী চুলে আলোর ঝিকিমিকি—তাকে দেখতে যেন—ভগবানের দিব্যি—চল চল সেই আলোকিত গ্রাম দিয়ে যেখানে সব মানুষ জেগে আছে—তিনি জুতো তৈরি করতেন, তৈরি করতেন জুতো—এদিকে পাঁচ পা ওদিকে সাড়ে চার পা।' ভিতরের রুদ্ধ আবেগে মানুষটা আরও দ্রুত পায়চারি করতে লাগল—নিস্কৃতি নেই গণনার।

আর নগরের গর্জন চাপা দামামা ধ্বনির মত তার কানে এসে বাজতে লাগল। কিন্তু সব-কিছু ছাপিয়ে উঠল বহু কণ্ঠের কান্না আর বিলাপ।

## ২ শানপাথর

প্যারিসে যে বিরাট প্রাসাদের একাংশে টেলসন ব্যাঙ্কের শাখা-অফিস, তার সামনে দেয়াল-ঘেরা মস্ত উঠোন। উঠোনের মুখে লোহার শক্ত গেট। বাড়ির যিনি মালিক ছিলেন যে মসেঁনার, বিপ্লব শুরু হবার মুখেই নিজের রাঁধবার লোকের ছদ্মবেশ পরে তিনি সীমান্ত পেরিয়ে ইংল্যাণ্ডে পলাতক। একদিন যাঁর চর্ব্যচুষ্য-ভোজ্য-পানীয়ের ছিল সমারোহ—যাঁর মহিমময় চকোলেট পানের জন্য পাচক ছাড়া আর তিন জন তকমা-আটা লোক হিমসিম খেত, তিনি নিজে শিকারী কর্তৃক অনুসৃত পশুর মতো পাচকের ছদ্ম-বেশে সীমান্ত অতিক্রম করে পালিয়ে বেঁচেছেন। বনে দাবাগ্নি জ্বলে উঠলে প্রাণভয়ে পশুরা যেমন পালায়, এই সব বড়লোকেরা তেমনি বিপ্লব-বহ্নির ভয়ে কে কোথায় পালিয়েছেন, তার ঠিকানা নেই।

মসেঁনার পালাবার পর, সেই তিনটি তকমা-আঁটা সেবক, এতদিনের নেওয়া সব মোটা মাইনের পাপ চুকিয়ে নিশ্বাস ছেড়ে বাঁচল। এই রিপাবলিকের অখণ্ডত্ব আর সাম্য মৈত্রী স্বাধীনতা নয় মৃত্যু—এই মহান নীতির বেদিতলে তাদের মহামহিম প্রভুকে বলি দিতে তারা একটুও কসুর করত না। মসেঁনারের বাড়ি-সম্পত্তি সব বাজেয়াপ্ত হয়েছে।

আজকাল নিয়ম-কানুন পালটাচ্ছে এত দ্রুত যে, এবেলা-ওবেলা নতুন নতুন আইন পাশ হচ্ছে। সেপ্টেম্বরের এই তৃতীয় দিবসেই মসেঁনারের বাড়ি দখল নিয়ে নিয়েছে রিপাবলিক। সেই অট্টালিকার শীর্ষে উড়ছে তেরঙ্গা পতাকা। বিপ্লবী বন্ধুরা সেই সব বিশাল হলঘরে বসে দামী মদ খাচ্ছে পরমানন্দে।

এখন থেকে এই টেলসন ব্যাঙ্ক থেকে কত টাকা তুলবে লোকে? কত সম্পত্তি জমা পড়ে থাকবে—যার হদিস থাকবে না—হিসাব থাকবে না। টেলসনের গোপন ভাণ্ডারে রক্ষিত হীরা মণি জহরত—দামী দামী সামগ্রী মাকড়শার জালে ঢেকে যাবে আর তাদের মালিকরা কোথায় কোন অজ্ঞাত জেলখানায় পচবে নয়ত গিলোটিনের খড়্গে ছিন্নশির হয়ে লুটিয়ে পড়বে মাটিতে।

কত জমা-খরচের হিসেব মিলবে না। বছরের পর বছর তাদের জের চলবে। হয়ত ইহলোকে মিলবে না। পরলোকে নিয়ে যেতে হবে।

এই সব দুর্ভাবনা নিয়ে বসেছিলেন লরি। তাঁর মত আর কে করতে পারে এই কঠিন সমস্যার সমাধান। ঠাণ্ডায় হাত-পা জমে যাচ্ছে। ঘরের ভিতর আগুন জেলে একটু আরাম করছিলেন লরি। তাঁর সেই চিরপরিচিত শান্ত ভদ্র আত্মবিশ্বাসে দৃঢ় মুখখানিতে একটা দুশ্চিন্তার ছাপ পড়েছে। দোলানো বাতির আলোছায়ায় সারা ঘরের আসবাবপত্রে একটা অস্বাভাবিক কি যেন কাঁপছে—হয়ত-বা একটা আতঙ্কের ছায়া।

এই ব্যাঙ্কের কয়েকখানি ঘর নিয়ে তিনি রয়েছেন। বস্তুতপক্ষে এই ব্যাঙ্কের বনস্পতির একটি অংশ তিনি। তাঁর প্রাণের সম্পর্ক গড়ে উঠেছে এর সঙ্গে। অবিচ্ছেদ্য সে সম্বন্ধ। এই বাড়িটিতে নিরাপত্তার ব্যাপারে খানিকটা নিশ্চিন্ত কর্তৃপক্ষ—কিন্তু লরি সেদিক দিয়ে চিন্তা করেন না। এই সব পরিস্থিতির বিষয়ে কর্মচারী হিসাবে তিনি মাথা ঘামাতে রাজি নন। নিজের কর্তব্য পালনই তাঁর প্রধান লক্ষ্য।

প্রাঙ্গণের বিপরীত দিকে গাড়ি রাখার জায়গা। এখনও মসেঁনারের কয়েকখানি

গাড়ি দাঁড়িয়ে আছে। সেইখানে উন্মুক্ত আকাশের নিচে বিশাল এক শানপাথর এনে রেখেছে ওরা। কাছাকাছি কোন কারখানা বা দোকান থেকে তাড়াতাড়ি করে এনে ওরা কোনমতে এই পাথর বসিয়েছে। সেটাকে ঘুরিয়ে অস্ত্রে শান দিচ্ছে ওরা। হত্যার নেশায় উন্মত্ত মানুষের দল।

জানালা দিয়ে একবার বাইরে তাকাতেই সেই শানপাথরটা তাঁর চোখে পড়ল। দেখে কি এক অজ্ঞাত কারণে তার শরীরের ভিতর শিহরণ খেলে গেল।

ফিরে এসে আবার বসলেন। কিন্তু শরীরের ভিতরকার অস্বস্তি তখনও যায়নি।

উঁচু পাঁচিলের পাহারা ডিঙিয়ে নিশীথ রাতের কলরব ভেসে আসছে পথ থেকে। সে একটানা একঘেয়েমির মধ্যে এক-এক বার প্রেতকণ্ঠের অমর্ত্য আর্তনাদ উঠছে বুক কাঁপিয়ে, যেন মৃত্তিকার বুকফাটা কান্না কারা পেঁছে দিতে চাইছে আকাশে।

'ভগবানকে ধন্যবাদ। আজকের এই ভীষণ রাতে আমার কোন প্রিয়জন নেই এ শহরে। এ বিপদের দিনে ঈশ্বর সকলকে রক্ষা করুন।'

একটু পরেই গেটের ঘণ্টা সশব্দে বেজে উঠতেই সচকিত হয়ে লরি ভাবলেন—'ঐ আবার ওরা ফিরে এল।'

কান পেতে অনেকক্ষণ শুনলেন। কিন্তু উঠোন থেকে জনতার কোন উল্লাস-ধ্বনি এল না। শুধু একবার গেটের ভারী দরজা খোলার শব্দ হল—তার পর সব নিঝুম, চুপচাপ।

একটা অস্বস্তিকর উত্তেজনা পেয়ে বসল যেন। ব্যাঙ্কের প্রহরীরা সবাই বিশ্বস্ত। চারদিকেই তাদের সশস্ত্র সতর্ক পাহারা। ভয়ের কিছু নেই। তবু এই নির্বান্ধব দেশে নিজের জীবনের চেয়ে ব্যাঙ্কের নিরাপত্তার কথাটাই শতবার করে লরির মনকে আলোড়িত করতে লাগল।

উঠে প্রহরীদের কাছে যাবেন কিনা ভাবছেন, এমন সময় তারই দরজা খুলে আচম্বিতে যে দু-জন নর-নারী ঘরে প্রবেশ করল, তাদের দেখে লরির বিস্ময়ের সীমা রইল না।

ডাক্তার ম্যানেতের সঙ্গে এসেছে লুসি।

হাত বাড়িয়েই আশ্রয়-ভিক্ষা করে যেন ছুটে এল লুসি। তার সারা মুখ-চোখে উদ্‌ভ্রান্ত ব্যাকুলতা। এই ক-দিনের দুশ্চিন্তার ছাপ তার মুখে।

তাদের দেখে রুদ্ধ নিশ্বাসে লরি বললেন—'তোমরা এখানে কেন? এখানে কি? ডাক্তার ম্যানেত, আপনারা এসময়ে এইখানে কি প্রয়োজনে? কি হয়েছে আপনাদের? কি বিপদ হয়েছে—?'

বিপর্যস্ত বিবর্ণ মেয়েটির চোখের দৃষ্টিতেই যেন জীবন-বিন্দু স্থির হয়ে আছে। আকুল কণ্ঠে কেঁদে বলল—'সে কোথায়?'

'কার কথা বলছ তুমি? কি হয়েছে চার্লসের?'

'তিনি এখানে এসেছেন।'

'প্যারিসে?'

'তিন চার—ক-দিন হয়েছে ঠিক মনে নেই—কিছুই মনে করতে পারছি না আমি। কার চিঠি পেয়ে কাকে যেন উদ্ধার করতে তিনি আসছিলেন প্যারিসে। আমরা কিছুই জানি না। সীমান্তেই নাকি তিনি ধরা পড়েছেন। ওরা তাঁকে জেলে আটকে রেখেছে।'

বৃদ্ধের অস্ফুট আর্তনাদ শুনলেন লরি। আর সেই মুহূর্তে উঠোনে উন্মত্ত জনতার কল-গর্জন এসে পড়ল।

জানালার দিকে মুখ ফিরিয়ে ডাক্তার ম্যানেত প্রশ্ন করলেন—'বাইরে ও কিসের আওয়াজ?'

'ওদিকে তাকাবেন না, ডাক্তার ম্যানেত! দোহাই আপনার! বাইরে মুখ বের করবেন না—পর্দা ছোঁবেন না!'

লরি চিৎকার করে বললেন। ছুটে গেলেন তাঁকে নিরস্ত করতে।

এতক্ষণে ডাক্তার একবার ভয়হীন প্রসন্ন হাসি হাসলেন। তার পর পর্দার দড়িতে হাত রেখে বললেন—'ভয় নেই, বন্ধু। প্যারিসের সঙ্গে আমার অনেক আশ্চর্য মধুর স্মৃতি জড়িয়ে আছে, জানেন। আর প্যারিসই বা বলি কেন, সারা ফ্রান্সে এমন কোন বিপ্লবী আজ নেই যে আমায় বাস্তিল দুর্গের পুরোনো বন্দী জেনে আমার দেহ স্পর্শ করবে। যদি স্পর্শ করেও, সে শুধু আমাকে বুকে করে জয়োল্লাস করবার জন্যেই করবে। যে নির্যাতন এক দিন সয়েছি, সেই আমার রক্ষা-কবচ। তার জোরেই সীমান্ত পেরিয়ে এসেছি। জানতে পেরেছি আমাদের চার্লসের খবর—আসতে পেরেছি এখানে। চার্লসকে আমি এ বিপদ থেকে উদ্ধার করবই। সেই কথাই আমি বলছিলাম লুসিকে। কিন্তু আপনি বলুন এ গোলমাল কিসের?'

'কথা শুনুন ডাক্তার। দয়া করে দেখা দেবেন না। না লুসি, তুমিও বাইরে মুখ বের করো না।'

লুসিকে জাপটে নিজের কাছে টেনে নিলেন লরি। বললেন—'অত ভয়ের কি আছে? চার্লসের কোন অমঙ্গলের কথা আমি শুনিনি। ও যে এই সময়ে প্যারিসে এসেছে এ কথা ঘুণাক্ষরেও আমি জানি না। কোন্ জেলে আছে সে?'

'লা ফোর্সে।'

'শান্ত হও লুসি—এ আত্মহারা হবার সময় নয়। আমি যেমনটি বলব সেই রকম কর—দেখবে চার্লসের কোন অমঙ্গল হবে না। আমার কথা শোনার ওপর অনেক কিছু নির্ভর করছে। তোমার আমার আমাদের আজ রাতে আর-কিছু করবার নেই। এখন বাইরে যাওয়া অসম্ভব। এস, তোমায় আমি পেছনের ঘরে লুকিয়ে রাখি। তোমার বাবার সঙ্গে একটু নিরিবিলি আলোচনা করতে দাও আমায়। জীবনমৃত্যুর সেতুর ওপর দাঁড়িয়ে আছি আমরা। এখন অধীর হলে সব নষ্ট হয়ে যাবে।'

'আপনার কথাই শুনব, আপনিই আমাদের রক্ষা করবেন', বলল লুসি।

লুসিকে পাশের ঘরে ঠেলে দিয়ে দরজায় চাবি দিলেন লরি। ডাক্তারের কাছে এসে তাঁর গায়ে হাত দিয়ে দাঁড়ালেন। তার পর জানালা খুলে দিলেন। পর্দা অল্প সরিয়ে দুজনে তাকালেন উঠোনের দিকে।

দেখলেন সেই রক্ত-পিপাসিত নারী-পুরুষদের দিকে। জনা চল্লিশ পঞ্চাশ হবে। এই উঠোনে বিপ্লবীরা বসিয়েছে এক শান দেওয়ার যন্ত্র।

এ-বাড়ির লোকেরাই এই ব্যবস্থা করে দিয়েছে। নিরিবিলিতে অস্ত্র শানিত করে নিয়ে এরা ছুটে যাচ্ছে হত্যার নেশায়। আবার এক দল আসছে। নিরন্তর এই রক্ত-মিছিলের তরঙ্গ দোল খাচ্ছে এই উঠোনে। রক্ত-মাখা অস্ত্র আর রক্তাক্ত শরীর নিয়ে এক বীভৎস নারকীয় জীবন যেন পেয়ে বসেছে প্যারিসকে।

এক ঝলক দেখে দুজনে সরে এলেন জানালার কাছ থেকে। ডাক্তার একবার জিজ্ঞাসু দৃষ্টিতে তাকালেন লরির দিকে। যেন ডুবন্ত মানুষ মুখ তুলে একবার দেখে নিচ্ছে জীবন্ত জগৎকে।

'এরা জেলের বন্দীদের হত্যা করছে। আপনি যা বললেন তা যদি সত্যি হয় তবে আর দেরি করবেন না। এদের দেখা দিন—নিজের পরিচয় দিন। ওদের বলুন এখুনি আপনাকে লা ফোর্স জেলে নিয়ে যেতে। কত দেরি হয়ে গেছে জানি না।—কি সর্বনাশ

হল বুঝতে পারছি না। কিন্তু আর একটি মুহূর্ত নষ্ট হতে দেবেন না। যা করবার এখুনি করতে হবে।'

ডাক্তার মুহূর্তে লরির হাতে মৃদু চাপ দিলেন। তার পর ছুটে বেরিয়ে গেলেন ঘর থেকে। লরি আবার জানালার ধারে এসে দাঁড়ালেন।

পলিত-কেশ বয়স্ক মানুষটি দৃঢ়প্রত্যয়-ভরা মুখে ও গভীর আত্মবিশ্বাসে জনতার মধ্যে গেলেন। লরি দেখলেন—সবাই চাপা গুঞ্জনে তাঁর কথা শুনল। তার পর সেই জনতার ভিড়ে হারিয়ে গেলেন ডাক্তার। লরি দেখলেন দু-সার লোক কাঁধে কাঁধ মিলিয়ে বৃদ্ধকে নিয়ে এগিয়ে যাচ্ছে। এমন সময় তাঁর কানে এল—'বিপ্লবী ম্যানেত, জিন্দাবাদ! লা ফোর্সের বন্দীকে বাঁচাতে হবে। পথ দাও। পথ ছেড়ে দাঁড়াও।'

লরি শুনলেন উদ্বেলিত সহস্র কণ্ঠে জিগিরের প্রতিধ্বনি। ঘটনার এই আকস্মিক উত্তেজনায় কম্পিত বক্ষে লরি আবার জানালা বন্ধ করে দিলেন। পর্দা টেনে দিয়ে ছুটে গেলেন লুসির ঘরে। লুসিকে বললেন কেমন করে তার বাবা জনতার সাহায্য নিয়ে চার্লসকে খুঁজে বের করতে গেলেন।

এতক্ষণে লরি দেখলেন যে, লুসির সঙ্গে মিস প্রস ও ছোট্ট লুসিও এসেছে। কিন্তু লুসি তাঁর কথা শুনল কিনা তা বুঝতে পারলেন না লরি। স্বামীর অশুভ আশঙ্কায় মুহ্যমান নারী তাঁর হাত ধরে পায়ের কাছে বসে রইল। রাত যেন জগদ্দল পাথরের মতো বুকের উপর চেপে বসেছে।

শিশুটিকে বিছানায় শুইয়ে দিয়ে তার পাশে বসে থাকতে থাকতে কখন মিস প্রস নিজেই ঘুমিয়ে পড়েছে। এ-রাত কত দীর্ঘ মনে হচ্ছে। অধীর প্রতীক্ষার যেন আর শেষ নেই। নিস্তব্ধ রাত্রির পটভূমিকায় লুসির চাপা কান্নার অর্ধস্ফুট গোঙানি শুনতে লাগলেন লরি বসে বসে।

বাবা ফেরেননি সে আর-এক অসহ্য দুশ্চিন্তা।

সে রাতে আরও দুবার গেটের ঘণ্টা বেজেছিল। উত্তেজিত জনতার কলস্বর ছাপিয়ে শান-কলের ঘড়-ঘড় শব্দও শোনা গেল কতক্ষণ। লুসি ভয়কম্পিত কণ্ঠে জিজ্ঞেস করল—'ও কিসের শব্দ?'

'চুপ। এটা এখন বিপ্লবীদের অস্ত্রাগার। জাতীয় সম্পত্তি এ বাড়ি।'

এক সময় দিগন্তে দিনের আলো ফুটে উঠতে লাগল। লরি আস্তে আস্তে লুসির হাত ছাড়িয়ে নিলেন। তার পর সাবধানে জানালা খুলে বাইরে তাকালেন।

একটি রক্তাক্ত লোক—দেখলে মনে হবে ভীষণ আহত এক সৈনিক এই হত্যাভূমি থেকে প্রাণ পেয়ে জেগে উঠল শানপাথরের পাশ থেকে—তাকাল শূন্য দৃষ্টিতে। তার পর মসেঁনারের জমকালো গাড়ি দেখে ধুঁকতে ধুঁকতে সেই শ্রান্ত হত্যাকারী গাড়ির দরজা দিয়ে ঢুকে গেল ভিতরে—বিশ্রাম নিতে শুয়ে পড়ল দামী কুশনে।

লরি আবার তাকালেন বাইরে। বিরাট শানপাথর এই পৃথিবী এক পাক ঘুরেছে। দেখলেন সূর্যের আলোয় পৃথিবীও রাঙা হয়ে গিয়েছে। সকালের কোমল হাওয়ায় উঠানের ঐ যন্ত্রটির সর্বাঙ্গেও দেখলেন রক্তের দাগ। কিন্তু এ লাল সূর্যের আলোয় নয়। কোনদিন এ-লাল মুছেও নেবে না সে।

## ৩ ছায়া

বেলা বাড়ার সঙ্গে সঙ্গে ব্যাঙ্কের কাজ-কর্ম শুরু হল। লরি মনে মনে ভাবলেন যে চার্লস একজন দেশত্যাগী অভিজাত—তার স্ত্রী-কন্যাকে ব্যাঙ্কের আশ্রয়ে রেখে ব্যাঙ্ককে

বিপদগ্রস্ত করা ব্যাংক-কর্মচারী হিসাবে কোনমতেই সমীচীন হবে না। সে অধিকার নেই তাঁর। লুসি ও তার মেয়ের জন্য তিনি নিজের নিরাপত্তা, ধনসম্পদ—এমন কি জীবন পর্যন্ত বিপন্ন করতে একটুও দ্বিধা করবেন না, কিন্তু যে বিরাট দায়িত্ব তাঁর উপর ন্যস্ত, সেখানে বিশ্বাসঘাতকতা করার চিন্তা অসম্ভব। ব্যাঙ্কের নিরাপত্তার ব্যাপারে কোন দুর্বলতা তিনি মনে স্থান দিতে পারেন না।

প্রথমেই মদের দোকানের মালিক দ্যফর্জের কথা তাঁর মনে পড়ল। তার মদের দোকানটি খুঁজে বের করতে পারলে হত। তার পর তার সাহায্যে একটি নিরাপদ বন্দর। কিন্তু তখনই মনে পড়ল সে দোকান তো বিপ্লবের ঘাঁটির এলাকার মধ্যেই। হয়ত এই বিপ্লবের সঙ্গে সক্রিয়ভাবে জড়িত দ্যফর্জ।

দুপুর গড়িয়ে গেল। ডাক্তারের দেখা নেই। লুসির সঙ্গে কথাবার্তায় লরি জানতে পারলেন যে, ডাক্তার ব্যাঙ্কের কাছাকাছি একটা বাসা ভাড়া নেওয়ার কথা বলেছিলেন। লরির কাছে কথাটা ভালো লাগল। তিনি তখনই একটা নিভৃত নিরাপদ আস্তানার খোঁজ করতে বেরুলেন। পেয়েও গেলেন সুবিধামতো একটি। পাড়াটি নির্জন, পরিত্যক্ত। বহু লোক ঘর-বাড়ি ছেড়ে পালিয়েছে সে-মহল্লা থেকে, কোন বাড়ির জানালা কি পর্দা খোলা দেখতে পেলেন না তিনি।

লুসি, তার মেয়ে ও মিস প্রসকে তৎক্ষণাৎ সেই বাড়িতে সরিয়ে নিয়ে গেলেন লরি। বিশ্বস্ত জেরিকে রেখে এলেন তাদের পাহারায়।

তাঁর নিজের মনই দুর্ভাবনায় কণ্টকিত ছিল। তবু যতটা সম্ভব সান্ত্বনা-ভরসা তিনি দিলেন তাদের। অন্তত জানালেন যে জেরি থাকতে তাদের আশু বিপদের কোন ভয় নেই।

সারা দিনের কাজ-কর্মের মধ্যে নানা চিন্তা-আশঙ্কায় ক্লান্তিতে এক সময় বেলা গড়িয়ে গেল। ব্যাংক বন্ধ হল। একাকী নিজের ঘরে ফিরে এসে বসলেন লরি। কত কি ভাবতে ভাবতে কখন যেন অন্যমনস্ক হয়েছিলেন, এমন সময় সিঁড়িতে কার পায়ের শব্দে চকিত হয়ে উঠলেন লরি। একটু পরেই একটি মনুষ্য-মূর্তি সামনে এসে দাঁড়াল। তীক্ষ্ণদৃষ্টিতে তাঁকে আপাদমস্তক নিরীক্ষণ করে লোকটি তাঁর নাম ধরে ডাকল।

'আপনি আমাকে চেনেন? কি করতে পারি বলুন?' বললেন লরি সামান্য বিব্রতভাবে।

লোকটির বয়স বছর পঞ্চাশের কাছাকাছি। বলিষ্ঠ গড়ন। মাথায় কালো কোঁকড়ানো চুল।

'আপনি আমাকে চেনেন?'—পাল্টা প্রশ্ন করল আগন্তুক।

'কোথায় যেন দেখেছি আপনাকে।'

'হয়ত আমার মদের দোকানে।'

'আপনি কি ডাক্তার ম্যানেতের কাছ থেকে আসছেন?'—লরি রীতিমতো উত্তেজিত হয়ে উঠলেন।

'হ্যাঁ, তার কাছে থেকেই আসছি।'

'তিনি কিছু বলেছেন? কিছু পাঠিয়েছেন কি আমার জন্য?'

দ্যফর্জ লরির কাঁপা হাতে এক টুকরো কাগজ দিলেন। ডাক্তারের নিজের হাতে লেখা চিঠি পড়তে লাগলেন লরি।

'চার্লস নিরাপদে আছে। আমি এখনও এস্থান ত্যাগ করতে পারছি না। লুসির জন্য চার্লসের লেখা দু-এক লাইন পাঠাচ্ছি। পত্রবাহককে লুসির সঙ্গে দেখা করতে দেবেন।'

লা ফোর্স জেল থেকে লেখা।

চিঠি পড়ে লরি অনেকটা আশ্বস্ত হলেন। যেন একটা ভারী বোঝা নেমে গেল বুক থেকে। 'ম. ডার্নের স্ত্রী যেখানে আছেন সেখানে যাবেন আমার সঙ্গে?'—জিজ্ঞেস করলেন লরি।

'চলুন।'

দ্যফর্জের কথাবার্তায় অদ্ভুত সংযম ও যান্ত্রিকতা লক্ষ্য করলেন লরি। টুপি পরে তাকে নিয়ে উঠোনে নেমে এলেন তিনি। দেখলেন উঠোনে দুজন স্ত্রীলোক। তাদের মধ্যে একজনের হাতে বোনার কাঠি। দেখেই মনে পড়ল লরির।

'মাদাম দ্যফর্জ নিশ্চয়?'—সতের বছর আগে যেমনটি দেখেছিলেন আজও ঠিক সেই একই মূর্তিতে দেখতে পেলেন মাদামকে।

'হ্যাঁ'—বলল তার স্বামী।

'উনিও কি আমাদের সঙ্গে যাবেন?' মাদামও যাচ্ছে দেখে লরি প্রতিপ্রশ্ন করলেন এবার।

'হ্যাঁ! পরে দেখলে যাতে তাঁদের চিনতে পারে। তাঁদের সাবধানের জন্যেই এটা প্রয়োজন।'

লরি পথ দেখিয়ে নিয়ে চললেন। এতক্ষণে তিনি সব বুঝলেন।

মাদামের সঙ্গে যে মেয়েটি যাচ্ছে তাকে প্রতিশোধ বলেই জানে সবাই।

নানা অলিগলি অতিক্রম করে তাঁরা লুসির বাসায় এসে পড়লেন। সিঁড়ি বেয়ে উঠে জেরির পাহারা পার হয়ে তারা বাসায় গিয়ে পৌঁছল। লুসি একা বসে কাঁদছিল। স্বামীর খবর পাওয়া গেছে শুনে আনন্দে আত্মহারা হয়ে লরির হাত জড়িয়ে ধরল। তার পর কম্পিত বুকে শতবার পড়ল সেই চিঠিঃ

'প্রিয়তমা,

সাহস হারিয়ো না। আমি ভালোই আছি। এখানকার লোকজনদের উপর তোমার বাবার যথেষ্ট প্রভাব-প্রতিপত্তি আছে। চিঠির উত্তর দিতে হবে না। খুকুকে চুমু দিও।'

ছোট্ট চিঠি। কিন্তু চিঠি পড়ে মাদামের প্রতি কৃতজ্ঞতায় তার হৃদয় বিগলিত হল। মাদামের দুটি হাত নিয়ে গভীর প্রীতিতে চুম্বন করল অশ্রু-সজল লুসি। স্বামী-সোহাগিনী নারীর সারা অন্তরের আবেগ আর কান্না সেই চুম্বনে। কিন্তু মাদাম এক ঝটকায় হাত সরিয়ে দিতেই ভয়ার্ত চোখ তুলে লুসি তাকাল তার দিকে। দুটি মর্মভেদী দৃষ্টির শীতলতা সূচিবিদ্ধ করতে লাগল লুসিকে। মাদাম তার বোনার কাঠি তুলে নিল হাতে।

মাদামের রূঢ় স্পর্শে লুসি যেন সংবিৎ ফিরে পেল। বুকের ভিতর চিঠিটা রাখতে যাচ্ছিল সে—গলার কাছ-বরাবর এসে সেই হাত থেমে গেল।

এই বিশ্রী পরিস্থিতিকে একটু হালকা করার জন্য লরি আশ্বাস দিয়ে বললেন—'ভয় কি লুসি? পথে-ঘাটে এখন নির্বিচারে ভয়ানক খুন-জখম চলেছে। মাদামের যাঁরা প্রিয়জন তাদের তিনি ভালো করে চিনে রাখতে চান। যাতে দরকারের সময় সনাক্ত করতে পারেন। দরকার হলে রক্ষা করতে পারেন। আমি ঠিক বলিনি মঁসিয়ে দ্যফর্জ?'

বলতে বলতে লরি নিজেই মাঝপথে হোঁচট খেয়ে থেমে গেলেন। ঐ তিন জনের নির্বিকার মুখের দিকে তাকিয়ে তাঁর নিজেরই যেন সাহস হল না।

দ্যফর্জ মুখ আঁধার করে তাকালেন স্ত্রীর দিকে।

লরি আবার বললেন—'তোমার মেয়েকে নিয়ে এস লুসি। মিস প্রসকেও আসতে বল। সবার সঙ্গে পরিচয় করিয়ে দাও। উনি ইংরেজ। ফরাসী ভাষা জানেন না।'

প্রসের দৃঢ় ধারণা কোন বিদেশী তার কড়ে আঙুলের যোগ্য নয়—বিপদে-আশঙ্কায়

অবিচল সে—হাত জোড় করে এসে দাঁড়াল। প্রতিশোধের উপর প্রথম চোখ পড়তেই ইংরেজিতে বলল,—'আশা করি, ভালো সব।'

আর মাদাম দ্যফর্জের দিকে চেয়ে বুকের উপর দুটি হাত জড়ো করে প্রস ইংরেজ মহিলার দীর্ঘ অভ্যাসমতো শুধু একটা নরম গলার খাঁকারি দিল। কোন কথা বলল না। অবশ্য দুজনের কেউই প্রসকে গ্রাহ্যের মধ্যে নিল না।

লুসির কচি মেয়েকে দেখে মাদাম দ্যফর্জ সেলাই বন্ধ করে এই প্রথম লুসির সঙ্গে কথা বলল—'এই বুঝি মেয়ে?' বোনার কাঁটাটি মেয়ের দিকে বাড়িয়ে দেখাল মাদাম—যেন নিয়তির তর্জনী নির্দেশ করল।

'হ্যাঁ, ওদের এই একটিই।' লরি একথা বলতেই কান্নায় গলা বুজে এল লুসির। অজানা আশঙ্কায় ভীত-ত্রস্ত মা নিচু হয়ে মেয়েকে বুকে চেপে আড়াল করে ধরল।

'যথেষ্ট হয়েছে'—স্বামীকে উদ্দেশ্য করে বলল মাদাম—'দেখা হল—এবার চল।'

কিন্তু ওদের চাপা ব্যবহারে এমন কিছু ছিল যা আতঙ্কের। লুসির শঙ্কার আর শেষ রইল না।

মাদাম চলে যাবার উপক্রম করতেই লুসি মাদামের পোশাক চেপে ধরে মিনতির সুরে বলল—'কথা দিন, আমার স্বামীর কোন অমঙ্গল হবে না। কথা দিন, তাঁর কোন অনিষ্ট করবেন না। আবার যেন তাঁর দেখা পাই।'

মাদাম তাকে থামিয়ে দিয়ে কটু কণ্ঠে বলল—'তোমার স্বামীকে নিয়ে মাথা ঘামানোর জন্য এখানে আসিনি আমরা। ডাক্তার ম্যানেতের মেয়েকে দেখার জন্যেই এসেছিলাম।'

'তবে আমার মুখ চেয়ে আমার স্বামীকে রক্ষা করুন। তাঁর সন্তানের মুখ চেয়ে তাঁকে বাঁচান। এই আমার মেয়ে হাত জোড় করে তার বাপের হয়ে মিনতি করছে। আপনাকেই আমাদের ভয়, অন্য কাউকে নয়।'

'তোমার স্বামী কি যেন লিখেছেন চিঠিতে? তোমার বাবার খুব প্রভাব-প্রতিপত্তি আছে। তিনি তাকে বাঁচাবেন, তাই না?'

এ-কথা শুনে কান্নায় ভেঙ্গে পড়ল লুসি—'দয়া করুন আপনি। প্রাণ-ভিক্ষা চাইছি। দয়া করুন আমায়। আপনিও নারী—আপনি আমার ব্যথা বুঝতে পারবেন। আমার নিরীহ স্বামীর বিরুদ্ধে আপনি কোন ক্ষমতা প্রয়োগ করবেন না। আপনিও তো আমার মতো মা—একজনের স্ত্রী।'

কিন্তু বেদনা-বিদ্ধ রমণীর কাতরতার প্রত্যুত্তরে মাদাম অবিচলিত শুষ্ক কণ্ঠে সঙ্গিনীকে শুনিয়ে শুনিয়ে বলল—'এই কচি খুকীটার বয়স থেকে মা-বউ আমরাও কম দেখিনি, যাদের স্বামীরা বহু কাল ধরে জেলে পচেছে, যাদের কথা কেউ ভাবেনি। যারা দুঃখ-দারিদ্র্যে ক্ষুধা-তৃষ্ণায় অত্যাচারে-অপমানে নির্যাতিত হয়েছে দিনের পর দিন। যাদের কপালে চিরদিন মিলেছে শুধু বঞ্চিতের অবহেলা, অনাহার, অসম্মান।'

'আর-কিছুই দেখিনি আমরা'—বলল প্রতিশোধ।

লুসির দিকে মুখ ফিরিয়ে বলল—'তুমিই বিচার করে বল না। এত জনের বদলে এক জনের দুঃখে অত বিচলিত হলে কি আমাদের চলে?'

তিন জনে নিঃশব্দে ঘর থেকে বিদায় নিলে লরি হাত ধরে তুলে নিলেন লুসিকে। বললেন—'ধৈর্য ধর লুসি। এখন চাই শুধু সাহস। অনেকের তুলনায় ভাগ্য এখনও আমাদের প্রতি প্রসন্ন। এখন ভয়ে মুষড়ে পড়লে চলবে না। হয়ত একটা ছায়া পড়েছে—কিন্তু সে সত্য নয়—ছায়ামাত্র।'

কিন্তু দ্যফর্জের আচরণে একটা গভীর সংশয় তাঁর নিজের মনকেই আচ্ছন্ন করে রইল। ভিতরে শান্তি রইল না।

## ৪ ঝড়ের বিরতি

ডাক্তার ফিরে এলেন পুরো চার দিন পরে। এ ক-দিনে এগার শ বন্দী নারী-পুরুষ হত হয়েছে বিপ্লবী জনতার বিচারে। দিন-রাত্রি অবিরাম চলেছে মরণ-তাণ্ডব—দেখে এলেন ডাক্তার। কিন্তু সেসব কথা লুসির কাছে কিছুমাত্র ভাঙলেন না তিনি। লুসি শুধু জানল যে বন্দী-হত্যা হচ্ছে বটে, কিন্তু তার ডার্নে আজও অক্ষত আছে।

লরিকে শুধু গোপনে বললেন সে-কথা। দাফর্জ বিপ্লবীদের বিচারসভায় তাঁকে পরিচয় করিয়ে দিয়েছিল। আঠার বছর তিনি নিজে রাজ-কারাগারে কাটিয়েছেন সে-কথা জেনে বিপ্লবীরা তাঁকে অগ্রগামী সৈনিক হিসেবে গ্রহণ করেছে নিজেদের দলে। সেই জোরে তিনি চার্লস ডার্নেকে প্রায় মুক্ত করেছিলেন, কিন্তু কি-এক অজ্ঞাত কারণে, আজও যার রহস্য পরিষ্কার হয়নি তাঁর কাছে, তাকে সদ্য মুক্ত করা সম্ভব হল না বিচারসভার রায়ে। তবে এটুকু আশ্বাস তিনি আদায় করে তবে জেল থেকে এসেছেন যে, যত দিন না মুক্তি পাবে তত দিন ডার্নে জেলেই থাকবে। তার যাতে কোন ক্ষতি না হয় সেদিকে সতর্ক লক্ষ্য রাখবে বিপ্লবী আদালত।

আহার আর নিদ্রার বিরতির মাঝখানে যে ভয়াবহ দৃশ্য ডাক্তার দেখেছেন তা অকথিতই থাকবে। যে উন্মত্ত হিংস্রতায় হত্যা করা হয়েছে বন্দীদের তার তুলনায় বন্দীমুক্তিতেও যে উদ্ভ্রান্ত উল্লাস দেখেছেন তাও কম বিস্মিত করেনি তাঁকে। একজন মুক্তিপ্রাপ্ত বন্দী রাস্তায় এলে আরেকজন হত্যাকারী ভুল করে তাকে বর্শা দিয়ে এফোঁড়-ওফোঁড় করে দেয়। অন্যেরা তখন ছুটে এল তার সাহায্যে—তার ক্ষতস্থান ব্যান্ডেজ করে দিতে ডেকে আনল ডাক্তারকে। তিনি এসে দেখলেন হতভাগ্য আহত একদল মহানুভব সাহায্যকারীর কোলে শায়িত—যারা নির্বিকার চিত্তে বসে আছে মৃতদেহের ওপর। কত যত্নে, কত মমতায়, উৎকণ্ঠিত আদরে সেবা করল তারা আহতকে—সাহায্য করল ডাক্তারকে তার কাজে—কত গভীর আগ্রহে। তার পর শয্যা রচনা করে তারা আহতকে নিরাপদ স্থানে স্থানান্তরিত করল। সেই ভয়াল রাতের পাশবিকতায় এই মহানুভবতা কতই না বেমানান! তারাই আবার ফিরে এসে নিজ নিজ হাতিয়ার তুলে নিয়ে বীভৎস হত্যাকাণ্ডে মেতে উঠল দেখে ডাক্তার হাত দিয়ে চোখ বন্ধ করে ফেললেন—অচৈতন্য হয়ে পড়ে গেলেন সেখানে।

যে বীভৎস দৃশ্য সব দেখে এলেন ডাক্তার, তার ফলে আর-একবার যদি তাঁর স্মৃতি-ভ্রংশ ঘটে, এই ভয়ে লরি অন্তরে অন্তরে পীড়িত হচ্ছিলেন। ডাক্তারের চোখেও বোধ হয় তা ধরা পড়ল। বললেন—'ভয় করবেন না মি. লরি! দুঃখের আগুনে পুড়িয়ে ঈশ্বর আমায় যে-শক্তি দিয়েছেন, কোন কারাগারের লৌহ-গরাদ তা আটকাতে পারবে না। একদিন মেয়ে আমায় বুকে তুলে নিয়ে বাঁচিয়েছিল, আজ তার স্বামীকে সর্বনাশের হাত থেকে ছিনিয়ে এনে আমি তার হাতে দিয়ে বলব, এই নাও মা, তোমার বুড়ো ছেলের প্রতিদান। ঈশ্বরের কৃপায় আমি তা করতে পারবই মি. লরি।'

ডাক্তারের শান্ত মুখ, দৃঢ় ভঙ্গি আর উজ্জ্বল চোখের দিকে তাকিয়ে লরি দেখলেন, দীর্ঘদিনের রুদ্ধ শক্তি যেন ডাক্তারের বৃদ্ধদেহে নব যৌবনের জোয়ার এনেছে। আর অবিশ্বাসের কারণ রইল না লরির।

ডাক্তার ম্যানেত প্যারিসে ডাক্তারী করতে শুরু করলেন। ধনী-নির্ধন, রাষ্ট্রদ্রোহী, মুক্ত, বন্দী—সমস্ত আহত রোগগ্রস্ত নর-নারীর সেবায় আত্মনিয়োগ করলেন তিনি। তাঁর ঐকান্তিকতায় নিষ্ঠায় অল্পদিনের মধ্যেই সারা প্যারিসে ডাক্তার ম্যানেতের নামে জয়ধ্বনি উঠতে লাগল। তিনটি জেলখানারই ডাক্তার হলেন তিনি—বিশেষ করে লা ফোর্স কারাগারে যেখানে তাঁর জামাই ডার্নে বন্দী। সেখানে তাঁর গতিবিধি হয়ে উঠল অবাধ অবারিত। ডার্নের নিরাপত্তা নিরঙ্কুশ করে তাঁর কর্তব্য করতে লাগলেন। মেয়েকে তিনি দিনের পর

দিন অন্তত এটুকু সান্ত্বনা দিতে পারলেন যে তার ডার্নে ভালোই আছে। এক দিন সে মুক্তি পেয়ে তার স্ত্রী-কন্যার কাছে ফিরে আসবেই।

কিন্তু এত চেষ্টাও তাঁর সার্থক হল না। বিপ্লবীদের বন্ধু ও হিতকামী হয়েও এই পরম প্রিয়জনের মুক্তির কোন উপায় করতে পারলেন না ডাক্তার। বিপ্লবের দুর্বার বন্যায় বার বার তাঁর চেষ্টা ভেসে যেতে লাগল।

বিপ্লবের আর-এক নবযুগ এল। রাজার বিচার করল প্রজারা। গিলোটিনে রানীর মাথা কাটা পড়ল। সাম্য মৈত্রী স্বাধীনতা, নয় মৃত্যু—এই ঘোষণা নিয়ে গণতন্ত্র সদম্ভে প্রতিষ্ঠা করল নিজেকে। নতরদমের উন্নত শীর্ষে দিন-রাত্রি উড়তে লাগল কৃষ্ণ পতাকা। মাটির কাছাকাছি থেকে তিন লক্ষ মানুষ যেন একসঙ্গে মাথা ঝাড়া দিয়ে উঠল অত্যাচারের বিরুদ্ধে। দীর্ঘকাল ধরে একদল লোক যে অন্যায়ের বীজ বপন করেছিল ফ্রান্সের দিকে দিকে—ছড়িয়েছিল পাহাড়ে, অরণ্যে, কোমল জমিতে, কাঁকুরে মাটিতে—দক্ষিণের উজ্জ্বল আকাশের নিচে—উত্তরের মেঘলা ছায়াবৃত মৃত্তিকায়—তারা সব রক্তবীজের মতো অংকুরিত হয়ে পত্রে-পল্লবে-শাখায় বিশাল হয়ে দেখা দিল। হঠাৎ এক দিন এল মৃত্যুর বন্যা। এল সর্বনাশের ঢল। আকাশ থেকে নামল না—উঠল মাটি বিদীর্ণ ক'রে। আর সেই দুর্যোগময় দিন-রাত্রিতে পৃথিবীর দিক থেকে মুখ ফিরিয়ে বসে রইল স্বর্গ।

শান্তি রইল না—ক্ষান্তি রইল না। করুণা-মমতার অবকাশ রইল না। ঝড়ের অন্ধকারে দিন-রাত্রি মিলে মিশে একাকার হয়ে গেল। হিসেব রইল না কালের। একদিন নিরুদ্ধ নিশ্বাসে একটা গোটা জাতি দেখল তার রাজার মুণ্ডচ্ছেদ হল। আট মাস কারাগারে থেকে, নিরাভরণ বিধবার বেশে এক দিন তার সুন্দরী রানীও জনতার পৈশাচিক মত্ততার ভূমিকায় লুণ্ঠিত-শির হয়ে ধুলোয় লুটিয়ে পড়ল।

এক দিন পবিত্র ক্রুশ থাকত বুকে-বুকে। কিন্তু ক্রুশ যা দিতে পারেনি—গিলোটিনের ধারালো লোহা তাই পারল। তাই ক্রুশ ফেলে লোকে সাগ্রহে সানন্দে গিলোটিনের প্রতীক বইতে লাগল আদর ক'রে। গিলোটিন শুধু প্রতীক নয়—গিলোটিনই হল দেবতা!

এই আতঙ্কের রাজ্যে শুধু এক জন মানুষ নিষ্কম্প চিত্তে কাজ করতে লাগলেন। আপন শক্তিতে অসীম বিশ্বাসী মানুষটি যেন সকলের মধ্যে থেকেও রইলেন একাকী। যেন বিষাক্ত ঘূর্ণির মধ্যে একটি মাত্র অমৃতবিন্দু। তাঁর কাছে সব দুয়ার অবারিত। এমনি করে আপন ব্যক্তিত্বের আশ্রয়ে আড়াল করে রাখলেন তিনি ডার্নেকে পনের মাস।

এত মৃত্যু, এত হত্যা! চতুর্দিকের এই নরক-লীলার মধ্যে তবু বিশ্বাস আঁকড়ে রইলেন ডাক্তার। মেয়েকে যে-কথা দিয়েছেন তা তিনি করবেনই। ফিরিয়ে এনে দেবেন তার ডার্নেকে। লুসির মুখে আর একবার হাসি ফোটাবেন।

সেই আতঙ্কের রাজত্বে সেই বিচিত্র দুর্জন মানুষদের মধ্যে ডাক্তার দৃঢ় শান্ত মর্যাদায় আপন কাজে মগ্ন রইলেন।

আপন শক্তিতে বিশ্বাসী, শেষ বিজয়ের গৌরবে দৃঢ় সংকল্পবদ্ধ ডাক্তার—এই বিশ্বাস নিয়ে কাজ করতে লাগলেন যে লুসির স্বামীকে তিনি রক্ষা করবেনই।

বর্তমান কালস্রোত প্রবল বেগে বয়ে যাচ্ছে। তার গভীরে সমস্ত পরিচিত জীবনের ছবি যাচ্ছে পালটে।

এমনি করে এক বছর তিন মাস কাটল। কারান্তরালে নির্জন সেলে ডার্নে দিন কাটাতে লাগল।

এমনি করে ডিসেম্বর এল, সেই রক্তাক্ত ডিসেম্বরে বিপ্লব এমন এক ভয়াবহ রূপ ধারণ করল যে দক্ষিণের নদীগুলিতে মৃতের স্তূপ জমতে লাগল। সেই সব শীতের বেলায় সারিবদ্ধ করে বন্দীদের গুলি করে হত্যা করতে লাগল বিপ্লবীরা।

তবুও ডাক্তার দৃঢ়চিত্তে সেই আতঙ্কের মধ্যে একাকী বাস করতে লাগলেন। সেদিনকার প্যারিসে ডাক্তার ম্যানেতের চেয়ে অধিক পরিচিত মানুষ আর কেউ ছিল না। সেই আশ্চর্য পরিস্থিতিতে সেই মূর্তিটি উজ্জ্বল। শান্ত, মমতাময় মানুষটি জেলখানায় হাসপাতালে সর্বত্র আততায়ী আর রুগ্ন আহত সকলকে সমান ভাবে সেবা করতে লাগলেন। তাঁর নিরলস চিকিৎসায় আর কর্তব্যবোধে ডাক্তার লোক-চক্ষে এক অপূর্ব মর্যাদা লাভ করলেন। সেই মর্যাদা আরও জ্যোতিষ্মান হল তার বাস্তিল দুর্গের কারা-জীবনের কাহিনী লোকমুখে প্রচারের সঙ্গে সঙ্গে।

তাঁকে কেউ সন্দেহ করল না। আজ থেকে আঠার বছর আগে যদি তিনি এমনিভাবে আসতেন তবে কি এ মর্যাদার আসন তিনি পেতেন? এই মর-জগতে ডাক্তার এক অবিনশ্বর মূর্ত আত্মার প্রতীক।

## ৫ করাতী

দেখতে দেখতে এক বছর তিন মাস গড়িয়ে গেল। লুসি রোজই শিউরে উঠে ভাবে, আগামী কাল গিলোটিনে স্বামীর মাথা দেহ থেকে বিচ্ছিন্ন হবে। পাথর-বাঁধানো পথ প্রতিদিন মৃত্যু-পথযাত্রী বন্দীদের নিয়ে-যাওয়া গাড়ির শব্দে মুখরিত হয়ে ওঠে। কত সুকেশা সুনয়না তরুণী, কত যুবা, প্রৌঢ় বৃদ্ধ—কেউ বড় ঘরের, কেউ-বা পর্ণকুটীরের। কিন্তু সবাই এক পথের যাত্রী। গিলোটিনের ধারালো লোহার রক্ত-তৃষ্ণা মেটাতে এখানে নিয়ে আসে তাদের জেলের অন্ধকার থেকে মৃত্যুর মুখোমুখি।

বিপ্লব জানে শুধু দুটি পথ—এক সাম্য মৈত্রী স্বাধীনতা, আর এক মৃত্যু। মৃত্যুর সহজ পথের মুখেই এই গিলোটিন।

এই সর্বনাশা বিপদের আশঙ্কায় অভিভূত হলেও একটি দিনের জন্যও লুসি অন্য সবার মতো উপায়হীন নৈরাশ্যে ভেঙ্গে পড়ল না। একদিন একটি দীর্ঘকাল বন্দী পলিতকেশ বৃদ্ধের সকল দায়িত্ব নিজের ছোট্ট বুক পেতে নিয়েছিল সে—আজ নিজের দুর্দিনেও তাঁকে তেমনি সযত্নে সবলে আঁকড়ে রইল লুসি। সকল বিপদ-আপদে একনিষ্ঠ সেবা করতে লাগল তাঁকে। তার নিজের কর্তব্যে কোথাও ত্রুটি রাখল না।

আবার সংসার গুছিয়ে বসল লুসি। বাবা তাঁর কাজ করছেন। স্বামী যেন আছেন এমনিভাবে বাড়ি সাজাল। মেয়েকে পড়াতে লাগল। ঘড়ির কাঁটায় সব চলতে লাগল। স্বামীর পড়ার ঘর সাজাল। পুরোনো সব যথাযথভাবে রাখল। সে তো জানে বাবার কথা মিথ্যে হবে না। স্বামীকে সে ফিরে পাবেই। তাই তার জন্যে সব ঠিক করে-রাখা তার একটি কাজের অঙ্গ হয়ে উঠল। ঘুমের আগে বহু বন্দীর মধ্যে এক জন বিশেষ বন্দীর মুক্তি-কামনায় সে আকুল প্রার্থনা জানায় রোজ।

এ পনের মাসে চেহারার তেমন কোন পরিবর্তন হয়নি লুসির। আজকাল সে পরে সাদামাটা পোশাক। কিন্তু সেগুলি পরিপাটি। কোথাও নোংরামি রাখে না সে। সোনালী রঙের জুলুস হয়ত-বা একটু ফিকে হয়েছে। দুর্যোগের যে মেঘ-স্তূপ তার মনের আকাশকে নিরন্তর অন্ধকার করে রাখে, তার ছাপ হয়ত পড়েছে মুখে। কিন্তু তার শান্ত মুখশ্রী আর লাবণ্য ঠিকই আছে। কোন রাতে বাবার পায়ের কাছে বসে সে—রুদ্ধ বেদনা অঝোর কান্নায় ভেঙ্গে পড়ে। তিনি তখন মেয়েকে সান্ত্বনা দেন।

'ভয় কি মা? আমার অজান্তে চার্লসের কোন অমঙ্গল হবে না। তাকে আমি বাঁচাবই।' বাবার প্রবল আশ্বাসে মনে বড় শান্তি পায় লুসি।

এমনি এক দিন সন্ধ্যায় বাবা বাড়ি ফিরে এসে বললেন—'জেলখানার উঁচু দিকে

একটা জানালায় আমাদের চার্লসকে মাঝেমাঝে দাঁড়াতে দেয় ওরা। এই বিকেল তিনটে নাগাদ। অবশ্য সব দিনই যে দাঁড়াতে পারবে তা নয়। কিন্তু তুমি যদি মা রাস্তার একটা বিশেষ জায়গায় দাঁড়িয়ে থাক সে তোমায় চোখের দেখা দেখতে পাবে। কিন্তু তুমি হয়ত তাকে দেখতে পাবে না। আর দেখতে পেলেও চেনার যেন কোন সঙ্কেত করো না—করলে তার মহা বিপদ হবে।'

'কোথায় সে-জায়গা, বাবা—দেখিয়ে দাও আমায়। আমি রোজ যাব সেখানে।'

পরদিন থেকে লুসি রোজ রাস্তায় দাঁড়িয়ে থাকে। শীত গ্রীষ্ম বর্ষা কিছুই মানে না। ঘড়ির কাঁটাতে দুটো বাজলেই লুসি ছুটে যায়। চারটে বাজার আগে আর বাড়ির দিকে পা বাড়ায় না। আবহাওয়া ভালো থাকলে মেয়েকেও নিয়ে যায়, নয়ত একাই গিয়ে দাঁড়িয়ে থাকে। একটি দিনও ফাঁকি দেয় না।

এইখানে আঁকা-বাঁকা গলি-পথের শেষে অপরিচ্ছন্ন অন্ধকারে একটা ছুতোরের দোকান। এখানে জ্বালানির কাঠ চেরাই হয়।

তৃতীয় দিন একই ভাবে এক জায়গায় দাঁড়িয়ে থাকতে থাকতে লুসি ছুতোরের নজরে পড়ল। পরের দিন আবার আসতেই সে জিজ্ঞেস করল—'আবার এসেছ?' লোকটা জেলখানার দিকে দেখিয়ে হাতের দশ আঙুলে জেলের গরাদ দেখাল—তার পর ব্যঙ্গ করে হাসল। বলল, 'আমার কি বাবা!'

নিজের কাজে মন দিল করাতী।

পরদিন দেখে বলল—'সঙ্গে আবার একটি খুকু রয়েছে। তোমার নিশ্চয়?'

'হ্যাঁ।'

'তা হোক, বেশ বেশ। আমার কাজ কাঠ কাটা। ঐ যে করাত দেখতে পাচ্ছ ওকে বলে খোকা গিলোটিন। ঘ্যাঁস ঘ্যাঁস ঘ্যাঁস—বেশ মুণ্ডটি কাটে।'

লোকটার কথার ধরন দেখে লুসি ভয়ে কাঁপতে লাগল। এক একটা কাঠের টুকরো কাটছে আর বলছে, এই বাপ গেল, এই মা গেল, এই কচি মেয়েটা। এখানে এলে এ-দৃশ্য ওর চোখ পড়বে না এ হতে পারে না কিছুতেই। এর পর থেকে তাই লোকটির শুভেচ্ছা পাবার উদ্দেশ্যে লুসিই আগে কথা বলতে লাগল তার সঙ্গে। মাঝেমাঝে মদের পয়সাও দিত। লোকটিও তা হাত পেতে নিতে বিন্দুমাত্র কুণ্ঠা দেখাত না।

অত্যন্ত কৌতূহলী প্রকৃতির লোকটি। লুসি যখন জেলের ছোট্ট জানালার দিকে চেয়ে আত্মহারা হয়ে থাকে, লোকটিও লুসির দৃষ্টি অনুসরণ করে তাকায় জেলের দিকে—আবিষ্কার করতে চেষ্টা করে কি দেখে সে।

'আমার কি দরকার বাবা'—বলে করাতী নিজের কাজ করে।

শীতের তুষার কুচি, বসন্তের ঝড়ো হাওয়া, গ্রীষ্মের তপ্ত রোদ আর শরতের বাদল ধারায়—সকল ঋতুতেই লুসি প্রতিদিন দুটি ঘণ্টা কাটায় ওখানে দাঁড়িয়ে। যাবার বেলা জেলখানার দেয়ালে বার বার চুমু খায়। বাবা বলেছেন চার্লস জানতে পেরেছে যে লুসি সেখানে আসে। স্বামী মাঝেমাঝে দেখতে পায় তাকে। রোজ দেখা না পেলেও মাঝেমাঝে যে দেখতে পায় তাতেই খুশি সে। তার জন্যে নিত্য এসে দাঁড়ানো তার কিছুই নয়।

এভাবে ডিসেম্বর এল। চারিদিকে বিভীষিকা আর উন্মত্ততার রাজ্য। এর মধ্যে একজন শুধু অবিচলিত নিষ্ঠার সঙ্গে সেবা চালিয়ে যাচ্ছেন—বন্দী, বিপ্লবী, দেশদ্রোহী বিচার করছেন না। তিনি ডাক্তার ম্যানেত।

এমনি এক তুষার-ঝরা দিনে লুসি যথাসময়ে তার নির্দিষ্ট জায়গাটিতে এসে হাজির হয়েছে। আজ কি এক শুভ আনন্দ-উৎসবের দিন। আসার সময় লুসি লক্ষ্য করেছে

গৃহে গৃহে লাল পতাকা উড়ছে। তিন-রঙা রিবনে লেখা—রিপাবলিক এক—অখণ্ড। স্বাধীনতা সাম্য মৈত্রী নয় মৃত্যু।

ছুতোরের ছোট্ট দোকানটি আজ বন্ধ। দেখে খুশি হল লুসি। কিন্তু ঐ ক্ষুদ্র আয়তনের দোকানে শ্লোগান লিখিয়ে নিয়েছে সে। লাল পতাকা উড়িয়েছে চালের উপর। একটি দিন সে একলা কাটাতে পারবে ভেবে লুসি হালকা নিশ্বাস ফেলল।

হঠাৎ লুসি শুনতে পেল, বহু কণ্ঠের জয়োল্লাস আর উদ্দাম পদশব্দ। এক মুহূর্ত পরেই দেখতে পেল এক বিরাট মিছিল জেলের দিকে এগিয়ে আসছে। বিপুল জনতার কণ্ঠে বিপ্লবের গান। পদক্ষেপে জন-জাগরণের বলিষ্ঠ পৌরুষ। নৃত্য-ছন্দে সন্ত্রাস-জাগানো বেপরোয়া উন্দামতা।

সেই ভিড়ের সামনের দিকেই লুসি দেখল করাতী লোকটিকে। প্রতিশোধ বলে পরিচিত মেয়েটির হাত ধরে এগিয়ে আসছে দুজনে।

সেই মিছিলে কমপক্ষে পাঁচ শ নরনারী যোগ দিয়েছে। কিন্তু তার নৃত্যোল্লাসে আওয়াজ উঠছে যেন পাঁচ হাজার দৈত্যের কণ্ঠের কলরোল।

তাদের গানে কোন অর্কেস্ট্রা নেই, অন্য কোন বাজনা নেই। তাদের কণ্ঠে বিপ্লবের গান। সেই সুরে যেন নিপীড়নের বিরুদ্ধে মানুষের নির্মম প্রতিহিংসার শপথ।

মেয়েরা নাচছে একত্রে। পুরুষেরা দল বেঁধে নাচছে। নারীপুরুষে উন্মত্তের মতো এক সঙ্গে নৃত্য-ছন্দে উত্তাল হয়ে উঠেছে।

লুসির সামনে ধীরে ধীরে যেন পটপরিবর্তন হতে লাগল। তার আচ্ছন্ন চোখের সামনে এতক্ষণ ছিল লাল টুপি আর মোটা পোশাকের পৃথক পৃথক নারীপুরুষ। ক্রমশ সেই বিচ্ছিন্নতার ভিতর থেকে একটা বিশাল অখণ্ড নৃত্যময়তা রূপ নিতে লাগল। এগিয়ে পিছিয়ে নাচছে তারা। পরস্পরের গায়ে মাথায় সবলে আঁকড়ে ধরেছে। নাচতে নাচতে পাক খাচ্ছে নিজেরা। তার পর এক দল আর একদলকে ঘিরে নাচছে। তার পর অনেকগুলি চক্র রচনা করে তারা এক তালে নাচছে। কণ্ঠে তাদের মুক্তির গান। মুক্ত-কণ্ঠের সেই গানে সুরের চেয়ে যেন দাঁত দিয়ে দাঁত ঘষার একটানা আওয়াজ।

এই অবিশ্রান্ত নৃত্যশ্রমে অনেকে ক্লান্ত ও সংজ্ঞাহীন হয়ে মাটিতে লুটিয়ে পড়ছে। কিন্তু মূল মিছিলের নৃত্যে যতি পড়ছে না।

ছোট ছোট দলে চলছে নাচ। চক্রাকারে চলছে নাচ। হাতে হাত ধরে মাথায় মাথা ঠেকিয়ে পায়ে পায়ে তাল দিতে দিতে তাদের অবর্ণনীয় উচ্ছ্বাস উদ্বেল আকার ধারণ করছে। মাঝেমাঝে হঠাৎ মাথা নিচু করে ঊর্ধ্বে বাহু তুলে তারা হুঙ্কার দিচ্ছে যেন।

এই নৃত্যের চেয়ে বোধ করি কোন যুদ্ধের দৃশ্য বেশি ভয়াবহ নয়। যা কোমল দৃশ্যে গ্রন্থিত হয়ে মানুষের মনকে দেয় অনির্বচনীয় আনন্দ—জীবনের সেই সহজ উল্লাস আজ এক বীভৎস রূপ নিয়েছে। মানুষের রক্তে আগুন ধরিয়ে দেবার ভয়াল মত্ততায় মেতে উঠেছে। পরিস্থিতির বদলে ভালো জিনিস কত অদ্ভুতভাবে বদলে যেতে পারে যেন তারই প্রতিচ্ছবি তুলে ধরেছে।

একাকী এই জনতার মুখোমুখি হয়ে ভয়ে-ত্রাসে অভিভূত লুসি এতক্ষণ করাতীর দরজায় দাঁড়িয়ে কাঁপছিল থর-থর করে। পালকের মতো সাদা তুষার পড়ছে নিঃশব্দে। সাদা আর নরম। লুসি ভয়ে হাত দিয়ে চোখ আড়াল করে দাঁড়িয়েছিল এতক্ষণ। মিছিল সরে যেতেই চোখ থেকে হাতের আড়াল সরিয়ে দেখল সামনে দাঁড়িয়ে তার বাবা ডাক্তার ম্যানেত।

'বড় ভয় করছিল বাবা। এ কি দৃশ্য।'

'ভয় কি মা! ওরা কেউ তোমার ক্ষতি করবে না—এ দৃশ্য আমি অবিরতই দেখছি।'

'আমি নিজের জন্যে ভয় করি না বাবা। কিন্তু যখন ভাবি এদের কৃপার উপরই তাঁর জীবন—'

'এদের কৃপার বাইরে শীগগিরই সরিয়ে আনব চার্লসকে। ও আজ জানালায় দাঁড়িয়েছিল। সেই কথাই তো বলতে এলাম তোমায়। আজ তোমার উপর নজর রাখতে কেউ নেই এখানে। ঐ উ'চু জানালাটার দিকে চেয়ে তুমি তোমার ভালোবাসা জানাতে পার।'

'তা-ইতো রোজ জানাই, বাবা।'

'চার্লসকে একদিনও দেখতে পাও না নিশ্চয়?'

'না বাবা'—অঝোরে কাঁদতে লাগল লুসি। তুষারে কার পায়ের শব্দ হতেই দুজনে চকিত হয়ে দাঁড়াল।

মাদাম দ্যফর্জ।

নমস্কার জানালেন ডাক্তার।

শুকনো প্রতি-নমস্কার করল মাদাম। বাপ-মেয়েতে দেখল নিষ্কলঙ্ক তুষার-জমা রাস্তার উপর দিয়ে একটা অশুভ কালো ছায়া হে'টে চলে গেল।

'আগামী কাল চার্লসের বিচার হবে।'

'আগামী কাল?'

'বৃথা সময় নষ্ট করার সময় কোথায়? আমিও প্রস্তুত। আরও সতর্ক থাকতে হবে। যতক্ষণ পর্যন্ত না তাকে ট্রাইবুন্যালের সামনে হাজির করা হচ্ছে ততক্ষণ কিছুই করা যাবে না। এখনও নোটিশ পায়নি সে। আমি ভিতর থেকে জেনে এসেছি। তোমার ভয় করছে না তো, মা?'

লুসি এ কথার সঠিক উত্তর দিতে পারল না—'তোমার মুখের কথাই আমার যথেষ্ট।'

'আস্থা হারালে চলবে না, মা। ভাবনার কাল শেষ হয়েছে। কয়েক ঘন্টার মধ্যেই তাকে মুক্ত করে এনে তোমার হাতে স'পে দেব। তাকে বাঁচানোর জন্য সব কিছুই করেছি। এখন একবার লরির সঙ্গে দেখা করা দরকার।'

ডাক্তার ম্যানেত হঠাৎ কথা বন্ধ করলেন। ভারী চাকার শব্দ শোনা যাচ্ছে। কিসের শব্দ তাঁরা ভালো করে জানেন। যাদের গিলোটিনে হত্যা করা হবে তাদের নিয়ে গাড়ি যাচ্ছে পথ দিয়ে।

'লরির সঙ্গে দেখা করতে হবে।' পুনরাবৃত্তি করলেন ডাক্তার।

টেলসন ব্যাঙ্কের প্রাচীন কর্মচারী ঐ লরির প্রতি গভীর বিশ্বাস তাঁদের আজও একটুও টলেনি। ব্যাঙ্কের খাতা-পত্তরের সঙ্গে টাকা-জহরত বার বার দাবি করছে বিপ্লবীরা। ব্যক্তিগত সম্পত্তি বাজেয়াপ্ত হচ্ছে দিনের পর দিন। তবু লরি চেষ্টা করতে কসুর করছেন না। যে যা বিশ্বাস করে রেখে গেছে, তা রক্ষা করতে প্রাণপণ করছেন।

আকাশে অমঙ্গলের পিঙ্গল আভা, কুয়াশা উঠছে সিন নদী থেকে—আসন্ন রাত্রির সঙ্কেত। ব্যাঙ্কে যখন পে'ছিলেন ম্যানেত, রাত গাঢ় হয়ে এসেছে। মসে'নারের প্রাসাদ শূন্য পরিত্যক্ত পড়ে আছে।

বাড়ির উঠোনে ধুলো আর ছাইয়ের গাদার উপরে বড় বড় হরফে লেখা—জাতীয় সম্পত্তি। গণতন্ত্র এক—অখণ্ড। সাম্য মৈত্রী স্বাধীনতা—নয় মৃত্যু।

লরির সঙ্গী ঐ মানুষটি কে? চেয়ারে ঝোলানো যার ঘোড়সওয়ারের কোট—মুখ যার দেখা যাচ্ছে না? ঐ নতুন মানুষটি কে—যার কাছ থেকে উত্তেজিত ভাবে উঠে এসে তিনি প্রিয় মানুষটিকে বুকে তুলে নিলেন? সেই ঘরের দরজার বাইরে এসে আবার মুখ ঘুরিয়ে কাকে শুনিয়ে বললেন—'কাল বিচারের জন্য চালান দেবে।'

## ৬ জয়োল্লাস

পাঁচজন জজ, সরকারী উকিল আর জুরিদের নিয়ে জেলের ভিতর নিত্য ট্রাইবুন্যাল বসছে। বিপ্লবদ্রোহীদের বিচার চলছে অবিরাম। আগামী কাল যাদের বিচার হবে তাদের নামের তালিকা বের হয় আগের দিন সন্ধ্যায়। সব জেলখানার জেলাররা বন্দীদের পড়ে শোনায় সে-নামের তালিকা। বলে—'শোন বন্ধুরা, খবরের কাগজে তোমাদের নাম বেরিয়েছে।'

'চার্লস এভরে মঁদ ওরফে ডার্নে।' লা ফোর্সের জেল তালিকায় নতুন নাম। নাম পড়েছে আগামী কালের বিচার-সভায়। যে-তালিকায় ডার্নের নাম তাতে সব সুদ্ধ তেইশ জনের নাম পড়েছে। তাদের মধ্যে পাত্তা পাওয়া গেল সব সুদ্ধ কুড়ি জনের। একজন বন্দী ইতিমধ্যেই মরে বেঁচেছে আর দুজনের বিচারের আগেই গিলোটিনে শিরশ্ছেদ হয়ে গেছে। লোকের স্মৃতিপট থেকে মুছে গেছে তাদের নাম। এমনি করে তার আগে বহু শত বন্দীর নাম ডাকা হয়েছে। তাই ডার্নে এই রীতি-নীতির সঙ্গে অপরিচিত নয়। যাদের ডাক পড়েছে সবাই মরেছে। কেউ ফেরেনি।

এই জেলখানার অভ্যন্তরে বিদায়বাণী আর সহৃদয়তার প্রকাশে বিলম্ব সয় না।

সকলের কাছে বিদায় নিয়ে ডার্নে চলল তার বিচারের আদালতে। অন্ধকার এই পথটি দীর্ঘ নয়। কিন্তু যে-নির্জন সেলে জঘন্য পোকামাকড়দের সঙ্গে সে তার কারাগারের ভয়াবহ রাতগুলি কাটিয়েছে, সে রাত ছিল দীর্ঘ শীত-জর্জর।

চার্লস ডার্নের নাম ডাক পড়বার আগে অন্য পনের জন বন্দী কাঠগড়ায় এসে দাঁড়াল। পনের জনেরই মৃত্যুদণ্ড হল। এদের বিচার-পর্ব সারতে বোধ করি ঘণ্টা দেড়েক লাগল।

অবশেষে তার ডাক এল।

'চার্লস এভরে মঁদ ওরফে চার্লস ডার্নে।'

পালক-দেওয়া টুপি মাথায় দিয়ে বসে আছেন বিচারকরা। তাঁরা ছাড়া অধিকাংশ দর্শক ও জুরিদের মাথায় লাল টুপি—তাতে তেরঙা ফুল নানাভাবে শোভা পাচ্ছে।

সেই জুরি মহোদয়গণ আর অশান্ত দর্শকমণ্ডলীর দিকে তাকিয়ে ডার্নের মনে হওয়া স্বাভাবিক যে প্রচলিত রীতির সবই ওলট-পালট হয়ে গেছে। এখানে এই আদালতে সৎ-সজ্জন মানুষের বিচারে বসেছে দুর্জনেরা। এখানে এসে যারা চিৎকার করছে—এই আদালতের আবহাওয়াকে উত্তেজিত করে তুলেছে, তারা সমাজের নিষ্ঠুর শ্রেণীর মানুষ—তারা শুধু নিচু তলার বাসিন্দা নয়—নিকৃষ্টতমও বটে।

যা-কিছু ঘটনা ঘটছে আদালতে—যা-কিছু প্রকাশ পাচ্ছে জেরার সময় তাতেই জনতা ফেটে পড়ছে। নানা মন্তব্য করছে সমস্বরে। কখনও সায় দিচ্ছে নয়ত বিরূপ মন্তব্যে তোলপাড় তুলছে। আবার ধিক্কারধ্বনি মুখর করে তুলছে আদালত-কক্ষ। যেন তাদের প্রতিক্রিয়াতেই আদালতের রায় পরিচালিত হতে চলেছে।

পুরুষদের সকলের হাতেই কিছু কিছু অস্ত্র।

মেয়েরাও ছুরি কি ছোরা রেখেছে সঙ্গে। অনেকে এখানেই খাওয়া-দাওয়া সারছে। কেউ কেউ বোনার কাজ করছে এই আদালতে বসে। এদের ভিতর একটি মেয়েকে দেখল ডার্নে—যার বাহুর নিচে একটা বোনা-কাজ। মেয়েটি বসে বসে বুনছিল অন্য একটি।

সামনের সারিতে বসেছিল মেয়েটি। তার পাশে একটি পুরুষ।

সীমান্ত পেরিয়ে এখানে আসার পর সেই লোকটিকে আর দেখেনি ডার্নে। কিন্তু তাকে চিনতে তার কষ্ট হল না।

সে দ্যফর্জ।

তার কানে কানে সেই মেয়েটি কি সব ফিসফিস করে বলছিল। ডার্নের মনে হল ঐ মেয়েটি নিশ্চয়ই দ্যফর্জের স্ত্রী।

শুধু একটু বিশেষত্ব তার চোখে পড়ল। দুজনেই তার খুব কাছে বসে আছে। তারা একটিবারও তার দিকে চোখ তুলে দেখল না। কি-একটা অনিবার্য পরিণতির প্রতীক্ষা করছিল তারা। আর তাই তাদের একমাত্র লক্ষ্য ছিল জুরিদের বেঞ্চ।

প্রেসিডেন্টের আসনের নিচেই বসেছিলেন ডাক্তার ম্যানেত। তাঁর পরিধানে পরিচ্ছন্ন পোশাক।

বন্দী ডার্নে দেখল আজকের এই ট্রাইবুন্যালের বিচার-সভায় তিনি আর লরি এই দুজনই কেবল নিরপেক্ষ মানুষ।

সরকারী উকিল ডার্নেকে দেশত্যাগের অপরাধে অভিযুক্ত করলেন। আইনের বিধানে দেশত্যাগীরা মৃত্যুদণ্ডে দণ্ডিত হবার যোগ্য। ফ্রান্সের সীমানায় ধৃত হয়েছে আসামী। মৃত্যুই তার শাস্তি।

'রাষ্ট্রের শত্রুর মাথা চাই। গিলোটিন'—বলে চিৎকার করে উঠল সশস্ত্র জনতা। হত্যার নেশায় উন্মত্ত জনতার মুখে ঐ আওয়াজ যেন লেগেই আছে। শান্ত করার জন্য হাতুড়ি ঠুকলেন প্রেসিডেন্ট। আবার জিজ্ঞেস করলেন বন্দীকে—দেশত্যাগ করে ইংল্যাণ্ডে বহুদিন বাস করেছে, এ সত্য অস্বীকার করে কি আসামী?'

ডার্নে অস্বীকার করতে পারল না সে-কথা।

আসামী নিজেই দেশত্যাগের কথা স্বীকার করেছে। আর-কিছু বলবার আছে তার?

আছে বই কি। আইনের বিধানে একে দেশত্যাগী বলে না।

'কেন নয়?' প্রেসিডেন্ট জানতে চাইলেন।

'কারণ স্বেচ্ছায় আমি উপাধি ত্যাগ করেছি—ত্যাগ করেছি অরুচিকর আভিজাত্যের অধিকার। দেশত্যাগ করে ইংল্যাণ্ডে গিয়েছিলাম স্বাধীন জীবিকার খোঁজে। বিলাসী ধনীদের মতো অত্যাচারিত নিরীহ ফরাসী প্রজাদের শ্রমার্জিত অন্নে লোভের ভাগ বসাইনি।'

'আসামীর উক্তির কি প্রমাণ আছে?'

'ডাঃ ম্যানেত ও নায়েব গ্যাবেলকে আমি সাক্ষী মানছি।'

'কিন্তু আসামী তো বিয়ে করেছে ইংল্যাণ্ডে।' প্রেসিডেন্ট তাকে স্মরণ করিয়ে দিলেন।

'বিয়ে করেছি সত্য, কিন্তু কোন ইংরেজ মহিলাকে নয়।'

'আসামীর স্ত্রী ফরাসী নাগরিক?'

'হ্যাঁ। প্রিয় ফ্রান্স তার জন্মভূমি।'

'আসামী স্ত্রীর নাম ও বংশ-পরিচয় দিক।'

'ডাক্তার ম্যানেতের কন্যা—লুসি ম্যানেত আসামীর বিবাহিতা পত্নী। ডাক্তার ম্যানেত এখানে উপস্থিত আছেন। মহান আদালত তাঁকে জেরা করতে পারেন।'

এই উত্তরে ক্ষুব্ধ জনতা মন্ত্রমুগ্ধ ভুজঙ্গের মত শান্ত হল। মহান ডাক্তারের জয়-ধ্বনিতে বিচার-সভা প্রতিধ্বনিত হতে লাগল। লরি দেখলেন অনেক হিংস্র মুখে অশ্রুজল গড়িয়ে পড়ছে—যারা একটু আগে খুন করার জন্য হন্যে হয়ে উঠেছিল।

প্রেসিডেন্ট আবার প্রশ্ন করলেন—'কেন সে এত দিন বিদেশে বসবাস করছে? কেন বিনা অনুমতিতে ফ্রান্সের সীমান্ত অতিক্রম করতে এসেছিল? এর আগে দেশে ফেরেনি কেন?'

এত দিন সে ফিরে আসেনি তার কারণ স্পষ্ট। ফ্রান্সে যে সম্পত্তির ভোগ-অধিকার স্বেচ্ছায় সে ত্যাগ করে গিয়েছিল তা ভিন্ন গ্রাসাচ্ছাদনের আর-কোন উপায় ছিল না তার এখানে। ইংল্যাণ্ডে সে ফরাসী ভাষা ও সাহিত্যে শিক্ষকতা করে নিজের ও পরিবারের অন্ন উপার্জন করে। বর্তমানে সে এসেছে এক ফরাসী নাগরিকের কাতর আবেদনে—তার

অনুপস্থিতিতে লোকটির নাকি প্রাণ-সংশয় ঘটেছে। সেই হতভাগ্য নাগরিককে রক্ষা করার জন্যই নিজের জীবন বিপন্ন করেও সে ফিরে এসেছে ফ্রান্সে। রাষ্ট্রের চোখে তার এই উদারতা কি অপরাধ বলে গণ্য হবে?

জনতা সমস্বরে রায় দিল—'না।'

আবার প্রেসিডেন্ট হাতুড়ি ঠুকলেন জনতাকে শান্ত করার জন্য। কিন্তু শান্ত হল না জনতা—ক্রমান্বয়ে জিগির তুলতে লাগল—'না—না আসামী নিরপরাধ।'

'যার প্রাণ বাঁচাতে এসেছিল আসামী তার নাম?'

সে আসামীর দ্বিতীয় সাক্ষী। নাগরিক গ্যাবেল।

যে চিঠিখানি লিখেছিল গ্যাবেল, সীমান্তরক্ষীরা সেটি আসামীর অধিকার থেকে ছিনিয়ে নিয়েছে, হয়ত প্রেসিডেন্টের সম্মুখে রাখা দলিলপত্রের মধ্যেই সেটি পাওয়া যাবে।

চিঠিখানি যাতে থাকে তার জন্যে পূর্বেই ব্যবস্থা করেছিলেন ডাক্তার। চিঠিখানি আদালতে পড়া হল। চিঠির সত্যতা প্রমাণের জন্য গ্যাবেলকেও প্রেসিডেন্টের সম্মুখে হাজির করা হল।

সওয়াল-জবাবে সাক্ষী জানাল, অ্যাবে জেলে সে এতদিন বন্দী ছিল। নতুন সরকার নানা কাজের চাপে তার জেলে নজর দিতে পারেননি। তাই তার দীর্ঘ কারাবাস ঘটল। মাত্র তিন দিন আগে তাকে ট্রাইবুন্যালের সামনে হাজির করা হয়েছিল। চার্লস ডার্নে ধরা পড়ায় তার বিরুদ্ধে সমস্ত অভিযোগের মীমাংসা হয়েছে। বিচারে মুক্তি পেয়েছে সে।

এবার ডাক্তার ম্যানেতের জেরা শুরু হল। ডাক্তারের জনপ্রিয়তা, একনিষ্ঠতা ও উত্তরের স্পষ্টতায় প্রভাবান্বিত হলেন বিচারকেরা। দীর্ঘ কারাবাসের পর যখন মুক্তি পেয়েছিলেন, বন্দীই তাঁর নতুন জীবনের প্রথম বন্ধু। তাঁর কন্যার প্রতিও পরম স্নেহশীল সে। ফ্রান্সের অভিজাত শাসনতন্ত্রের সঙ্গে নিজেকে খাপ খাওয়াতে না পেরে ডার্নে ইংল্যান্ডে স্বেচ্ছা-নির্বাসিতের জীবনযাপন করেছে। সেখানেও ইংল্যান্ডের সরকার তাকে সে-দেশের শত্রু ও যুক্তরাজ্যের বন্ধু হিসেবে অভিযুক্ত করেছিল। ইংরেজ ভদ্রলোক মি. লরি, যিনি এখানে বিচার-সভায় উপস্থিত আছেন সেই বিচারের তিনি একজন প্রত্যক্ষদর্শী—তাঁকে জিজ্ঞেস করলেও এ কথার সত্যতা প্রমাণিত হবে। ডাক্তার ম্যানেতের বক্তব্য শোনার পর জুরিরা সমস্বরে বন্দীকে নির্দোষ বলে রায় দিলেন। মুক্তি পেল বন্দী। ট্রাইবুন্যালের রায়ে জনতার সন্তোষের অবধি রইল না। যে জনতা এখুনি হত্যার জন্য খেপে উঠেছিল, তারাই শত্রু হিসেবে চিহ্নিত ডার্নেকে বিপ্লবের বন্ধু বলে সাগ্রহে বুকে তুলে নিল। বন্দীর মুক্তি-বার্তা ঘোষিত হওয়ার সঙ্গে সঙ্গে আদালতের বাইরে আনন্দের রোল উঠল।

মুহূর্তের পটপরিবর্তনে দেখা গেল যে-মানুষের দল এতক্ষণ হত্যার নেশায় উদ্‌গ্রীব হয়েছিল, হঠাৎ তাদের মধ্যে জেগে উঠল ক্ষমা আর উদারতা। জনতার চরিত্র যে কত প্রগল্‌ভ, কত চটুল তা যেন এক মুহূর্তে ধরা পড়ে গেল—বন্দীর মুক্তির হুকুম হবার সঙ্গে সঙ্গে চোখের জলের ধারা নেমে এল নারী-পুরুষের চোখে। সবাই ছুটে গিয়ে বন্দীকে জাপটে ধরতে লাগল। এই মুহূর্তে তাকে আদরে আদরে ভাসিয়ে দিল—সামান্য পরি-বর্তনেই তারা হয়ত তাকে টুকরো টুকরো করে কেটে রাস্তায় ছুঁড়ে ফেলে দিত।

ডার্নের পরে আর পাঁচজনের বিচার হল। চব্বিশ ঘণ্টার মধ্যে তাদের মৃত্যুর হুকুম হয়ে গেল।

ডাক্তার ম্যানেত ও ডার্নে গেটের বাইরে আসার সঙ্গে সঙ্গে বিরাট জনতা ঘিরে ধরল তাদের। ডার্নে চারদিকে চেয়ে কোর্টে-দেখা পরিচিত মুখগুলি দেখতে পেল। কিন্তু কোথাও দেখতে পেল না সেই বিশেষ দুটি নারী ও পুরুষের মুখ।

সবাই মিলে ডার্নেকে একটা বিরাট চেয়ারে বসিয়ে দিল—চেয়ারটা হয়ত কোর্ট বা অন্য কোথাও থেকে সংগ্রহ করা হয়েছে—একটা রক্ত পতাকা জড়ানো তাতে। জনতা রক্ত

পতাকা উড়িয়ে কাঁধে করে বয়ে নিয়ে চলল ডার্নেকে। এরা কি তাকে গিলোটিনের দিকে নিয়ে যাচ্ছে—এমনি সন্দেহ ডার্নের মনে আনাগোনা করতে লাগল। এইভাবে উচ্ছল জনতা এক বন্য উল্লাসে তাকে বয়ে নিয়ে চলল। অবশেষে এক সময় নিজের বাড়ির উঠোনে এসে নামল ডার্নে। ডাক্তার ম্যানেত আগেই বাড়ি ফিরে এসেছিলেন। ডার্নে এসে যখন তার সামনে দাঁড়াল আবেগের আতিশয্যে বিবশ হয়ে তার বাহুর উপরে ঢলে পড়ল লুসি।

লরি এলেন হাঁপাতে হাঁপাতে। চিরবিশ্বস্ত মিস প্রসও এল। ডার্নে সকলকেই তার আন্তরিক কৃতজ্ঞতা জানাতে লাগল বারে বারে। তার পর প্রিয়তমাকে নিয়ে নিজেদের ঘরে গেল। বলল—'লুসি আমি নিরাপদ—'

লুসি বলল—'রোজ আমি ভগবানকে ডেকেছি। প্রতিদিন তাঁর কাছে তোমার মুক্তির জন্য কাতর প্রার্থনা জানাতাম।'

'প্রিয়তমা, তোমার বাবার সঙ্গে কথা বল। তোমার বাবা আমার জন্যে যা করেছেন, আজকের ফ্রান্সে তা আর কারুর পক্ষে সম্ভব হত না। কি অমানুষিক—'

এক দিন তিনি যেমন মেয়ের কোলে মাথা রেখেছিলেন আজ ছোট্ট মেয়ের মতো পরম নির্ভয়ে বাবার বুকের উপর তেমনি মাথা রাখল লুসি। মেয়েকে তিনি সুখী করতে পারলেন, এই তাঁর পরম গৌরব।

'অমন করে কাঁপছিস কেন, মা? এত দুর্বল হয়ে পড়িস না। আমি তাকে বাঁচিয়েছি।'

## ৭ অশনি সংকেত

'আমি তাকে বাঁচিয়েছি।'

এ আর স্বপ্ন নয় যে-স্বপ্নে সে মাঝেমাঝে ফিরে আসত। সত্যিই সে এখন এখানে। তবু কেন যেন লুসির ভয় ঘোচে না। কি এক নামহীন আতঙ্কে কণ্টকিত হয়ে থাকে সারাক্ষণ।

চারদিকের পরিবেশ কেমন যেন চাপা ছমছমে। মৃত্যু নিয়ে যেন ছিনিমিনি খেলছে সারা দেশটা। হত্যা হয়েছে নেশা। হিংস্র হয়ে উঠেছে নারী-পুরুষ। অহেতুক সন্দেহের বশে বা হীন প্রতিহিংসার জন্যে কত নিরীহ লোকের প্রাণ যাচ্ছে গিলোটিনের শানিত কোপে। এ-কথা কেমন করে ভুলে থাকবে লুসি যে তার স্বামীর মতোই কত নিরপরাধ নির্দোষ লোক জনতার কোপে জীবন হারাল। তারাও তো কোন কন্যা-জননী জায়ার আদরের ধন—পরম প্রিয়জন। তবু ভাগ্যবতী সে, কেন না সে-নিষ্ঠুর নিয়তির বজ্রমুষ্টি থেকে তার স্বামীকে ছিনিয়ে এনেছেন বাবা। এ-সব যখন ভাবে লুসি, কান্না ঠেলে আসে চোখের দুকোল ছাপিয়ে। শীত-সন্ধ্যার কালো পক্ষচ্ছায়ায় ঢেকে যায় চারদিক। নিষ্প্রদীপ পথে মৃত্যুদণ্ডে দণ্ডিত বন্দীদের শকটগুলির ভয়াবহ ঘড়-ঘড় শব্দ শোনা যায়। সেই শব্দ কানে আসতেই লুসি স্বামীর কাছে আরও ঘন হয়ে বসে। কাঁপুনি বাড়তে থাকে বুকের।

বাবা তাকে অভয় দেন। তিনি তাঁর প্রতিশ্রুতি রক্ষা করেছেন—রক্ষা করেছেন মেয়ের স্বামীকে নিশ্চিত মৃত্যুর হাত থেকে। এক দিন তিনি ছিলেন প্রায় উন্মাদ—স্মৃতি-ভ্রংশ দুর্বল। আজ আর সেই অন্ধকার কক্ষ নেই—নেই জুতো তৈরির নর্থ টাওয়ার—এক শ পাঁচ। আজ বিরাট বনস্পতির মতো তাঁর ছায়াতলে আশ্রয় নিয়েছে সবাই—এ তাঁর কম সৌভাগ্য নয়।

ওদের সংসার এখন খুব মিতব্যয়িতার সঙ্গে চলছে। এখনকার দিনে এইভাবে জীবনযাপন করা সব থেকে নিরাপদ। নয়ত মানুষজনের নজরে পড়লে বিপদের

সম্ভাবনা। তা ছাড়া তারা ধনী নয়। বিশেষ করে ডার্নের কারাবাসের সময় ভালো রকমের খাওয়া, তার পাহারাদার আর গরীব বন্দীদের সাহায্য বাবত বহু টাকা খরচ করতে হয়েছে তাদের। এইসব কারণে খরচ-পত্তরের কিছুটা হিসেবিয়ানা প্রয়োজন হয়ে পড়েছে।

বাড়িতে তারা কোন চাকর রাখেনি। এই সব গৃহ-ভৃত্যরা গোয়েন্দার কাজ করে। সুতরাং তাদের থেকে বিপদের সম্ভাবনা। নিচেকার গেটে যেসব মেয়ে-পুরুষেরা কাজ করে তারা এদের অনেক কাজকর্ম করে দেয়। জেরিকে লুসিদের সম্পূর্ণ তত্ত্বাবধানে রেখে দিয়েছেন লরি। রাতে এসে সে এখানে শোয়।

সেই এক ও অখণ্ড রিপাব্লিকের নির্দেশ অনুযায়ী প্রত্যেক গৃহদ্বারে গৃহের অধিবাসী প্রত্যেকটি নরনারীর নাম স্পষ্টাক্ষরে একটা নির্দিষ্ট উচ্চতায় লিখে রাখতে হবে। সেই আদেশ অনুযায়ী এই বাড়ির অধিবাসীর তালিকায় জেরির নামও উল্লিখিত।

আজ পড়ন্ত বিকেলের আলোয় জেরি যখন এসে উপস্থিত হল তখন ডাঃ ম্যানেতের নির্দেশ অনুযায়ী একজন চিত্রকর সেই তালিকায় চার্লস ডার্নের নাম যোগ করছিল।

একটা সর্বব্যাপী ভয় আর অবিশ্বাস এই সময়কে তিমিরাচ্ছন্ন করেছিল। জীবনের স্বাভাবিক নিরাপত্তা বিঘ্নিত। অন্য অনেক সংসারের মতো ডাক্তারের ছোট সংসারেও জিনিসপত্রের যা প্রয়োজন তা প্রতিদিন সন্ধ্যায় নানা দোকান থেকে খুচরো খুচরো কেনা হয়। এতে মানুষজনের নজর পড়ে না। গুজব ছড়াবারও কোন কারণ ঘটে না।

গত কয়েকমাস জেরি আর প্রস দুজনে এই বাজার করার দায়িত্ব পালন করছে। একজন নেয় টাকাকড়ি আর একজন বাজারের থলি। বিকেলে যখন রাস্তার আলো জ্বলে ওঠে তারা দোকানে দোকানে ঘুরে কেনাকাটা সারে।

দীর্ঘকাল একটি ফরাসী পরিবারের সঙ্গে যথেষ্ট ঘনিষ্ঠতা সত্ত্বেও ইচ্ছা করেই ফরাসী ভাষা শেখায় মন দেয়নি প্রস। দোকানে গিয়ে নাম না বলতে পেরে সে প্রার্থিত বস্তুটি হাত দিয়ে ধরে দরাদরি করে—দরাদরির পর কেনাকাটি।

'আজ অনেক কিছু কিনতে হবে'—বলল প্রস—'তা ছাড়া মদও নিতে হবে।'

বাইরে বেরুবার আগে লুসিকে সতর্ক করল প্রস। বলল—'আমি যতক্ষণ না ফিরে আসছি তুমি একদম বাড়ির বাইরে যাবে না। ঘরের ভেতরে ঐ আগুনের ধারে ওর কাছে বসে থাক। এতদিন পরে যে স্বামীকে ফিরে পেয়েছ তার সঙ্গ একেবারেই ছেড় না। তাকে আর চোখের আড়াল করো না।'

প্রস ডাক্তারকে বলল—'আপনাকে একটা কথা জিজ্ঞেস করব?'

'স্বচ্ছন্দে'—বললেন ডাক্তার—'তোমাকে আমি স্বাধীনতা দিচ্ছি, বল তুমি।'

'স্বাধীনতার নিকুচি করেছে'—রূঢ় কণ্ঠে ঝাঁঝিয়ে ওঠে প্রস—'স্বাধীনতার যথেষ্ট দেখা গেল।'

লুসি তাকে সতর্ক করে বলল—'চুপ! চুপ! আবার ঐ সব কথা!'

খুব জোরে মাথা নেড়ে প্রস বলল—'শোন লুসি আমি হলাম মহান বদান্য রাজা তৃতীয় জর্জের প্রজা। আমার নীতি—ওদের রাষ্ট্রনীতি জলাঞ্জলি যাক—ওদের যত কপট কৌশল ধ্বংস হোক। আমাদের সম্রাট দীর্ঘজীবী হোন।'

জেরিও প্রসের কথার প্রতিধ্বনি করল। প্রস এবার বলল—'ডাঃ ম্যানেত, এখান থেকে আমাদের চলে যাওয়ার কোন সম্ভাবনা আছে কি?'

'সে-সম্ভাবনা এখন নেই'—বললেন ডাক্তার—'চার্লসের পক্ষে সেটা বিপজ্জনক হবে।'

আগুনের আভায় লুসির সোনালী চুলগুলি ঝকমক করছে। সেইদিকে তাকিয়ে একটি তৃপ্তির নিশ্বাস ফেলল প্রস।

'তবে এখানেই ধৈর্য ধরে অপেক্ষা করা ভালো। মাথা তুলে বাঁচতেই হবে আমাদের। আমার ভাই সলোমন বলত—মাথা উঁচু করে সব সময় নিচুতে লড়বে। চল জেরি, আমরা বেরিয়ে পড়ি। লুসি, তুমি খবরদার বাইরে যেও না।'

আগুনের ধারে ঘন হয়ে বসল লুসি স্বামীকে নিয়ে। নাতনীকে নিয়ে বসলেন বাবা। লরিও এখুনি ব্যাঙ্ক থেকে এসে পড়বেন। মিস প্রস আলো জেবলে দিয়ে গেছে ঘরে। সোট আড়াল করা। আগুনের নরম আলোয় ওরা আরামে বসে গল্প করছে। দাদুর হাতের মধ্যে হাত গলিয়ে দিয়ে নাতনী পরীর গল্প উৎকর্ণ হয়ে শুনছে—যে-পরী এক বন্দীকে জেলখানার দরজা খুলে উদ্ধার করেছে। সেই বন্দী নাকি একদিন পরীর একটা উপকার করেছিল। চারদিক নীরব নিঝুম।

একটা শান্তির ছবি এখানে।

'ও কিসের শব্দ'—হঠাৎ আঁতকে উঠল যেন লুসি।

ডাক্তার ম্যানেত গল্প বলা থামিয়ে বললেন—'মা, তুমি বড্ড ভয়কাতুরে হয়ে পড়েছ আজকাল। একটুকুতেই অত ঘাবড়ে যাও কেন? সাহসিনী হও মা।'

ধরা গলায় ফ্যাকাশে মুখে বলল লুসি—'আমার মনে হল, সিঁড়িতে যেন কাদের পায়ের শব্দ পেলাম।'

'সিঁড়ি মড়ার মতো নিঃসাড় পড়ে আছে, মা।'

কথা শেষ হতে না হতেই দরজায় করাঘাত হল।

'ঐ যে বাবা! চার্লসকে লুকিয়ে ফেল! বাবা, বাঁচাও একে!'

'কেন উতলা হচ্ছ, মা! তোমার চার্লসকে আমি বাঁচিয়ে এনেছি। বাঁচিয়েছি নিশ্চিত মৃত্যুর হাত থেকে। ছিঃ, এ কি দুর্বলতা তোমার! আমি দেখছি কে।'

ডাক্তার ম্যানেত বাতি হাতে দু ঘর পেরিয়ে বাইরের দরজা খুলে দিলেন। দেখলেন মেঝেতে ভারী পায়ের শব্দ করে মাথায় লাল টুপি, হাতে পিস্তল, কোমরে ছোরা, রুক্ষ চেহারার চার জন লোক ঘরে প্রবেশ করল।

'চার্লস এভ্রে ম'দ ওরফে ডার্নে আছেন?'—বলল প্রথম জন।

'কে খোঁজ করছে তার?'—প্রশ্ন করল ডার্নে।

'আমি। আমরা। আপনাকে চিনি আমরা—আজকের ট্রাইবুন্যালের বিচারের সময় দেখেছি। চার্লস ডার্নেকে রাষ্ট্রের বন্দী করে নিয়ে যেতে এসেছি আমরা।'

লুসি আর মেয়ে কাছ ঘেঁষে দাঁড়িয়ে। তবু ডার্নেকে চার জনে ঘিরে ফেলল।

'এখন আবার সোজা জেলে ফিরে যেতে হবে এইটুকু মাত্র বলতে পারি। আগামী কাল সব জানতে পারবেন। আগামী কালই বিচার হবে।'

ডাক্তার ম্যানেত বাতিটি হাতে ধরে এতক্ষণ নিশ্চল মূর্তির মতো দাঁড়িয়েছিলেন। এবার বাতিটা নামিয়ে বক্তার হাত চেপে ধরে বললেন—'ওকে চেনেন বললেন। ভালো কথা। আমায় চেনেন কি?'

'চিনি বই কি আপনাকে, নাগরিক ডাক্তার।'

'আপনি আমাদের সকলেরই পরিচিত, ডাক্তার। আমাদের শ্রদ্ধার মানুষ।'

তাদের মুখের দিকে আশ্চর্য অদ্ভুত উদাস দৃষ্টি মেলে নিচু-গলায় বললেন ডাক্তার —'এই প্রশ্নের জবাব দিয়ে যান, কেন ওকে আবার বন্দী করার হুকুম হল? কি ওর অপরাধ?'

অনিচ্ছা সত্ত্বেও প্রথম লোকটি বলল—'সেণ্ট আঁতোয়ানের বিপ্লবী পার্টি ওকে

বিরুদ্ধে অভিযোগ এনেছে। এই লোকটি সেখান থেকেই আসছে'—দ্বিতীয় লোকটিকে দেখিয়ে দিল প্রথমজন।

'কি অভিযোগ?'

'এর বেশি আর জানতে চাইবেন না, ডাক্তার। দেশ আমাদের কাছে যা দাবি করছে বিপ্লবী হিসেবে তা হাসিমুখে স্বীকার করতেই হবে আমাদের। রাষ্ট্রের দাবি প্রথম। জনতার দাবি লঙ্ঘন করবে কে? কিন্তু আর সময় বেশি নেই আমাদের হাতে। তাড়াতাড়ি করুন।'

'আর একটি কথা'—ডাক্তার প্রায় অনুনয়ের ভঙ্গিতে বললেন—'অভিযোগকারী কারা তাদের নাম জানতে পারি কি?'

লোকটি যেন একটু অপ্রস্তুত হয়ে দাড়িতে হাত দিল—একটু নড়ে দাঁড়িয়ে অবশেষে নিচু-গলায় বলল—'এ প্রশ্ন বে-আইনি। তবে আপনি যখন জানতে চাইছেন বলছি। অভিযোগ-কারীদের নাম—মদের দোকানের নাগরিক দ্যফর্জ ও মাদাম দ্যফর্জ। আরও এক জন আছেন।'

'কে সে?'

'সত্যি জানতে চাইছেন?'—বলে এক অদ্ভুত দৃষ্টি হানল লোকটি—'এ প্রশ্নের জবাব আজ নয়। আগামী কাল আদালতে সব জানতে পারবেন। কিন্তু আর নয়। চলুন মঁসিয়ে চার্লস ডার্নে। এর পর আমি নিরুত্তর।'

## ৮ জীবন-জুয়া

তাদের বাড়িতে যে নতুন বিপদ ঘটেছে—সুখের বিষয় সে-সম্বন্ধে সম্পূর্ণ অজ্ঞ ছিল মিস প্রস। সংসারের অতি প্রয়োজনীয় টুকিটাকি কি কি না কিনলেই নয় মনে মনে ভাবতে ভাবতে সরু পথ ধরে এগিয়ে চলছিল প্রস—এইভাবে এক সময় সাঁকো পেরিয়ে নদীর ওপারে এসে পড়ল। বাজারের ঝুড়ি নিয়ে তার পাশে পাশে যাচ্ছিল জেরি।

রাস্তার দুপাশে যত দোকান পড়ছে সেগুলি দেখতে দেখতে যাচ্ছিল ওরা। যে সব জায়গায় অনেক মানুষের ভিড়—জমে-ওঠা ছোট জনতার জটলা কিংবা যে-সব জায়গায় বহুলোক উত্তেজিতভাবে সোরগোল করছে সে-সব পথ এড়িয়ে যাচ্ছিল ওরা।

সেদিন সন্ধ্যাবেলাতেই বেশ ঠাণ্ডা পড়েছে। নদীর উপর কুয়াশার আস্তরণ। কান-ফাটানো তীক্ষ্ম চিৎকার আর চোখ-ধাঁধানো আলোর উপর ঐ ভারী কুয়াশা একটা চাদর টেনে দিয়েছে যেন। আর ঐ স্তিমিত আলোয় নদীবক্ষে শুধু দেখা যাচ্ছে বড় বড় মালবাহী নৌকোগুলো—যেখানে কামাররা কাজে ব্যস্ত—প্রজাতন্ত্রী সৈন্যদের জন্য কামান তৈরি হচ্ছে সেখানে। যারা সৈন্যদের সঙ্গে চালাকি করতে যাবে তাদের কপালে অনেক দুঃখভোগ আছে। এই সময়ে বিপ্লবের ক্ষুরে দাড়ি কামানোর চেয়ে গালে দাড়ি না গজানোই ভালো।

মুদীর দোকানে ছোটখাট কয়েকটি জিনিস কেনার পর বাতির জন্য কিছুটা তেল কিনল প্রস। তার পর তার মনে পড়ল মদ কেনার কথা।

কয়েকটি মদের দোকানে উঁকি দেবার পর জাতীয় প্রাসাদের কাছাকাছি জমকালো নামের একটা সাইনবোর্ড দেখে সেই দোকানের সামনে দাঁড়াল প্রস। এই দোকানটি নিরিবিলি দেখে তার পছন্দ হল। এখানেও বিপ্লবী কর্মীদের মাথায় স্বদেশপ্রেমের লাল টুপি—তবে এদের উগ্র লালের ঝাঁঝটা একটু কম যেন।

তার পছন্দের সঙ্গে জেরি একমত হওয়াতে দুজনে সেই মদের দোকানে প্রবেশ করল।

ভিতরে ধোঁয়াটে আলো। বেশ কিছু লোকের ভিড়। কেউ বসে দাঁড়িয়ে পাইপ খাচ্ছে। অনেকেই তাস নিয়ে খেলছে। একটি বুক-খোলা আদুল গা ভুসোকালি-মাখা শ্রমিক শ্রেণীর মানুষ খবরের কাগজ থেকে চেঁচিয়ে কি যেন পড়ছিল। বাকিরা মনোযোগ দিয়ে সেই খবর শুনছিল। তাদের কারুর হাতে হাতিয়ার—কারুর হাতিয়ার পাশে রাখা। জনপ্রিয় খসখসে কালো পশমের জামা গায়ে উঁচু কাঁধওয়ালা তিনজন খদ্দের ঘুমে অচেতন—যেন তিনটে লোমশ কুকুর বা ভালুক ঘুমোচ্ছে। এই পরিবেশে দুজন বিদেশী খদ্দের দোকানে এসে ঢুকল মদ কিনতে।

ওদের প্রয়োজনীয় মদ যখন মাপ করে দিচ্ছিল কাউন্টারে, সেই দোকানেরই কোণ থেকে একজন লোক তার সঙ্গীর সঙ্গে কথা শেষ করে বেরিয়ে আসছিল। বেরুবার পথে সে মুখোমুখি এসে পড়ল প্রসের।

তার সামনাসামনি দাঁড়াতেই একটা উচ্ছ্বসিত শব্দ প্রসের কণ্ঠ থেকে বেরিয়ে এল। প্রস দুহাতে তালি দিয়ে উঠল।

মুহূর্তে দোকানের সবাই চকিত হয়ে উঠে দাঁড়াল। আজকাল কোন মতবিরোধে প্রতিশোধ-আকাঙ্ক্ষায় একজন আরেকজনকে খুন করছে—এই রকম ঘটনা ঘটাই স্বাভাবিক। সবাই মাটির দিকে তাকিয়ে দেখল কে খুন হল। কিন্তু সকলে সবিস্ময়ে দেখল যে সে-রকম কোন মারাত্মক পরিস্থিতি ঘটেনি—কেবল একটি মেয়ে একটি পুরুষের দিকে নির্নিমেষ নয়নে তাকিয়ে আছে। লোকটি বহিরঙ্গ সাজে নিখুঁত ফরাসী। খাঁটি রিপাবলিকান। আর স্ত্রীলোকটি ইংরেজ।

এই ঘটনার আকস্মিকতায় যে হতাশা আর আশাভঙ্গ ঘটল, তার জন্যে সারা দোকানে যে কলরব উঠল তার মর্মার্থ প্রস অনুধাবন করতে পারল না। সেই আকস্মিক বিস্ময়ের মুহূর্তে সে-কথা বোঝার মতো মানসিকতাও তার ছিল না। চরম উত্তেজনা ও বিস্ময়ের মুহূর্তে কেবল প্রসই যে হতবুদ্ধি হয়েছিল তা নয়, তার সঙ্গিনীর এই ভাবান্তরে জেরিও কম বিস্মিত হল না।

চাপা রূঢ় গলায় ইংরেজিতে বলল লোকটি—'কি চাও তোমরা এখানে?'

দুটি হাত সশব্দে জড়ো করে নিয়ে কণ্ঠে মমতা মাখিয়ে বলল প্রস—'সলোমন—আমার সলোমন! এত দিন পরে এমনি করে তোর দেখা পেলাম, ভাই। কতদিন তোর খবর নেই, চিঠিপত্তর নেই। এমনি করে কি সরে থাকতে হয়—ভাইটি আমার!'

'ও নামে খবরদার ডাকবে না আমায়'—ভয়ার্ত চঞ্চল চোখে চারদিকে তাকিয়ে বলল লোকটি—'খবরদার ডাকবে না। খুন করাবে নাকি আমায়!'

'কেন অমন নিষ্ঠুরের মতো কথা বলছিস ভাই? আমি কি করেছি তোর?'

প্রসের চোখ সজল হয়ে উঠল।

সলোমন তেমনি নিম্নকণ্ঠে ইংরেজিতে বলল—'কথা বলতে চাও তো চুপচাপ জিনিস নিয়ে বাইরে চলে এস। দাম দিয়ে দাও তাড়াতাড়ি। আমার দেরি করার সময় নেই। সঙ্গের ও লোকটি কে?'

'ও জেরি।'

তেমনি দুঃখিত গলায় বলল প্রস। ভাইয়ের ব্যবহারে খুব ক্ষুণ্ণ হয়েছে সে।

'ওকেও চলে আসতে বল। আমার দিকে অমন করে চেয়ে আছে কেন? আমি কি ভূত নাকি?'

জেরি তার দিকে অবাক চোখে চেয়েছিল নিঃশব্দে।

প্রস দাম মিটিয়ে দিল মদের। সেই অবসরে লোকটা তার সঙ্গীদের ফরাসী

ভাষায় কি সব বুঝিয়ে দিতেই তারা নিঃশব্দে যে যার আসনে ফিরে গেল। আবার সব ঝিমিয়ে পড়ল দোকানের ভিতরে।

বাইরে নিরিবিলি গা-ঢাকা আঁধারে দাঁড়িয়ে সলোমন বলল—'কি চাও বল?'

'একটু মিষ্টি কথা বল ভাই। কেন অমন শুকনো-গলায় কথা কইছিস? তুই কি নিষ্ঠুর রে, সলোমন!'

নিতান্ত দায়সারা গোছের করে বোনের ঠোঁটে ঠোঁট ছোঁয়াল সলোমন—'হল?'

ঘাড় দুলিয়ে সাড়া দিল প্রস। তেমনি নতমুখী হয়ে দাঁড়িয়ে নিঃশব্দে কাঁদতে লাগল।

'তোমরা ভেবেছিলে আমায় অবাক করে দেবে, কিন্তু তোমরা আমায় অবাক করতে পারনি। শুধু তোমরা কেন—ইংল্যান্ড থেকে এখানে যারা আসে কেউই আমার নজর এড়ায় না। কিন্তু আর নয়—এবার আমায় নিষ্কৃতি দাও। আমি এদের অফিসার, তোমাদের সঙ্গে ভাব করতে গেলে আমার নিজের প্রাণ-সংশয়। আমার জীবন-সঙ্কট হয় তা তোমরা নিশ্চয় চাও না।'

'বলিস কি ভাই!'—প্রসের বিস্ময়ের সীমা-পরিসীমা থাকে না—দুচোখে জল টলমল করতে থাকে—'ওখানে থাকতে তোর ওপর কত ভরসা আমরা করতাম। তুই ছিলি দেশের ভবিষ্যৎ। নিজের পিতৃভূমিতে কত বড় হতে পারতিস তুই। তা নয়—তুই হলি বিপ্লবীদের অফিসার? এই বিদেশীদের মধ্যে আর এই রকম যারা—এর চেয়ে যে—'

'ঠিক জানি'—বোনের কথা থামিয়ে দিয়ে বলল সলোমন—'ঠিকই বুঝেছি—তুমি আমার মরণই চাও। তারই ব্যবস্থা করতে এসেছ এত দূর। নিজের বোন হয়ে আমার সর্বনাশ করতে চাইছ।'

'ভগবান আমায় রক্ষা করুন', বলল প্রস—'তোকে আমি কত ভালোবাসতাম। তুই আমায় এত বড় কথা বলতে পারলি, ভাই। এর চেয়ে তোর সঙ্গে আমার দেখা না হলেই বোধ হয় ভালো ছিল। একটা মিষ্টি কথা তুই আমায় বল। আমার ওপর কোন রাগ আক্রোশ নেই সেই কথাটা একবার বলে যা—আমি তোকে আর আটকাব না।'

হতভাগী প্রস ভাবল, যেন তার কোন দোষে আজ এমন করে সলোমন তার পর হয়ে গেছে। তাকে ধরা দিতে চাইছে না।

একদিন তার সর্বস্ব নষ্ট করে দিয়ে এই ভাই নিরুদ্দেশ হয়ে গিয়েছিল, সে-কথা লরিকে একদিন কত দুঃখে বলেছিল প্রস।

এমন সময় আচম্বিতে সলোমনের কাঁধে হাত দিল জেরি। কর্কশ তীক্ষ্ম কণ্ঠে প্রশ্ন করল—'একটা জবাব আমায় দাও হে। তোমার নাম সলোমন জন না জন সলোমন?'

সলোমনের দু-চোখে অবিশ্বাসের ভাব ফুটে উঠল। জেরির দিকে চকিতে ফিরে দেখল।

'কি হল?'—বলল জেরি—'জবাব দাও। জন সলোমন না সলোমন জন? তোমার দিদি তোমাকে সলোমন বলে ডাকছে—তার ভুল হবার কথা নয়। আমি কিন্তু জানি তোমার নাম জন। কোনটা তোমার প্রথম নাম। আর তোমার উপাধি প্রস কিনা। এখন তোমার যে নাম বলছ—ইংল্যান্ডে থাকতে তোমার তো সে নামে পরিচয় ছিল না।'

'কি বলতে চান আপনি?'

'ঠিক কি বলতে চাই—এখনও মনস্থির করতে পারিনি, কেন না, ওদেশে তোমার কি নামে পরিচয় ছিল—তা স্মরণে আনতে পারছি না।'

'পারছেন না?'

'না। তোমার নামের দুটো ভাগ ছিল—এইটুকু মনে আছে।'

'বটে?'

'ঠিক তাই। তোমায় আমি ঠিক চিনেছি। তুমি ছিলে বেলি জেলের সরকারী গুপ্তচর সাক্ষী। ভগবানের দিব্যি করে নিজের নাম বল।'

'বারসাদ।' কে যেন তৃতীয় ব্যক্তি এই নামটি উচ্চারণ করল।

'ঠিক—ঠিক। বারসাদ'—আনন্দে চেঁচিয়ে উঠল জেরি।

যে তৃতীয় লোকটি এদের কথার মধ্যে নামটি বলেছিলেন তাঁর দিকে সবাই তাকিয়ে দেখল।

তিনি সিডনি কার্টন।

বড় কোটের পিছন দিকে তাঁর হাত দুটি জড়ো করা। জেরির গা ঘেঁষে দাঁড়িয়েছিলেন তিনি। যেন ওল্ড বেলিতেই দাঁড়িয়ে আছেন—এমনি একটা অবিন্যস্ত উদাসীন ভাব তাঁর।

'খুব শঙ্কিত হয়ো না, মিস প্রস। গতকাল সন্ধ্যায় আমি এসে পেঁাছেছি। মি. লরিও খুব অবাক হয়েছেন। ওঁর সঙ্গে কথা হয়েছে যে, যতক্ষণ না পরিস্থিতি সহজ হচ্ছে অথবা খুব একটা প্রয়োজন পড়ছে—ততক্ষণ আমি কোথাও আত্মপ্রকাশ করব না। আমি তোমার ভাইয়ের সঙ্গে কিছু গোপন আলাপ করতে চাই। তোমার ভাই আর একটু ভদ্র জীবনে প্রতিষ্ঠিত হবে এটাই আমাদের ধারণা ছিল। সত্যি কথা বলতে কি, অন্তত তোমার মতো মেয়ে যার বোন তার জেলের টিকটিকি হওয়ার চেয়ে দুর্ভাগ্যজনক আর কি হতে পারে!'

বারসাদের ফ্যাকাশে মুখ আরও ফ্যাকাশে হয়ে উঠল। প্রতিবাদ করার উপক্রম করতেই সিডনি কার্টন তাকে থামিয়ে দিলেন।

বললেন—'কি করে সব জানতে পারলাম, বলছি। আমি ঘণ্টা খানেক আগে জেলখানার দেয়ালের কাছে দাঁড়িয়ে কি সব ভাবছিলাম, এমন সময় তোমায় বেরিয়ে আসতে দেখলাম। ঐখানেই তোমায় আমি প্রথম দেখতে পাই আর তখুনি চিনতে আমার ভুল হয়নি। ঐ মুখ! ঐ মুখ একবার দেখলে আর বিস্মরণ হবার উপায় নেই। ঐ রকম জায়গায় তোমায় দেখে, আমি আমার এক বন্ধুর দুর্ভাগ্যের কথা ভেবে তোমার পিছু নিয়েছিলাম। তোমায় অনুসরণ করে আমি মদের দোকান অবধি এসেছি। তার পর তোমার কাছ বরাবর বসে তোমার সব খোলামেলা কথাবার্তা শুনে আর তোমার বন্ধুদের জবাব শুনে আমার আর কিছু বুঝতে বাকি নেই। আর সেই সময় আমি মনস্থির করে ফেলেছি যে তোমায় আমার প্রয়োজন হবে কোন-একটা বিশেষ উদ্দেশ্যে।'

'কি মতলব আপনার?' প্রশ্ন করল সলোমন।

'রাস্তায় দাঁড়িয়ে শুনতে চাও তো বলতে পারি। কিন্তু সে হবে বিপজ্জনক —সাংঘাতিক। তার চেয়ে চল না কেন টেলসন ব্যাঙ্কের নিরিবিলিতে—যেখানে কিছুক্ষণ তোমার সঙ্গে কথাবার্তা বলা যাবে।'

'আপনি কি ভয় দেখাচ্ছেন নাকি?'

'সে-রকম কথা কি আমি বলেছি?'

'তবে টেলসনেই বা যাব কেন?'

'তুমি যদি যেতে না পার, আমিও বলতে পারব না।'

'অর্থাৎ আপনি কারণ বলবেন না।' ব্যঙ্গ করে বলল সে। বারসাদের নিজের উপর আস্থায় চিড় খেয়েছে যেন।

'তুমি আমার কথা ঠিকই বুঝতে পেরেছ'—বললেন কার্টন—'তাহলেও আমি বলব না।'

সিডনী কার্টনের মুখ-চোখের বেপরোয়া ঔদাসীন্য দেখে বারসাদের বুঝতে বাকি

রইল না যে এ মানুষটির সঙ্গে তার কোন কৌশল চলবে না। তার অভ্যস্ত চোখ সতর্ক হল। কি করতে হবে তা অন্তরে অন্তরে বুঝল সে।

তবু বোনের দিকে তাকিয়ে তিরস্কারের ভঙ্গিতে বলল বারসাদ—'আমার যদি কোন ক্ষতি হয় বুঝব যে তোমার জন্যেই তা হল।'

'থাক থাক—খুব হয়েছে'—ধমক দিয়ে উঠলেন কার্টন—'অকৃতজ্ঞ অমানুষের মতো কথা বলো না। তোমার দিদিকে আমি অত্যন্ত শ্রদ্ধা করি তাই, নইলে সামান্য ব্যাপারের জন্যে তোমার সঙ্গে এমন ভদ্রতা আমার না করলেও চলত। তুমি আমার সঙ্গে ব্যাঙ্কে যাবে কি না?'

'আপনার বক্তব্য শুনতে হবে বই কি। বেশ, যাব আপনার সঙ্গে।'

'কিন্তু তার আগে তোমার দিদিকে নিরাপদে পেঁাছে দিতে হবে। আসুন মিস প্রস, আমার হাত ধরুন। এই সময় এমন অরক্ষিত অবস্থায় পথে বেরুনো আপনাদের ঠিক হয়নি। আপনার ভাইকেও আমাদের সঙ্গে যেতে আমন্ত্রণ করছি। রাজি তো? তবে এস।'

পরে প্রস বুঝেছিল আর সারা জীবন সে এই কথাটি কখনও ভোলেনি—সে যখন সিডনি কার্টনের বাহুতে হাত দিয়ে তার মুখের দিকে তাকিয়ে মিনতি-ভরা দৃষ্টিতে তার ভাই সলোমনের যাতে কোন ক্ষতি না হয় সেই কথা জানাতে চাইছিল, তখন সেই মানুষের চোখে এমন একটি উদ্দীপ্ত ভাব সে দেখল যাতে তার ভয় কেটে গেল। মানুষটির স্বাভাবিক হালকা ভাবের বদলে সেখানে এক অনির্বচনীয় উদার জ্যোতি সে দেখতে পেল। আর সেই সঙ্গে মানুষটির সম্বন্ধে তার ধারণাই বদলে গেল।

প্রসকে পথের বাঁকে নিরাপদে পেঁাছে দিয়ে এগিয়ে গেলেন কার্টন টেলসন ব্যাঙ্কের দিকে। জন বারসাদ ওরফে সলোমন প্রস তাঁর সঙ্গী হল।

সান্ধ্য আহার সেরে গনগনে আগুনের মুখোমুখি বসেছিলেন লরি। সেই নির্জনে বসে বোধ করি বহুদিন পূর্বের স্মৃতিচারণ করছিলেন তিনি। স্মৃতির পটে আঁকতে চেষ্টা করছিলেন আজকের টেলসন ব্যাঙ্কের প্রবীণ কর্মচারীটির সেই তরুণ বয়সের ছবিটি—যে সেদিন ডোভারের রয়াল জর্জে এমনি ধারা জ্বলন্ত অঙ্গারের দিকে চেয়ে বসেছিল। কার্টনের সঙ্গে অপরিচিত লোকটিকে দেখে সবিস্ময়ে তাকালেন তাদের দিকে।

'মিস প্রসের ভাই—বারসাদ।' বললেন কার্টন।

পরিচয় শুনেই লরি সামান্য বিচলিত হলেন, বললেন—'নামটার সঙ্গে যেন পরিচয় হয়েছিল কোন সময়ে। মুখ দেখেও চেনা-চেনা বোধ হচ্ছে।'

'বস, বারসাদ'—বলে সিডনি কার্টন নিজেও আসন নিলেন।

তার পর সেই পরিচয় স্পষ্ট করে দেবার জন্যে বললেন—'চেনা বই কি। ও-মুখ কেউ ভুলতে পারে না সেই কথাই বলছিলাম এতক্ষণ ওকে। বেলি জেলের বিচারে রাজসাক্ষী বারসাদকে মনে পড়ে আপনার?'

আগন্তুকের দিকে ঘৃণাভরে তাকিয়ে আছেন লরি। দেখে কার্টন বললেন—'মিস প্রস ওকে নিজের ভাই বলে চিনতে পেরেছেন আর আমাদের সৌভাগ্য যে বারসাদ মিস প্রসের ভ্রাতৃত্ব স্বীকার করতে কুণ্ঠিত হয়নি। কিন্তু তার চেয়েও গুরুতর দুঃসংবাদ আছে, মি. লরি—ডার্নে আবার গ্রেপ্তার হয়েছে।'

'বলেন কি?'—ভীষণ ভয়ের অতর্কিত ধাক্কায় অভিভূত হয়ে পড়লেন লরি।

'বলেন কি মি. কার্টন! এই যে ঘণ্টা দুই হল ওকে নিরাপদে গৃহে রেখে এলাম। এখুনি একবার ওদের খবর নেবও ভেবেছিলাম। কিন্তু কি হল কিছুই তো বুঝতে পারছি না।'

'কি জন্যে আবার গ্রেপ্তার হল? এ ঘটনা কখন ঘটেছে, বারসাদ?'

'এই একটু আগে।'

'আমিও বুঝতে পারছি না কিছু। এই বারসাদ সব খবর জানে। ওর মুখেই আমি খবরটা প্রথম শুনলাম। আশ্চর্য হবেন না, মি. লরি। মদ খেতে খেতে আর এক টিকটিকিকে জানাচ্ছিল বারসাদ খবরটা। আমি তা শুনে ফেলি। তাকে নিরাপদে জেলে ঢুকিয়ে দিয়েছে সেই খবর বলাবলি করছিল ওরা। কোন সন্দেহ নেই মি. লরি যে সমূহ বিপদ ঘটে গেছে। কি, আমি ঠিক বলিনি, বারসাদ?'

মি. লরির ব্যবসাদারী চোখ বক্তার মুখের দিকে চেয়ে মুহূর্তে বুঝে ফেলল যে এ নিয়ে আর বাক্য ব্যয় বৃথা। বিভ্রান্ত হলেও এ-প্রত্যয় তাঁর হল যে কার্টনের প্রত্যুৎপন্ন-মতিত্ব হয়ত এ সংকট সমাধানের কোন ইংগিত দিতে পারে। নিঃশব্দ ঔৎসুক্যে তিনি তাকালেন তাঁর দিকে।

লরির সপ্রশ্ন চোখের দিকে চেয়ে কার্টন বললেন—'কাল আবার বিচার-সভায় হাজির হতে হবে তাই বলছিলে না তুমি, বারসাদ? হয়ত এবারও ডাক্তার ম্যানেতের নাম, প্রভাব-প্রতিপত্তি তাকে মুক্ত করতে পারবে।'

'আমারও তাই বিশ্বাস।'

'কিন্তু কি জানি কেন এবার আমি বড় বিভ্রান্ত হয়ে পড়েছি, মি. লরি। ডাক্তার ম্যানেতের প্রতিপত্তি মনে রাখলে ডার্নের এই গ্রেপ্তার আর পুনর্বিচারের ব্যাপারটা কেমন যেন অসংলগ্ন বোধ হয়—'

'কিন্তু ডাক্তার হয়ত আগে জানতেই পারেননি।'

'জানা-না-জানার প্রশ্ন নয় আর। ডার্নের সঙ্গে ডাক্তার ম্যানেতের নিবিড় সম্পর্কের কথা চিন্তা করলে এই গ্রেপ্তারের ঘটনা গভীর উদ্বেগজনক বলে মনে হয়।'

এ কথার যুক্তি অস্বীকার করতে পারলেন না লরি। এই অকল্পনীয় বিপদের সম্মুখীন হয়ে নিতান্ত বিচলিতভাবে বসে রইলেন বক্তার মুখের দিকে চেয়ে। চিবুকে হাত-দিয়ে-ধরা চেহারাটি তার ভিতরের দুর্ভাবনাকে যেন মূর্ত করে তুলল।

শান্ত কণ্ঠে বললেন সিডনি কার্টন—'এ বড় ছন্নছাড়া সময় মি. লরি। জীবন-মৃত্যুর এই বেহিসেবী জুয়োখেলায় পণের পরোয়া রাখলে চলবে না। দান ফেলতেই হবে—কেউ জিতবে, কেউ সর্বস্ব খোয়াবে। ডাক্তার জিতুন, আমি হারার দান ধরছি। আজ আর প্রাণের দাম নেই। নইলে এখুনি যাকে জনতার রোষ থেকে বাঁচিয়ে নিয়ে এলাম—কালই হয়ত তাকে আবার জনতার কোপে পড়ে গিলোটিনে মাথা দিতে হবে। না, মি. লরি, আমি মনস্থির করে ফেলেছি। এই জুয়ো আমি খেলব। যদি সে চরম সঙ্কট আসেই—যদি হারা ঘুঁটি পড়েই আমাদের, তবে জেলের এক বন্ধু আমাকে সেই জুয়োয় সাহায্য করবে। সেই বিপদের দিনের ভরসা হল এই আমাদের বারসাদ।'

'ভালো তাস আছে তো হাতে?'—বলল বারসাদ।

'বাজি ধরতেই হবে। একবার সাজিয়ে নিয়ে দেখি কি কি তাস উঠেছে হাতে। মি. লরি, আমি একটু গলাটা ভিজিয়ে নেব। জানেন তো আমি মানুষটা একটু বদ ধরনের।'

'সানন্দে'—বলে লরি তাঁর দিকে পানপাত্র এগিয়ে দিলেন।

প্রথমে এক গ্লাস—তার পর আর-এক গ্লাস মদ খেয়ে চিন্তান্বিত মুখে বোতলটা সরিয়ে রাখলেন কার্টন।

সিডনি কার্টন কিছুক্ষণ আপনমনে বসে রইলেন। যেন নিবিষ্ট মনে বিচার করে দেখছেন তাঁর হাতের তাস। তার পর বললেন—'ভয় কি বারসাদ। জেলখানার টিকটিকি, রিপাবলিকান কমিটির দূত, এই প্রহরী, এই বন্দী, সর্বক্ষণের গোয়েন্দা আর গুপ্তচর। আর তার ওপরে নিজে ইংরেজ হয়ে ফরাসী বলে ছদ্মনামে আত্মপরিচয় দেওয়া আর বিদেশী সরকারের টাকা খাওয়া। এতগুলো জোরালো তাস আমার হাতে। ফ্রান্স

আর তার স্বাধীনতার শত্রু যে ধনতন্ত্রী ইংরেজ সরকার—তাদের কাছে চাকরি করতে তুমি আগে। এখন ফরাসী সরকারের অধীনে করছ। এটাও মন্দ তাস নয়। আজকালকার অবিশ্বাসের যুগে কে বিশ্বাস করবে যে তুমি এখনও ইংরেজ সরকারের টাকা খাও না—তাদেরই গুপ্তচর নও? তুমি কি বল, বারসাদ, তোমার কি মনে হয়—লোকে বিশ্বাস করবে? আমার কথা ধরতে পেরেছ তো?'

একটু বিব্রত বোধ করল বারসাদ। সেটা সিডনি কার্টনের চোখ এড়াল না।

'আপনার কথা ঠিক বুঝলাম না'—বলল বারসাদ।

'আমি টেক্কা মারছি, বারসাদ। এই তো কাছেই সেকসন কমিটি। সেখানে গিয়ে তোমার পরিচয় করিয়ে দিয়ে আসি চল। তাড়াতাড়ি করবার দরকার নেই। ভালো করে ভেবে-চিন্তে দেখ।'

মদের বোতলটা কাছে টেনে নিলেন কার্টন। আরও এক গ্লাস নিঃশেষে পান করলেন। এমনি করে নিজেকে প্রস্তুত করে নিচ্ছেন তিনি, এখনই তাকে নিয়ে বিপ্লবীদের কাছে ধরিয়ে দেবেন, এই আতঙ্কে বারসাদের মুখ বিবর্ণ হল। বারসাদের মুখের এই পরিবর্তন লক্ষ্য করলেন কার্টন। তাকে আরও ভয় দেখানোর জন্যে আর-এক গ্লাস মদ কার্টন গলায় ঢাললেন।

বারসাদ মনে মনে বুঝল যে সে এক প্রচণ্ড বিপদের সম্মুখীন হয়েছে। ইংল্যাণ্ডে সম্মানজনক চাকরি তাকে খোয়াতে হয়েছিল, তার পর ইংলিশ চ্যানেল পার হয়ে সে ফ্রান্সে এসে ফের চাকরি নিয়েছে। প্রথমে ছিল তার নিজের দেশের মানুষদের মধ্যে গুপ্তচরের কাজ, তার পর ফরাসী দেশের লোকজনের মধ্যে গুপ্তচরবৃত্তি। রাজতন্ত্রের পক্ষে সে সেণ্ট আঁতোয়ান আর দ্যফর্জের মদের দোকানের উপর নজর রাখার দায়িত্ব পেয়েছিল। ডাঃ ম্যানেত, তাঁর কারাবাস, মুক্তি আর তাঁর পুরোনো ঘটনাবলী সম্বন্ধে দ্যফর্জের কাছ থেকে খবর সংগ্রহ করার কাজ ছিল তার।

মদের দোকানের সেই মেয়েটির কথা, যে ঐখানে বসে বোনার কাজ করত—তার কথা ভাবলে ভয় হয়। সেই মেয়েটিকে সে সেকসন কমিটিতে দেখেছে বার বার। তার সেই বোনার কাপড়ে যাদের নাম বোনা আছে তারা একে একে গিলোটিনের তলায় বলি হয়েছে। তাদের মতো যারা গুপ্তচর বৃত্তি করে তাদের সর্বদাই মৃত্যুভয়। তাদের পালানোর কোন উপায় নেই। উদ্যত খড়্গের ছায়া সর্বদাই তাদের মাথায়।

একবার যদি সে ওদের হাতে ধরা পড়ে, সেই নিষ্ঠুর মেয়েটা তাকে অবলীলাক্রমে হত্যা করবার ব্যবস্থা করবে।

শান্তকণ্ঠে বললেন কার্টন,—'ভাল করে ভেবে কাজ করবে, বারসাদ।'

অল্পক্ষণ বিহ্বল হয়ে রইল বারসাদ। তার পর একটা নোংরা ভঙ্গিতে মি. লরির দিকে ফিরে বলল—'আপনি তো জ্ঞানী মানুষ। বয়োবৃদ্ধ। ঐ ভদ্রলোক আপনার চেয়ে বয়সে কত ছোট। ওঁর মতো ভদ্রলোকের পক্ষে এই ধরনের হীন কাজ করা কি উচিত? ওঁর সামাজিক প্রতিষ্ঠার সঙ্গে সেটা কি শোভা পায়? আমি তো স্বীকার করছি যে আমি গোয়েন্দা—চর—টিকটিকি, আমি তো অন্নের জন্য এই কাজ করছি। আর আমি না করলে অন্য কেউ তো করতই। কিন্তু তাই বলে উনিও যদি সেই নোংরামির মধ্যে নামেন—আপনিই বলুন।'

ঘড়ির দিকে তাকিয়ে দেখলেন কার্টন। বারসাদকে সম্বোধন করে বললেন,—'বৃথা বাক্য ব্যয় করো না। আমার হাতে সময় বেশি নেই। কয়েক মিনিট সময় আমি তোমায় দিচ্ছি।'

'আমার দিদিকে আপনি শ্রদ্ধা করেন—।'

মি. লরিকে নিজের দিকে আনবার আর একবার ব্যর্থ চেষ্টা করল বারসাদ।

'তোমার মতো ভাইয়ের হাত থেকে আমি তাকে চিরদিনের মতো মুক্তি দিতে চাই, বারসাদ।'

'ওকথা বলবেন না, স্যর।'

'আমি মনস্থির করে ফেলেছি।'

অধৈর্য কণ্ঠে কার্টন বললেন, 'শুধু তাই নয়, আরও আছে। যে টিকটিকির সঙ্গে তুমি কথা বলছিলে, যে অন্য সব জেলখানাতে ঘুরে বেড়ায়, সে লোকটা কে?'

'ফরাসী। আপনি তাকে চেনেন না।'

আপনমনে গুনগুন করলেন কার্টন। তার পর বললেন,—'ফরাসী! হতেও পারে।'

'আমি তো বলছি, সে ফরাসী। তবে তাতে কি এসে যায়।'

'কি এসে যায়। কি এসে যায়। ঐ মুখ—ঐ মুখ।'

'না না, আপনার ভুল হচ্ছে।'

'ভুল হতে পারে না। লোকটা ভালো ফরাসী বলছিল, কিন্তু লোকটা ফরাসী নয়, বিদেশী।'

'গ্রামের লোক'—বলল বারসাদ।

'না, লোকটা বিদেশী।' হঠাৎ তার মনের ভিতর আলোকপাত হল। টেবিলের উপর হাত চাপড়ে কার্টন বললেন—'ক্লাই। ছদ্মবেশে সেই লোক। ওল্ড বেলিতে একেই আমি দেখেছি।'

বারসাদ এতক্ষণে মৃদু হাসল। সেই হাসিতে তার একদিকে হেলানো নাক আরও বেশি স্পষ্ট হয়ে উঠল।

'আপনি খুবই ভুল করছেন। ক্লাই অনেকদিন আগে মারা গেছে। তার শেষ অসুখের সময় আমি তার কাছে ছিলাম। লণ্ডনের এক কবরখানায় তার শেষকৃত্য করা হয়। আমি নিজেই তাকে কফিনে রেখেছিলাম।'

ঠিক সেই মুহূর্তেই লরি এক ভৌতিক দৃশ্য দেখলেন। দেয়ালের উপর প্রতিফলিত ছায়ায় চমকিত হয়ে লরি মুখ ফিরিয়ে আবিষ্কার করলেন যে, জেরির মুখটি কঠিন—তার মাথার সমস্ত চুল খাড়া হয়ে উঠেছে।

বারসাদ বলল,—'আসুন স্যর, যুক্তি দিয়ে সবটা বিচার করুন। আপনার অনুমান যে কত ভুল সেটা আমি এখুনি প্রমাণ করে দিচ্ছি। আমার পকেট-ডায়েরির ভিতরে ক্লাইয়ের সমাধির সারটিফিকেট আছে।'

দ্রুত হাতে পকেট থেকে একখানা কাগজ বের করে বারসাদ এগিয়ে দিল। বলল—'আপনি নিজের হাতে দেখুন, স্যর। এর ভেতর কোন জাল জোচ্চুরি নেই।'

লরি দেখলেন জেরির ছায়া বড় হল। উঠে দাঁড়িয়েছে সে। তার পর ধীর পায়ে আসছে এগিয়ে।

বারসাদের অলক্ষিতে জেরি তার কাছাকাছি এসে দাঁড়াল। তার কাঁধের উপর হাত রাখল।

'তা হলে রজার ক্লাই-কে তুমিই কফিনে পুরেছিলে কবর দেবার জন্যে।'

'আমি পুরেছিলাম।'

'তবে তাকে বের করে নিয়েছিল কে?'

হঠাৎ এই অতর্কিত আক্রমণে বারসাদ চেয়ারে ঝুঁকে পড়ল। থতমত খেয়ে বলল, 'কি বলছ তুমি?'

'আমি বলছি'—বলল জেরি,—'রজার ক্লাই কখনও কফিনের ভেতর শোয়নি। তুমি মিথ্যে কথা বলছ।'

বারসাদ ঘুরে ঘুরে দুই ভদ্রলোকের দিকে তাকাল। তাঁরা অপারিসীম বিস্ময়ে তাকিয়ে দেখছিলেন জেরির দিকে।

'আমি বলছি, সেই কফিনে তোমরা মাটি আর পাথর ভরেছিলে। সেই কফিন তোমরা মাটিতে পুঁতেছিলে। তার ভিতর রজার ক্লাই ছিল না। সব জিনিসটাই বানানো সাজানো। তোমরা লোককে ধাপ্পা দিয়েছ। সে-কথা আমি আর আমার দুই সঙ্গী সব থেকে বেশি জানি।'

'তুমি কেমন করে জানলে?'

'তাতে তোমার কি, বিশ্বাসঘাতক! তোমার ওপর আমার পুরোনো আক্রোশ আছে। আমার মতো সৎ-ব্যবসায়ীর কাজে তুমি বাগড়া দিয়েছ। আধ গিনি পেলে আমি তোমায় গলা টিপে মারব।'

লরি আর সিডনি কার্টন এতক্ষণ অবাক বিস্ময়ে তাকিয়েছিলেন। এইবার জেরিকে বললেন শান্ত হতে।

সে কি জানে তা পরিস্কার করে বলতে বললেন লরি।

জেরি এখুনি সব কথা খুলে বলতে চাইল না। সে শুধু জানাল যে ক্লাই সে কফিনে ছিল না। কি করে সে জানল সে-কথা সে গোপনে লরিকে বলবে। তার সৎ ব্যবসায়ের অঙ্গই হল কফিনের মৃতদেহ।

এতক্ষণে বারসাদ সম্পূর্ণ আত্মসমর্পণ করল।

সে বলল, 'রজার ক্লাই সত্যিই মরেনি। তার মৃতদেহ কবর দেওয়াও হয়নি। ওদেশে আমি এত অপ্রিয় হয়ে উঠেছিলাম যে আমাকে ওখান থেকে গোপনে পালিয়ে আসতে হয়েছিল। নইলে ওরা আমাকে খুন করে ফেলত। রজার ক্লাই যদি এমন করে মৃত্যুর অভিনয় না করত, তবে সে-ও পালিয়ে আসতে পারত না। কিন্তু এই লোকটা—এই লোকটা কি করে সব জানতে পারল। এটাই আমার কাছে অনেক আশ্চর্যের এক আশ্চর্য।'

'তা নিয়ে তোমার মাথা ঘামানোর দরকার নেই'—কটু কণ্ঠে বলল জেরি, 'তুমি এই ভদ্রলোকের কথামতো কাজ কর।'

এতক্ষণে নির্বীষ নির্বীর্য বারসাদ সিডনি কার্টনের দিকে ফিরে বলল, 'ঠিক আছে। আমার ডিউটির সময় পেরিয়ে যাচ্ছে, আমি আর বেশিক্ষণ অপেক্ষা করতে পারব না। আপনি বলছিলেন আপনার কি একটা প্রস্তাব আছে। সে-প্রস্তাবটা আমায় বলুন। আমার দ্বারা যা সম্ভব তা করতে আমি দ্বিধা করব না। বলুন, আপনার জন্যে আমি কি করতে পারি?'

'খুব বেশি কিছু প্রত্যাশা করি না'—বললেন সিডনি কার্টন, 'জেলে তোমার অবাধ যাতায়াত। তুমি তো ওখানে কাজ কর।'

বারসাদ দৃঢ় কন্ঠে বলল, 'আপনি মনে করেন আমি কারুর পালাবার ব্যবস্থা করে দেব, সে আমার দ্বারা সম্ভব নয়।'

'যে প্রস্তাব আমি রাখি নি, সে কথা তুলছ কেন? তোমার ডিউটির সময় তোমার কাছে তো চাবি থাকে। জেলে তোমার অবাধ গতিবিধি শুনেছি, এ কথা কি সত্যি?'

'আমি যখন খুশি আসতে যেতে পারি।'

সিডনি কার্টন গেলাসে মদ ঢাললেন।

তার পর স্থির নিষ্কম্প হাতে সেই গেলাসের মদ ধীরে ধীরে আগুনের উপর ঢালতে লাগলেন। অনেকক্ষণ ধরে বসে দেখতে লাগলেন, যতক্ষণ না আগুনে সবটা নিঃশেষ হল।

যখন সব ফুরিয়ে গেল সিডনি কার্টন উঠে দাঁড়ালেন! বললেন,—'আজ এই অবধি

রইল। এতক্ষণের সমস্ত কথাবার্তার সাক্ষী হয়ে রইলেন এ'রা দুজন। ভালোই হল যে, এত বড় জিনিসটার পটভূমিকা শুধু তোমার আমার মধ্যে সীমাবদ্ধ রইল না।'

সিডনি কার্টন আবার বললেন,—'এস বারসাদ, পাশের ঐ অন্ধকার ঘরে আমাদের শেষ কথা আমরা নিভৃতে বলে নিই।'

## ৯ বাজিমাত

সিডনি কার্টন জেলের গুপ্তচর বারসাদকে নিয়ে পাশের একটি আঁধার কক্ষে একান্ত হলেন। দুজনের নিম্নকণ্ঠ পরামর্শ লরির সজাগ কানে পেঁছিল না।

এ-ঘরে লরি বসেছিলেন জেরির সামনাসামনি।

লরির চোখে আজ রাজ্যের সংশয় আর অবিশ্বাস।

জেরি যেভাবে তাকিয়ে আছে তার দিকে তার মধ্যে সৎ ব্যবসায়ীর ভাবটি স্পষ্ট ফুটে উঠেছে বলে মনে হল না। বসে বসে অনবরত সে পায়ের স্থান বদল করছে, দেখে মনে হবে যেন পঞ্চাশ জোড়া পা নিয়ে সে খেলা করছে। আঙ্গুলের নখগুলো তীক্ষ্ম দৃষ্টিতে নিরীক্ষণ করছে সে—যেন কত গুরুত্বপূর্ণ কাজ করছে। যতবার লরির দৃষ্টি পড়ছে তার চোখে অমনি হালকা কাশি চাপতে জেরি তার হাতের তালু দিয়ে মুখ আড়াল করছে।

'জেরি, এদিকে এস'—ডাকলেন লরি।

একপাশ হয়ে, যেন কুণ্ঠিত ভঙ্গিতে এগিয়ে এল জেরি।

'ব্যাঙ্কের কাজ ছাড়া আর কি কাজ কর তুমি?'

ব্যাঙ্কের এই উচ্চপদস্থ পরম শ্রদ্ধাভাজন মানুষটির দিকে গভীর শ্রদ্ধাভরে তাকাল জেরি। তার পর একটু বিনয়ের সঙ্গে বুদ্ধি মিশিয়ে বলল—'চাষবাষের ব্যাপার—।'

'আমার মনে কিন্তু অন্য সন্দেহ হয়েছে।' জেরির দিকে আঙ্গুল দেখিয়ে ক্রোধভরে বললেন লরি—'আমার তা মনে হয় না। ব্যাঙ্কের ঐ চাকরির আড়ালে তুমি এমন কোন কাজে লিপ্ত আছ, যা মোটেই ভদ্র কাজ নয়। আমার মতে রীতিমতো নোংরা ব্যাপার। আর সে-কথা যদি সত্য হয়, তবে ইংল্যাণ্ডে ফেরার পর আমাকে তুমি আর হিতৈষী মানুষ বলে জানবে না। তা ছাড়া তোমার ঐ সব নোংরা ব্যবসার কথা আমি প্রকাশ করে দেব। টেলসন ব্যাঙ্কের সঙ্গে জড়িত কোন কর্মচারীর দুর্নামের অংশীদার হতে পারে না ব্যাঙ্ক।'

লজ্জিত জেরি অনুনয়ের ভঙ্গিতে বলল—'তবু আমি আশা করি, স্যার, যে কাজ করে করে আমি চুল পাকিয়ে ফেললাম, সেই কাজ থেকে আমাকে বরখাস্ত করার আগে আপনি আমার কথাটা ভালো করে ভেবে দেখবেন। যদি কিছু দোষের ব্যবসা করে থাকি তারও দুটো দিক আছে, স্যার। দুটো দিকই, আপনি ভেবে দেখবেন, স্যার।

'বড় বড় সব নামজাদা ডাক্তার আছেন, স্যার, যারা বেশ মোটা মোটা টাকা কামাচ্ছেন আর আমার মতো সৎ ব্যবসায়ী খেটে-খুটে দুটো পাইপয়সা রোজগার করতে হিমসিম হয়ে যাচ্ছে। নিজেদের গাড়ি করে ওরা যখন যাতায়াত করে—আমাদের মতো সৎ গরীব ব্যবসায়ীদের, যারা সিকি পয়সা রোজগার করতে পারে না—তাদের দিকে ডাক্তারী চোখে বাঁকা করে তাকায়। তারাও তো সমাজের কলঙ্ক, স্যার। আপনি যদি একজনকে নিন্দে করেন তো অন্যজনকে আদর করতে পারেন না। এই যে ব্যবসার কথা বলছেন সেটাও তো সমাজকে নষ্ট করছে, স্যার। ডাক্তারের বউরা সেই পয়সায় আরাম করছে, শুধু আমার বউ স্যার—। ডাক্তাররাই-বা কেন, গির্জার পাদ্রি, কবর দেওয়ার লোকগুলো,

পাহারাদার, কে নয় বলুন—সবাই তো এই ব্যবসায়ে জড়িত। এত জনকে ভাগ দিয়ে আমার মতো সৎ ব্যবসায়ীর কি থাকে বলুন! তা ছাড়া একবার এ লাইন থেকে বেরিয়ে অন্য রোজগারের উপায় বের করতে পারলে, সে নিশ্চয়ই দোসরা সৎ ব্যবসায়ে চলে যাবে। এই সামান্য ব্যবসায়ে এমন কিছু দুঃখ ঘোচে না, স্যর।'

জেরির দীর্ঘ বক্তৃতা শোনার পর লরি তীব্র কণ্ঠে তাকে ভর্ৎসনা করলেন।

'তোমাকে দেখে রাগে আমার গা রি-রি করছে।'

'তবু আমার কথাটা শুনুন, স্যর—'

'সত্যের অপলাপ করো না, জেরি—।'

'মিথ্যে বলব না, স্যর। আমার বিনীত নিবেদনটা আপনি শুনুন, স্যর। ঐখানে ব্যাঙ্কের দরজায়, স্যর—ঐ টুলের ওপর আমার ছেলেটা বসে, স্যর। ও তো বড় হবে —আমার মতন মানুষ হবে—আপনার কাজ করবে, খবরাখবর নিয়ে আসবে, কাজ করবে, স্যর। সে সব তো আপনার আদেশেই হবে। তাই বলছি হুজুর, ঐখানে বাপের টুলে আমার ছেলের বসার হুকুম হোক। মায়ের দেখাশোনার ভার নিক তার পেটের ছেলে। ছেলের বাপকে আপনি—না স্যর, আপনি তেমন হুকুম দেবেন না,—যাতে বাপকে আবার সেই কবর-খোঁড়ার কাজে যেতে হয়—আমি আপনার কাছে মিনতি করে বলছি।'

'তোমার কথাটা একেবারে মিথ্যে নয়', বললেন লরি—'আর এখন কিছু বলতে হবে না। যদি সত্যি তোমার অনুশোচনা হয়—কথায় নয়, কাজে নিজের অনুতাপ প্রকাশ কর তবে আমি তোমার হিতৈষীই থাকব। কিন্তু আমি আর কথা শুনতে চাই না। কাজে তার প্রমাণ চাই।'

সিডনি কার্টন অন্ধকার ঘর থেকে বেরিয়ে আসছেন বারসাদের সঙ্গে, দেখে কপালে আঙুল ঠুকতে লাগল জেরি।

'আচ্ছা, তুমি এখন আসতে পার, বারসাদ—' বললেন কার্টন। 'এই রকমই ব্যবস্থা হয়ে রইল। আমার দিক থেকে তোমার কোন ভয়ের কারণ নেই।'

আগুনের সামনে বসলেন কার্টন।

দুজনে যখন একান্ত হলেন লরি প্রশ্ন করলেন—'কি কথা হল? কি ব্যবস্থা করলেন?'

'বিশেষ কিছু নয়'—বললেন কার্টন, 'বন্দীর সঙ্গে একবার দেখা করবার ব্যবস্থা পাকা করলাম। কি জানি যদি ভাগ্য বিরূপ হয় ডার্নের, অন্তত তার কাছে একবার যাওয়া দরকার—।'

এ কথা শুনে লরির মুখের আলো এক ফুৎকারে নিভে গেল।

'এর বেশি কিছু করা সম্ভব নয়। অতিরিক্ত কিছু করতে গেলে ঐ লোকটির মাথা গিলোটিনের নিচে ঠেলে দেওয়া হবে। অবশ্য ও যে-কাজ করত সেটা জানাজানি হলে এর চেয়ে খারাপ আর-কিছু হবার নেই।'

'কিন্তু ট্রাইবুন্যালের বিচারে মন্দ কিছু যদি ঘটে, শুধু দেখা করলেই তো তাকে বাঁচানো যাবে না।'

'সে-কথা আমিও বলি না।'

লরি যে কত ভালোবাসেন এই পরিবারটিকে তা জানেন কার্টন। ডার্নের দ্বিতীয়বার গ্রেপ্তার হওয়ায় নিতান্ত হতাশ হয়ে পড়েছেন তিনি। দুর্ভর দুশ্চিন্তায় মানুষটি এ ক-দিনে যেন কত বুড়ো হয়ে পড়েছেন। কার্টন দেখলেন, সামনের মানুষটির দুটি চোখের তট উপচে টস-টস করে জল গড়িয়ে পড়ছে।

আগুনের দিকে তাকিয়ে নিঃশব্দে বসেছিলেন মানুষটি।

'নিখাদ সোনার মতো খাঁটি মানুষ আপনি। এদের অকৃত্রিম বন্ধু। আমার কথায়

আপনি যে কতখানি ভেঙে পড়েছেন তা আমি চোখেই দেখতে পাচ্ছি। ক্ষমা করবেন আমায়' কার্টনের গলার স্বরে নিবিড় মমতা মাখানো—'আমার বাবা যদি পাশে বসে এমনি নিরুপায়ের মত কাঁদতেন, আমি কি দেখতে পারতাম? আপনি যদি আমার বাবা হতেন, আপনার এই দুঃখে আমি এর চেয়ে বেশি কাতর হতাম না।'

কার্টনের মুখে এই ধরনের কথার জন্য লরি একটুও প্রস্তুত ছিলেন না। এই লোকটির সম্বন্ধে তাঁর মনে কোনদিনই উঁচু ধারণা ছিল না। কিন্তু এই বেদনার্ত সঙ্কটকালে তাঁর কণ্ঠস্বরে, তাঁর স্পর্শে এমন একটা দরদ আর শ্রদ্ধা প্রকাশ হয়ে পড়ল যে লরি অভিভূত হলেন। লরি হাত বাড়িয়ে দিলেন তাঁর দিকে। কার্টন তাঁর হাতে মৃদু চাপ দিলেন।

'লুসির কথা ভাবছি আমি। তাকে এই ব্যবস্থার কথা জানানো চলবে না। ডার্নের সঙ্গে তার দেখা হওয়া সম্ভব নয় এ অবস্থায়। আর ভগবান না করুন, সত্যি যদি কোন অমঙ্গল ঘটে শেষ অবধি, সে হতভাগিনী হয়ত ভাববে আগে থেকে আমরা তাকে খারাপটা সম্বন্ধেই জানান দিয়ে রেখেছিলাম।'

ততটা ভাবেননি লরি। তাই অবাক হয়ে তিনি কার্টনের মুখের দিকে তাকালেন—সত্যি সত্যি কি তবে কার্টনের মনে এত সব চিন্তা-ভাবনার উদয় হয়েছে? কার্টনের দৃষ্টির প্রত্যুত্তরে লরি মাথা নাড়লেন। সমস্ত সঙ্কটটা যেন তাঁর হৃদয়ের অন্তস্তলে উপলব্ধি করলেন লরি।

'শুধু কি তাই। হয়ত আরও হাজারো ভাবনায় কণ্টকিত হবে সে। তাতে তার দুঃখ বাড়বে বই কমবে না। দয়া করে আমার সম্বন্ধে কোন কথা বলবেন না তাকে। আমি কি করতে পারি দেখি। তার চোখের আড়াল থেকেই আমি আমার যথাসাধ্য করব —এ শুধু আপনিই জেনে রইলেন। সংসারে আর কাউকে আমি জানাতে চাই না। আপনি এখন যাচ্ছেন তো তার কাছে? আজ রাতে নিশ্চয় ও ভারি একলা বোধ করবে।'

'আমি এখুনি যাব সেখানে।'

'সেই ভালো। আপনাকে বড় ভালোবাসে—বিশ্বাস করে লুসি। কত দিন তাকে দেখিনি। এখন কেমন দেখতে হয়েছে তাকে?'

'উৎকণ্ঠায় কাতর। মনে তার সুখ নেই। কিন্তু ভারি মিষ্টি লাগে তাকে দেখতে।'

'আহা!'—বলে কার্টন চুপ করে রইলেন।

কিন্তু সে তো শুধু একটা শব্দ নয়। যেন একটা বুক-ফাটা দীর্ঘনিশ্বাস। একটা চাপা কান্নার অস্ফুট আর্তনাদের মতো শোনাল সে-শব্দ লরির কানে। চমকিত হয়ে তিনি ফিরে তাকালেন কার্টনের দিকে।

দেখলেন আগুনের দিকে চেয়ে বসে আছেন কার্টন। গায়ে তার রাইডিং কোট। দেখলেন তাঁর মুখের উপর দিয়ে একটা কুয়াশা মুহূর্তে সরে গেল। দেখলেন যেন উজ্জ্বল ঝরঝরে দিনে পাহাড়ের উপর দিয়ে সঞ্চরমান একটা আলো বা একটা ছায়ার ঝিলিমিলি চঞ্চল পায়ে চলে গেল তার মুখের উপর দিয়ে। পা দিয়ে একটা জ্বলন্ত কাঠ ঠিকমতো সাজিয়ে দিলেন তিনি।

উদ্দীপ্ত আগুনের আভায় সেই সুন্দর মুখে ততোধিক সুন্দর করুণা—সাদা রাইডিং কোট পরনে, পায়ে উঁচু বুট।

মাথার বাদামী চুলগুলি অনেকদিন অমার্জিত। কানের দু-পাশ দিয়ে সেগুলি অবিন্যস্ত, দীর্ঘ। এত দিন পরে আজ প্রথম আবিষ্কার করলেন লরি যে বেশ সুন্দর দেখতে সিডনি কার্টন। কিন্তু সে-সৌন্দর্যে বড় নিষ্করুণ ঔদাস্য। অবহেলায় অনাদরে সে-রূপ কত মলিন হয়ে পড়েছে। যেন আপনার মনের কারাগারে মানুষটি বন্দী জীবন-যাপন করছেন কত দিন। তারই ছায়া পড়ছে সে-মুখে।

লরি তাঁকে সতর্ক করে দিলেন। কার্টনের বুট তখনও জ্বলন্ত কাঠের উপর চাপা ছিল। আর কাঠটি ভেঙে পড়ছিল সেই চাপে। সম্পূর্ণ অন্যমনস্ক কার্টনকে তাই সতর্ক করলেন লরি।

'আমি ভুলে গেছি', বললেন কার্টন।

'আপনার এখানকার কাজ শেষ হয়েছে নিশ্চয়?'—একটু পরে বললেন তিনি।

'হ্যাঁ, কাল রাতে বলছিলাম না, লুসিরা হঠাৎ এসে পড়ায় যা করা সম্ভব শেষ করে এনেছি। এদের এখানে সম্পূর্ণ নিরাপদ দেখে প্যারিস ছেড়ে চলে যাব ভেবেছিলাম। যাবার পাসপোর্টও পেয়ে গেছি। যাবার জন্য আমি তো প্রস্তুত হচ্ছিলাম।'

কথা বলতে বলতে দুজনেই হঠাৎ নীরব হয়ে গেলেন। এক সময় কার্টন বললেন—'ভাবলে আশ্চর্য লাগে, কত দীর্ঘ জীবনের স্মৃতি পেছনে ফেলে রেখে এসেছেন।'

'তা প্রায় আটাত্তর হবে।'

'একটি সফল সুন্দর জীবন। সকলের ভালোবাসা শ্রদ্ধা পেয়েছেন। প্রতিটি মুহূর্ত কাজের ভিতর দিয়ে কাটিয়েছেন। আজ আটাত্তর বছরের শেষে সহজেই অনুমান করা যায় কোথায় আপনার স্থান। যখন আপনার অবর্তমানে এ পদ শূন্য থাকবে, কত লোক আপনার জন্যে ভাববে।'

'আমি অকৃতদার একলা মানুষ। আমার জন্যে চোখের জল ফেলবে না কেউ।'

'এ-কথা কি করে বলছেন? লুসি কাঁদবে না আপনার জন্য! তার মেয়ে কাঁদবে না?'

'তা ঠিক, তা ঠিক। সেটুকুর জন্য ঈশ্বরকে ধন্যবাদ। যা বললাম তা আমার মুখের কথা, মনের কথা নয়।'

'ঐটুকু পাওয়ার জন্যেই ঈশ্বরকে ধন্যবাদ দেওয়া যায়। নয় কি?'

'নিশ্চয়ই, নিশ্চয়ই।'

'আজ যদি এই দীর্ঘ নিরালা জীবনের শেষে ভাবেন যে কারুর ভালোবাসা প্রেম পাইনি জীবনে, পাইনি কারুর শ্রদ্ধা-প্রীতি, কারুর হৃদয়ের নিভৃত কোণে এতটুকু স্থান পাওয়ার মতো কিছু করিনি, করিনি স্মরণযোগ্য কোন মঙ্গল কর্ম—তা হলে আপনার এই আটাত্তর বছর আটাত্তরটি অভিশাপের মতো ভারী বোঝা হয়ে চেপে বসত না কি জীবনে? সত্যি নয়, বলুন?'

'সত্যি বই কি।'

কার্টন অগ্নিশিখার দিকে দৃষ্টি ফেরালেন, কয়েক মিনিট নীরব বিরতির পর আবার বললেন, 'শৈশবের দিনগুলির কথা কি মনে পড়ে না আপনার যখন মায়ের কোলে মাথা রেখে তাঁর আদর খেতেন? সে-সব স্মৃতি কি সুদূর অতীতের গর্ভে বিলীন হয়ে গেছে?'

'এই তো বছর কুড়ি আগের কথা!'

লরির মনও দ্রবীভূত হল। স্নেহ-সজল নরম কণ্ঠে বললেন—'যত শেষের কাছে এগোচ্ছি—তত যেন শুরুর কাছে পৌঁছে যাচ্ছি। জীবন একটা বৃত্ত। আজ থেকে কুড়ি বছর পেরিয়ে—না না আরও অনেক কালের সেতু পেরিয়ে বহু মানুষের স্মৃতির কথা মনে পড়ছে। তারা সব ঘুমিয়ে আছে মনের পালঙ্কে। মনে পড়ছে মায়ের কথা, আমার সেই ছোট্ট সুন্দরী মায়ের আদর। কত সঙ্গী-সাথীর কথা মনে পড়ছে—যখন প্রবেশ করিনি সংসারের বিচিত্র রঙ্গভূমিতে। যখন আমার জীবন ছিল অপাপবিদ্ধ, সংসারের দাগ লাগেনি মনে।'

'কিন্তু দোষের তুলনায় আপনি অনেক ভালো ছিলেন।'

'তা হয়ত ছিলাম।'

সর্বাঙ্গের অলসতা ঝেড়ে ফেলে হঠাৎ আলাপের সূত্র ছিন্ন করে উঠে দাঁড়িয়ে পড়লেন কার্টন।

'কিন্তু তোমার এখন যুবা বয়স', লরি পূর্ব আলোচনায় ফিরে আসতে চেষ্টা করলেন—'তুমি তো এখনও শরীর-মনে তরুণ।'

'হ্যাঁ, এখনও আমি বুড়ো হয়ে পড়ি নি। কিন্তু আমার তারুণ্য আমার বয়সে নয়। বাঁচার স্পৃহা আমার মিটে গেছে।'

'আমারও ঠিক তাই' বললেন লরি—'তুমি কি এখন বেরুবে?'

'লুসিদের বাড়ি পর্যন্ত যাবার ইচ্ছে আছে। জানেন তো আমার অস্থির স্বভাব। অনেক রাত পর্যন্ত যদি আমি রাস্তায় ঘুরে বেড়াই, ভয় পাবেন না যেন। আবার ঠিক হাজির হব সকালে। কোর্টে যাচ্ছেন তো আগামীকাল?'

'তা যেতে হবে বই কি। কিন্তু ভারাক্রান্ত মন নিয়ে।'

'আমিও থাকব সেখানে ভিড়ে মিশে। আমার স্পাই আমার জন্য জায়গার ব্যবস্থা করে রাখবে। হাত ধরুন আমার।'

কার্টনের হাত ধরলেন লরি, তার পর দুজনে সিঁড়ি ভেঙে নিচে নেমে এলেন উঠোনে—উঠোন থেকে রাস্তায়। কয়েক মিনিটের মধ্যেই গন্তব্যস্থলে পেঁাছে গেলেন তাঁরা। কার্টন তাঁকে বাড়ির দোরগোড়ায় পেঁাছে দিয়েই চলে এলেন। কিন্তু বেশি দূর যেতে পারলেন না। একটু গিয়ে দাঁড়িয়ে প্রতীক্ষা করতে লাগলেন—দরজা বন্ধ হলে আবার ফিরে এলেন—স্পর্শ করলেন দরজায় যেখানে লুসি হাত রেখেছিল। কার্টন শুনেছে, লুসি রোজই জেলখানায় যেত।—'এই পথ দিয়েই তো তার নিত্য যাওয়া আসা ছিল। তার পদচিহ্ন অনুসরণ করে আমিও যাব এই পথ ধ'রে।'

রাত দশটার সময় কার্টন লা ফোর্স জেলের পাঁচিলের সামনে এসে উপস্থিত হলেন—যেখানে লুসি নিত্য এসে দাঁড়িয়ে থাকত। শীত গ্রীষ্ম বর্ষা একটি দিনও বাদ দেয়নি।

দোকানের ঝাঁপ বন্ধ করে দোরগোড়ায় বসে পাইপ টানছিল করাতী। কার্টন তার সঙ্গে কিছুক্ষণ গল্প করতে চাইলেন।

লোকটা সন্দেহের চোখে তাকাল তাঁর দিকে।

'শুভরাত্রি বন্ধু।'

'রিপাব্লিকের খবর কি?'

'গিলোটিনের খবর তো? মন্দ নয়। আজ গেছে তেষট্টি জন। শীগগিরই এক শয়ে উঠবে। স্যামসন আর তার লোকেরা বলে তারা নাকি লোকের মাথা কাটতে কাটতে হাঁপিয়ে উঠেছে।' লোকটা হা হা করে হেসে উঠল। 'ব্যাটা একটা আস্ত ভাঁড়! একেবারে ঘুঘু নাপতে।'

'তুমি কি যাও নাকি মাঝেমাঝে দেখতে?'

'প্রতিদিন যাই। দেখবার জিনিস বটে। আর কি নিপুণ-হাতে কাজ সারে দেখলে অবাক হতে হয়। আপনি দেখেছেন কোনদিন?'

'না।'

'একদিন গিয়ে দেখে আসবেন যেদিন বন্দীর দলের সংখ্যাটা বেশ বড় হয়। নিজেই একবার ভাবতে চেষ্টা করে দেখুন—দুটো পাইপ শেষ করতে করতেই তেষট্টি জনকে খতম করে দিয়েছে।'

কেমন নিখুঁত হাত চালায় বোঝাবার জন্যে মুখের পাইপটা নিয়ে দেখাল দাঁত বের-করা ছোট্ট লোকটা। কার্টনের বুকের ভিতর একটা দুরন্ত বাসনা জেগে উঠতে লাগল—এখুনি লোকটাকে খুন করে ফেলবে সে।

'কিন্তু আপনি তো ইংরেজ নন'—বলল লোকটা 'আপনার পরনে অবশ্য ইংরেজের পোশাক।'

উঠে চলে যাবার উপক্রম করছিলেন কার্টন। তাই ঈষৎ মুখ ফিরিয়ে বললেন, 'হ্যাঁ—ইংরেজ।'

'কিন্তু কথা বলেন ফরাসীর মতো।'

'এদেশে আমি ছাত্র-অবস্থা থেকে ছিলাম।'

'ও তাহলে খাঁটি ফরাসী ভদ্রলোক!—শুভ রাত্রি।'

বিদায়ের প্রাক্‌কালে লোকটা আর-একবার স্মরণ করিয়ে দিল কার্টনকে। 'গিয়ে একবার ভাঁড়টাকে দেখে আসবেন। আর সঙ্গে একটা পাইপ রাখবেন।'

কিছু দূর গিয়ে পথের মাঝখানে দাঁড়ালেন কার্টন। স্তিমিত আলোয় একখানা কাগজে পেনসিল দিয়ে কি যেন লিখলেন।

আজকাল বড় বড় রাস্তাগুলোও পরিষ্কার করে না কেউ। সেইরকম কিছু নোংরা অন্ধকার বড় রাস্তা আর গলিপথ পেরিয়ে কার্টন গিয়ে দাঁড়ালেন একটি ওষুধের দোকানে।

দোকানদার ঝাঁপ ফেলছিল সেদিনের মতো।

লোকটাকে দেখতে যেমন কুচুটে—তার দোকানটাও তেমনি। বিশ্রী অন্ধকার নির্জন জায়গায় অনেকটা পথ বেয়ে উঁচুতে উঠতে হয়। দোকানের ভিতরটাও আধা অন্ধকার।

শুভরাত্রি জানিয়ে কার্টন দোকানদারের সামনে চিরকুটটা রাখলেন। দোকানদার আপনমনে শিস দিতে লাগল কাগজ পড়তে পড়তে। 'আপনার নিজের জন্যে?'—প্রশ্ন করল সে।

'হ্যাঁ।'

পুরিয়া দুটোকে আলাদা রাখবেন। মিশে গেলে কিন্তু মারাত্মক ফল দাঁড়াবে। জানেন তো?'

'খুব জানি।'

দোকানদার দুটো ছোট পুরিয়া দিল কার্টনের হাতে। কার্টন পুরিয়া দুটো কোটের পকেটে চালান করে, দাম মিটিয়ে দোকান থেকে বেরিয়ে এলেন।

'কালকের আগে আর-কিছু করবার নেই। কিন্তু আজ আর চোখে কিছুতেই ঘুম আসবে না।' আশ্চর্য বেপরোয়াভাবে উচ্চারণ করলেন কথাগুলি। কিন্তু তাঁর কণ্ঠে উদ্ধত অগ্রাহ্য ভাবের চেয়ে ঢের বেশি ফুটে উঠল ঔদাসীন্য।

আকাশে মেঘের ভেলা ভাসছে। পৃথিবীর জনারণ্যে ঘুরে-ঘুরে শ্রান্ত ক্লান্ত তাঁর মন বার বার পথ হারিয়ে ফেলেছে। আজ আবার পেয়েছে যেন পথের নিশানা। এত দিনে বুঝি জানতে পেরেছে তার চরিতার্থতা কিসে! তার পথের শেষ কোথায়।

বহুদূর অতীতের শৈশব কৈশোর যৌবনের দিনগুলির মধুময় স্মৃতি মনে ভিড় করে আসে। সেদিন তাঁর ভবিষ্যৎ ছিল কত উজ্জ্বল—বহু সম্ভাবনা-পূর্ণ। প্রতিভা-শালী বলে খ্যাতি ছিল বন্ধু-মহলে। এমন সময় বাবা মারা গেলেন। মা কয়েক বছর আগেই গতায়ু হয়েছিলেন। পিতার শেষ সংকারের সময় পুরোহিত যে গুরু-গম্ভীর মন্ত্রোচ্চারণ করেছিলেন আজও তা যেন স্পষ্ট মনে পড়ছে।

পথ নির্জন অন্ধকার। মেঘের অন্তরালে চাঁদ। পৃথিবীতে ছায়া সঞ্চরমান। কখনও-বা আলোছায়ার চলচ্ছবি।

সেই নির্জন গম্ভীর মুহূর্তে আপন প্রাণের তন্ত্রীতে বাজছে সেই স্বর। কানে বাজছে সেই উদাত্ত মন্দ্রস্বর—'আমিই জীবন—আমিই মৃত্যু। আমার প্রতি যে বিশ্বাস

রাখে, মৃত্যু তাকে স্পর্শ করতে পারে না। মৃত্যুর দ্বার পেরিয়ে সে অমর লোকে প্রতিষ্ঠিত হয়।'

উদ্যত কুঠারের নিচে প্রাণ-ভয়ে ভীত শহরের নির্জন পথে একাকী ঘুরতে ঘুরতে নিহত সেই তেষট্টি জন মানুষের জন্য আর এখনও যারা অন্ধকার কারাকক্ষে পলে পলে মৃত্যুর প্রতীক্ষায় দিন গুনছে—তাদের কথা মনে করে কার্টনের হৃদয় ব্যথায় টন-টন করে উঠল।

সেই নির্জন অন্ধকারের মধ্য দিয়ে হেঁটে যাচ্ছিলেন কার্টন একাকী—একটি অতন্দ্র বিমূর্ত আত্মার মতো। তাঁর মনে ছায়া ফেলছিল কত আশ্চর্য স্মৃতি। তাঁর প্রাণ উদ্বেলিত হচ্ছিল কত বিচিত্র অনুভূতিতে।

রাত্রির নিস্তব্ধতায় বাতায়নে বাতায়নে জ্বলছে আলো। তাদের জীবনকে যে ভয়াবহ দুর্যোগ ঘিরে আছে, অন্তত কয়েকটি প্রহরের জন্য তা বিস্মৃত হয়ে এই শহরের মানুষরা নিদ্রার শান্তিপূর্ণ কোলে বিশ্রাম নিচ্ছে। বিগত বহুবর্ষ ধরে পুরোহিতরা আর শোষণকারী পাণ্ডাদের অত্যাচারে প্রপীড়িত হয়ে মানুষের মনে বিতৃষ্ণা আত্মঘাতী হয়ে উঠেছে। তাই আজ আর গির্জায় ভজন হয় না। ঈশ্বরের মহিমায় নত হয় না মানুষের মন। প্রার্থনা বন্ধ হয়েছে। দূর দূর কবরখানায় গেটের উপর ওরা লিখে দিয়েছে—চিরনিদ্রা। গিলোটিনের রক্ততৃষ্ণার বলি মানুষদের নিয়ে শকটগুলি যায়, কেউ একবার দুঃখও করে না। জেলে জেলে বন্দীদের ভিড়। আজকের বন্দী যারা, তারা কালকের বলি। এখন এই রাতে বাইরের বিপুল জীবন ও মৃত্যুর কলরোলের ক্ষণিকের বিরতি মাত্র।

নদী পার হয়ে কার্টন আলোকিত পথে এসে পড়লেন।

পথে গাড়িঘোড়ার ভিড় নেই। এই টালমাটালের দিনে লোকে রাতে কম বের হয়। সম্ভ্রান্ত লোকেরা সন্দেহ এড়াতে মাথায় দেয় লাল টুপি—পায়ে পরে ভারী জুতো। কিন্তু থিয়েটারে লোক থৈ-থৈ। কার্টন দেখলেন—মায়ের সঙ্গে একটি ছোট মেয়ে কাদায় রাস্তা পার হতে পারছে না। তিনি তাকে কোলে তুলে নিলেন—রাস্তা পার করে তাকে আবার যখন মায়ের কাছে নামিয়ে দিলেন পরম স্নেহে তার নরম গালে ঠোঁট ঠেকালেন।

—'আমিই জীবন—আমিই পুনরুজ্জীবন। আমাতে যে বিশ্বাস রেখেছে মৃত্যুর জগৎ পার হয়ে সে প্রাণে প্রতিষ্ঠিত হবে। আমাতে যে আশ্রয় করেছে—আমাতে যার আস্থা, মৃত্যু তাকে স্পর্শ করতে পারে না।'

পথ নির্জন। ক্ষয়িষ্ণু রাত্রি। অখণ্ড শান্তির মধ্যে বার বার এই মন্ত্র উচ্চারণ করলেন সিডনি কার্টন। মন শান্ত হয়ে এল। সেই নিস্তব্ধ রাত্রির প্রহরে সেতুর উপর দাঁড়িয়ে একবার প্রকৃতির সঙ্গে যেন একাত্ম হয়ে উঠলেন কার্টন—তার পর ধীরে ধীরে চাঁদ, তারা, রাত্রির আকাশ সব নিষ্প্রভ হয়ে গেল। মনে হল সৃষ্টি বুঝি বিনাশে লীন হল।

কিন্তু সূর্য উঠল মহা মহিমায়—মৃত্যু থেকে পুনরুজ্জীবিত করলেন সৃষ্টিকে। সেই উদিত সূর্যের দিকে তাকিয়ে কার্টনের শ্রদ্ধানম্র দৃষ্টির সামনে এক আলোর সেতু উদ্ঘাটিত হল।

ভোরের বাতাসে, শান্ত নির্জন কোমল সূর্যালোকে, জোয়ার-লাগা নদীর ঢলঢল কলতানে কি মমতা ছিল—কার্টন বাড়ি থেকে বহু দূরে নদীর তীরে স্নিগ্ধ বাতাস আর উষ্ণ আলোর স্নেহ-ক্রোড়ে ঘুমিয়ে পড়লেন। কতক্ষণ ঘুমিয়ে ছিলেন তাঁর মনে রইল না।

যখন উঠলেন, অল্পক্ষণ অপেক্ষা করলেন দাঁড়িয়ে।

দেখতে লাগলেন নদীর জলের একটি ঘূর্ণিকে। অবিরত সেটি ঘুরছিল। কার্টনের

মনে হল কোন উদ্দেশ্য নেই সেই চক্রাকার আবর্তনে। তার পর একসময় নদী সেই ঘূর্ণিকে আপন অঙ্কে টেনে নিল। নিয়ে গেল দূর সমুদ্রের দিকে।

'ঠিক আমারই মতো', ভাবলেন কার্টন। আর-একবার উচ্চারণ করলেন—'আমিই জীবন—আমিই পুনরুজ্জীবন।'

ঘুম ভেঙে উঠে যখন বাড়ি ফিরলেন, দেখলেন লরি ততক্ষণে বেরিয়ে পড়েছেন। কোথায় গেছেন তা বুঝতে একটুও অসুবিধা হল না কার্টনের। হাত-মুখ ধুয়ে সামান্য কিছু খেয়ে তিনিও পা বাড়ালেন আদালতের দিকে।

আদালত-প্রাঙ্গণ বহু পূর্বেই জনতার স্পন্দনে মুখরিত হয়ে উঠেছে। বারসাদ তাঁর জন্যে দর্শকদের ভিড়ে একটি আসনের ব্যবস্থা করে রেখেছিল। তারই এক কোণে আসন নিলেন কার্টন। দেখলেন, লরি ডাক্তার ম্যানেতের পাশে বসে আছেন। লুসিও এসেছে—বসেছে তার বাবার পাশে। কিছু পরেই বন্দীকে আনা হল। স্বামীকে যখন আদালতে আনা হল লুসি তাকাল তার দিকে। সে-দৃষ্টিতে গভীর আশ্বাস, ভালোবাসা, স্নিগ্ধ প্রীতি, কোমলতা, নির্ভীকতা ঝরে পড়তে লাগল। তা দেখে ডার্নের মনের ভয় কেটে গেল। সে উদ্দীপিত হয়ে উঠল আত্মপ্রত্যয়ে। লুসির চোখের একাগ্রতা সিডনি কার্টনের মনেও একই প্রভাব বিস্তার করল।

সেই একই জুরি—একই বিচারকেরা।

আসামী দেশত্যাগী ফরাসী নাগরিক চার্লস এভ্‌রে মঁদ ওরফে ডার্নে। গতকাল মুক্তি পেয়েছিল কিন্তু পুনরায় অভিযুক্ত করা হয়েছে। অত্যাচারী অভিজাত শ্রেণী, প্রজাতন্ত্রের শত্রু—মৃত্যুর শাস্তি বিধান হয়েছে জনতার রায়ে যাদের, সে তাদেরই একজন।

প্রেসিডেন্ট জিজ্ঞেস করলেন—'গোপনে না প্রকাশ্যে—কিভাবে আসামী অভিযুক্ত হয়েছে?'

'গোপনে নয়, প্রকাশ্য দলিলের ভিত্তিতে।'

'অভিযোগকারীদের নাম?'

'আর্নেষ্ট দ্যফর্জ। সেন্ট আঁতোয়ানের মদওয়ালা।'

'আর কেউ?'

'তার স্ত্রী মাদাম দ্যফর্জ।'

'আর?'

'ডাক্তার আলেকজান্দার ম্যানেত।'

এ কথায় আদালতে তুমুল অট্টরোল উঠল। ডাক্তার ম্যানেত রক্তহীন পাংশুমুখে কাঁপতে কাঁপতে উঠে দাঁড়ালেন। বললেন—'মহামান্য প্রেসিডেন্টকে আমি জানাচ্ছি, এ জঘন্য মিথ্যা—জালিয়াতি। আপনি জানেন আসামী আমার মেয়ের স্বামী। আমার মেয়ে এবং তার প্রিয়জনেরা আমার নিজের প্রাণের চেয়েও প্রিয়। আমি আমার মেয়ের স্বামীর বিরুদ্ধে অভিযোগ এনেছি এ-কথা যে বলে, সে মিথ্যা ষড়যন্ত্রকারী কে? কোথায় সে?'

'বিচলিত হবেন না ডাক্তার। ট্রাইবুন্যালের ক্ষমতা আপনি যদি না মানেন তবে বিচারযোগ্য অপরাধে আপনি অপরাধী হবেন। তা ছাড়া রিপাবলিকের চেয়ে বেশি প্রিয় আর কি আছে ডাক্তার?'

প্রেসিডেন্টের এই ভর্ৎসনায় জনতা তুমুল হর্ষধ্বনি করে উঠল। ডাক্তার ম্যানেত বসে পড়লেন। তাঁর ঠোঁট কাঁপতে লাগল। উদ্‌ভ্রান্তের মতো তিনি তাকালেন চারদিকে। লুসি বাবার কাছে ঘেঁষে বসল।

আদালত কক্ষ শান্ত হলে দ্যফর্জ সাক্ষীর কাঠগড়ায় উঠল। দ্যফর্জের জেরা শুরু হল। তার নিজের কারাবাসের কাহিনী। ডাক্তারের অধীনে সে কাজ করত যখন, তখন

তার বালক বয়স। তার পর সে ডাক্তারের মুক্তি-কাহিনী, তাঁর মানসিক অবস্থার কথা একে একে বিবৃত করে যেতে লাগল। আদালত দ্রুত বিচার শেষ করতে চায় তাই জেরাও সংক্ষিপ্ত ভাবেই সারা হতে লাগল।

'বাস্তিল জয় করতে তো আপনি খুবই সাহায্য করেছিলেন?'

'তা কিছুটা করেছিলাম।'

এই সময় একজন উত্তেজিত মহিলা ভিড়ের মধ্য থেকে চেঁচিয়ে উঠল—'সেদিনের শ্রেষ্ঠ দেশপ্রেমিকদের তুমিও একজন, সে-কথা আদালতকে বলছ না কেন? সেদিনের গোলন্দাজদের দলে তুমিও ছিলে। সেই কুখ্যাত দুর্গের পতনের পর তুমিই প্রথম দুর্গে ঢুকেছিলে। সত্যি কথা বল।'

এ কণ্ঠ প্রতিশোধের। সমবেত জনতার সপ্রশংস সমর্থনে উৎসাহী হয়ে সে যেন আদালতের সাহায্যে এগিয়ে এল।

প্রেসিডেন্ট ঘণ্টাধ্বনি করলেন।

প্রতিশোধ চেঁচিয়ে উঠল—'আমি এ ঘণ্টাধ্বনি মানি না।' তার এই উক্তি উৎসাহী জনতার সমর্থন পেল।

'ট্রাইবুন্যালকে জানাও—সেদিন বাস্তিল দুর্গে যা যা করেছিলে।'

দ্যফর্জ স্ত্রীর দিকে একবার তাকিয়ে দেখল। সিঁড়ির ঠিক নিচে দাঁড়িয়ে আছে মাদাম। দৃষ্টি তার প্রখর। দ্যফর্জ তার বিবৃতিতে বলল—

'যে-বন্দীর কথা আমি বলছি তিনি নর্থ টাওয়ারের এক শ পাঁচ নম্বর সেলে বন্দী ছিলেন। আমি সে কথা জানতাম। তাঁর মুখ থেকেই আমি সে কথা জানতে পারি। নিজেকে নর্থ টাওয়ার এক শ পাঁচ ভিন্ন অন্য-কোন নামে তিনি জানতেন না। বাস্তিল অধিকারের পর আমি সেই সেল পরীক্ষা করি। একজন প্রহরীর সাহায্যে আমি সেই সেলে প্রবেশ করি। মাননীয় জুরিদের এক জন সেদিন সেখানে আমার সঙ্গী ছিলেন। পুঙ্খানুপুঙ্খ অনুসন্ধানের পর চিমনির একটি গর্তে পাথর সরিয়ে একখানা দলিল খুঁজে পাই। এই সেই দলিল। ডাক্তার ম্যানেতের লেখা সেই দলিলটি আমি মহামান্য প্রেসিডেন্টের হাতে সমর্পণ করছি। ডাক্তারের হাতের লেখার সঙ্গে মিলিয়ে দেখেছি আমি—তাতে আমার সব সন্দেহ ঘুচেছে।'

'দলিল পড়া হোক'—আওয়াজ তুলল জনতা।

আদালত ঘরে নামল নিস্তব্ধতা। বন্দী মমতা-ভরা দৃষ্টিতে তাকিয়ে আছে স্ত্রীর দিকে। লুসি দিশেহারা আকুতিভরা চোখে চেয়ে দেখল স্বামীর দিক থেকে বাপের মুখের দিকে। ডাক্তারের দৃষ্টি দলিল-পাঠকের উপর স্থিরনিবদ্ধ। মাদাম একদৃষ্টে দেখছে বন্দীকে। মাদামের দিক থেকে চোখ ফেরাচ্ছে না দ্যফর্জ। দর্শকেরা একদৃষ্টে তাকিয়ে আছে ডাক্তারের দিকে। কেবল ডাক্তার দেখছেন না কাউকে—শুধু পাঠক ছাড়া। দলিল পড়া হতে লাগল।

## ১০ ছায়ার কায়া

'আমি আলেকজান্দার ম্যানেত—হতভাগ্য ডাক্তার আমি, জন্মেছিলাম বোভ্যায়, পড়েছিলাম প্যারিসে। বাস্তিল দুর্গের নির্জন কারাকক্ষে বন্দী আমি—সতেরো শ সাতষট্টি সালের শেষ মাসে এই দলিলটি লিখছি সবার অলক্ষ্যে নানা অসুবিধার মধ্যে। কেউ জানতে পারেনি—কেউ জানতে পারবে না এমনভাবে একে আমি লুকিয়ে রাখব। এই ঘরের চিমনির দেওয়ালে একটি নিরাপদ গহ্বর তৈরি করেছি দীর্ঘ দিন ধরে। তার

মধ্যেই এটিকে আমি সযত্নে লুকিয়ে রাখব। কোনদিন কোন দয়ালু লোক হয়ত এটিকে আবিষ্কার করবে। তখন লোকে জানতে পারবে আমার দুঃখের কথা, দুর্ভাগ্যের কথা, আমার উপর অত্যাচার নির্যাতনের কথা। কিন্তু সেদিন হয়ত আমি আর আমার দুঃখ সব মাটিতে মিশে মাটি হয়ে যাব।

'চিমনির ঝুলের সঙ্গে গায়ের রক্ত মিশিয়ে কালি তৈরি করেছি। মরচে-ধরা লোহার সূচিমুখ সেই রক্তমাখা কালিতে ডুবিয়ে আমি লিখছি আমার কথা। বন্দীজীবনের দশম বৎসরের শেষ মাসে আমি এই লেখা লিখছি। লিখছি—কারণ আমার জীবন থেকে আশা অন্তর্হিত। আমার আশাহীন আনন্দহীন বন্দী-জীবনের চরম অবমাননার কথা। শরীর আমার ভালো নেই। যেভাবে চলেছে তাতে অধিক দিন আর আমার মস্তিষ্ক সুস্থ থাকবে না। কিন্তু আজ এখন যা লিখছি তার মধ্যে বিন্দুমাত্র অসংলগ্নতা নেই—মিথ্যা বানানো কিছু নেই। আমার এই স্মৃতিশক্তি অটুট আছে—আর আমি যা লিখছি তা পূর্ণ সত্যে প্রতিষ্ঠিত। আমার এইসব কথা এক দিন দরবারে পেশ হবে—সে মানুষের আদালতেই হোক আর ভগবানের বিচার-সভাতেই হোক।

'সতেরো শ সাতান্ন সালের ডিসেম্বর মাসের তৃতীয় সপ্তাহে এক মেঘলা জ্যোৎস্না রাতে সিন নদীর ধারে একলা বেড়াচ্ছিলাম। বোধ করি সেদিন ছিল বাইশ তারিখ। শীতে কুয়াশায় নিঝুম রাতে আমি বেড়াচ্ছিলাম আমার বাড়ির কিছুটা দূরে—যেখানে চিকিৎসা-বিদ্যার স্কুল অবস্থিত সেই রাস্তায়।

'এমন সময় দুরন্ত বেগে একখানা গাড়ি আমার পাশ দিয়ে ছুটে চলে গেল। চাপা পড়ার ভয়ে আমি ত্রস্ত পায়ে সরে দাঁড়ালাম। আর সেই মুহূর্তে শুনলাম ছুটন্ত গাড়ির জানালা থেকে মুখ বাড়িয়ে একজন আরোহী গাড়োয়ানকে হুকুম দিল গাড়ি থামাতে।

'বলগা সামলে ঘোড়াদের থামাতে থামাতে কিছুটা এগিয়ে গেল গাড়ি। তার পর সেটি থামতেই কে যেন আমার নাম ধরে ডাকল। সাড়া দিয়ে সেদিকে যেতে যেতে গাড়ির দুজন আরোহী ততক্ষণে পথে নেমে পড়েছে। দুটি লোক আপাদমস্তক ভারী পোশাকে ঢেকে আমার দুপাশে দাঁড়াল। যেন নিজেদের পরিচয় গোপন করাই তাদের উদ্দেশ্য ছিল। তাকিয়ে দেখলাম দুজনকে আশ্চর্য এক রকম দেখতে—চলনে বলনে চেহারায়, যতটুকু তখন আমার নজরে এসেছিল। দেখলাম দুজনেই প্রায় আমার সমবয়সী।

'আপনি ডাক্তার ম্যানেত?'

'কি প্রয়োজন বলুন।'

'আপনার বাসায় গিয়েছিলাম, কিন্তু দেখা পেলাম না। শুনলাম আপনি এইদিকে নদীর ধারে বেড়াতে এসেছেন। সেই আশায় এত দূর অবধি গাড়ি ছুটিয়ে আসছি আমরা। দয়া করে গাড়িতে উঠুন।'

'তাদের আচরণ উদ্ধত। কথা বলতে বলতে দুজনে আমার দুপাশে দাঁড়িয়ে আমাকে গাড়ির দরজার সামনে দাঁড় করাল। দুটি সবল যুবা আমার দুপাশে, দুজনেই সশস্ত্র। আমি অসহায়, নিরস্ত্র। শীতের নির্জন রাত্রি।

আমি বললাম, 'কিন্তু কি প্রয়োজন বলুন আগে। কি রোগ, রোগীর অবস্থা কেমন, সে-সব না জেনে কোন রোগীর গৃহে চিকিৎসার জন্য আমার যাওয়ার অর্থ হয় না।'

'দক্ষিণার জন্য উদ্বিগ্ন হবেন না, ডাক্তার। আপনার পারিশ্রমিক যথোচিত পাবেন। আর রোগী—সে আপনি স্বচক্ষে দেখে যা হয় ব্যবস্থা করবেন। আপনার মতো খ্যাতনামা ডাক্তারকে রোগ সম্বন্ধে আমরা কি উপদেশ দেব। চলুন ডাক্তার—দেরি করবেন না। যথেষ্ট হয়েছে।'

'নিরুপায় হয়ে নিঃশব্দে আমি গাড়িতে উঠলাম। তারাও দুজন উঠল। দ্বিতীয়জন সিঁড়ি তুলে দিয়ে লাফিয়ে গাড়িতে প্রবেশ করল। দিক বদলে গাড়ি ছুটল উল্কাবেগে।

'সেদিন আমাদের আলাপ ঠিক যেভাবে হয়েছিল সেইভাবে আমি বিবৃত করছি। আমার মনে কোন সন্দেহ নেই যে—এখানে যা লিখছি তা হুবহু ঘটনার পুনরাবৃত্তি। সেদিনকার সব-কিছু পুঙ্খানুপুঙ্খরূপে বর্ণনা করা প্রয়োজন, আর সেই কারণে এই পবিত্র ব্রতে আমার মনকে আমি লক্ষ্যভ্রষ্ট হতে দেব না। এই অবধি দাগ দিয়ে আজকের মতো আমি বিরত হচ্ছি। কাগজ আমার গোপন প্রকোষ্ঠে আমি লুকিয়ে রাখলাম...

'বহু পথ পেরিয়ে এল গাড়ি। উত্তর সীমান্ত পার হয়ে গ্রাম্য পথে গিয়ে পড়ল। সীমান্ত থেকে বেশ কিছুদূর গিয়ে—তখন দূরত্বের হিসেব আমার মাথায় আসেনি, কিন্তু পরবর্তী কালে আমি যখন ঐ পথে আবার যাই, তখন আমার ধারণা হয়েছিল পথের দূরত্ব প্রায় তিন মাইলের মতো হবে।

'বড় রাস্তা ছেড়ে গাড়ি গিয়ে দাঁড়াল একটি নির্জন বাগান-বাড়ির গেটে।

'আমরা তিনজনে নেমে পড়লাম। ভিজে ঘাসে ভরা পথ দিয়ে আমরা একটা বাগানের ভিতর প্রবেশ করলাম। একটা অযত্নে রক্ষিত ফোয়ারা দিয়ে অবিরত জল উপচে পড়ছে।

'সঙ্গীরা নেমে সদরে ঘণ্টাধ্বনি করল। কিন্তু দরজা খুলতে দেরি হল অনেক। যে লোকটি দরজা খুলে দাঁড়াল তার মুখে ঘুঁষি মারল এক জন প্রচণ্ডবেগে, তার পর আমায় নিয়ে দুজনে বাগানবাড়ির অন্দরে পা বাড়াল।

'এই যে সামান্য কারণে লোকটাকে অমন নিষ্ঠুরভাবে মারল এতে অবশ্য আশ্চর্য হবার মতো কিছু নেই। বাড়ির লোকজনদের কুকুর-বেড়ালের মতো মারধোর করাটা বড়লোকদের বাড়ির নিত্য-নৈমিত্তিক ঘটনা। দ্বিতীয় লোকটাও হাতের অস্ত্র দিয়ে তাকে একটা ঘা দিল। কিন্তু আমার সব চেয়ে আশ্চর্য লাগল এই দুজনের চেহারা দেখে। এক রকম মুখ-চোখ, সর্বাঙ্গ। এরা দুটি যমজ ভাই বলেই আমার সন্দেহ হল।

'বাইরের দরজা এদেরই একজন খুলেছিল। ভেতরে ঢুকে আবার তালা বন্ধ করল।

'বাড়ির ভেতর পা দেওয়া মাত্রই একটি আর্ত কান্না-মেশানো গোঙানি আমার কানে এসেছিল। সিঁড়ি ভেঙে আমরা যত ওপরে উঠতে লাগলাম সে-আওয়াজ বেশি করে কানে আসতে লাগল। ঘরে প্রবেশ করে দেখলাম প্রচণ্ড জ্বরের তাড়সে অস্থির একটি মেয়েকে।

'মেয়েটি পরমাসুন্দরী। কুড়ি বছরও বয়স হয়নি বোধ হয়। দুটি হাত দুপাশে বিছানার সঙ্গে বাঁধা। মাথার চুল বিপর্যস্ত, ছিন্ন। তার হাত যা দিয়ে বাঁধা হয়েছে সে সব পুরুষের ব্যবহৃত জিনিস—কোন বিশেষ অভিজাত বংশের কুলচিহ্ন-পরিচায়ক সাজসজ্জা। একটি ঝালর দেওয়া স্কার্ফের এক কোণে একটি 'ই' বোনা। রোগের পাণ্ডুরতায় সেই সুন্দর মুখে একটা অপার্থিব প্রভা থর-থর করে কাঁপছে।

'অস্থির আক্রোশে মুখের ভেতর সেই বড় রুমালটির শেষপ্রান্ত পুরে দিয়ে মেয়েটি বিছানার ধারে মুখ গুঁজে গোঙাচ্ছিল। আমার মনে হল এখুনি তার শ্বাসরোধ হয়ে যাবে। রুমালটি সরিয়ে দিতেই সেই অক্ষরটি আমার চোখে পড়ল। আমি তাকে সযত্নে তুলে শোয়ালাম। তার পর শান্ত করে বুকে হাত দিয়ে তাকে পরীক্ষা করতে বসলাম। প্রথমেই তার চোখে মুখে তাকিয়ে দেখলাম।

'সারা মুখের মধ্যে দুটি চোখের দৃষ্টিতেই যেন প্রাণ ধক্-ধক্ করে জ্বলছে। সে-চোখের দৃষ্টিও স্বাভাবিক নয়। উন্মত্ততার প্রান্তে মানুষের চোখে যে বিস্ফারিত বিভ্রান্তি দেখা যায়—সেই উদ্‌ভ্রান্ত চাউনি সুন্দরী মেয়েটির চোখে দেখে আমি নিজেও কেমন যেন অবাক হলাম।

'এক-এক বার আর্ত চিৎকার করে উঠছে মেয়েটি—'বাবা—আমার বাবা—আমার স্বামী—আমার স্বামী—আমার আদরের ভাই।' এক দুই করে বার অবধি গুনছে

আপন-মনে। তার পর 'চুপ' বলে নিস্তব্ধ হয়ে যেন কি শুনছে। সাড়া না পেয়ে আবার সেই কান্না-ভাঙা চিৎকার—'বাবা—আমার বাবা—আমার স্বামী—আমার আদরের ভাই।' তার পর আবার সেই এক-দুই-তিন করে বার অবধি বার বার গোনা। 'চুপ' বলে আবার সেই নিঃসাড়ে কান পেতে শোনা। রোগিণীর পাশে বসে একই কথার পুনরাবৃত্তি শুনতে লাগলাম।

'কখন থেকে এ রকম করছে?'

'চেনার সুবিধার জন্য দুভায়ের একজন বড়, একজনকে ছোট বলব। দুই ভায়ের মধ্যে যাকে বড় বলছি তার কর্তৃত্ব বেশি বলে মনে হল। সেই আমার কথার জবাব দিল। বলল, 'কাল রাত এই সময় বরাবর শুরু হয়েছে।'

'মেয়েটির বাপ ভাই স্বামী—তারা সব এখানে আছে?'

'না, একটি ভাই আছে শুধু।'

'তার সঙ্গে কথা বলতে চাই আমি।'

পরম ঘৃণাভরে উত্তর দিল সে—'তা হবে না।'

'তা হোক। কিন্তু এক-দুই করে বার অবধি গোনার অর্থ কি? বার-র রহস্যটা কি?'

'বার নয়—রাত বারটা বলতে পারেন।'

'তাদের আগ্রহহীন প্রত্যুত্তরে আমি নিরাশ হলাম। বললাম—'দেখুন, এই ভাবে নিরুপায়ের মতো এখানে বসে আমি রোগিণীর রোগের কোন উপশম করতে পারব না। আমি নিজেও প্রস্তুত হয়ে আসিনি—এই নির্জন জায়গায় ওষুধপত্র পাওয়ারও কোন সুবিধা নেই। আমাকে তো একবার বাসায় ফিরতেই হবে। এই গুরুতর অবস্থায় বহু সময় বৃথা নষ্ট হবে।'

'কোন অসুবিধা হবে না আপনার'—বলে বড় ভাই আলমারি থেকে একটি বড় ওষুধের বাক্স এনে রাখল আমার সামনে—'প্রয়োজন মতো ওষুধ আশা করি এরই মধ্যে পাবেন।'

'সেগুলি নিয়ে আমি ঘ্রাণে বর্ণে পরীক্ষা করছি দেখে ছোট ভাই দর্পভরে বলল—'ওষুধগুলো কি আপনি উপযুক্ত মনে করেন না, ডাক্তার ম্যানেত? আপনার সন্দেহ হয়?'

'ওষুধ আমি ব্যবহার করব।' আমি আর-কোন কথা বললাম না।

'নিজের পরীক্ষা শেষ করে রোগিণীর মুখে আমার বিধান-মতো এক মাত্রা ওষুধ ঢেলে দিলাম বহুকষ্টে। তার পর তার বুকে হাত রেখে তেমনিভাবেই বসে রইলাম। আমার ইচ্ছা যে কিছু সময় পরে আর-একবার ঐ ওষুধ তাকে খাওয়াব।

'রোগিণীর সেই আর্ত-কান্না আর শব্দের পুনরাবৃত্তি চলতে লাগল। কিন্তু তার হৃৎপিণ্ড যে ধীরে ধীরে স্বাভাবিক লয়ে ফিরে আসছে, সে-বিষয়ে আমার সন্দেহ রইল না। গভীর আগ্রহে আমি মেয়েটির মুখের দিকে তাকিয়ে বসে রইলাম। অব্যক্ত যন্ত্রণা-কাতর সেই পাণ্ডুর মুখে একটা স্বস্তির ভাব ফিরে আসছে দেখে আমি নিজেও অনেক-খানি আশ্বস্ত বোধ করলাম। তাকিয়ে দেখলাম বাড়িটি জরাজীর্ণ, পরিত্যক্ত। ঠাণ্ডা রৌদ্রবাতাসহীন। জানালাগুলো ভেতর থেকে পেরেক দিয়ে বন্ধ যাতে এই চিৎকার বাইরে থেকে শোনা না যায়।

'আধ ঘণ্টা এমনি ভাবে তার শয্যার পাশে কাটল। দুই ভাই ঠায় সাক্ষী হয়ে দাঁড়িয়ে রইল আমার সামনে। মেয়েটির কষ্টের কিছুটা আরাম হয়েছে দেখে বড় ভাই আমায় বলল—'আরও একটি রোগী আপনাকে দেখতে হবে, ডাক্তার।'

শুনে চমকিত হয়েছিলাম, এ স্বীকার করতে লজ্জা নেই—'সেও কি জরুরী কেস নাকি?'

'চলুন দেখবেন'—উদাসীন কণ্ঠে একথা বলে আলো দেখিয়ে আমায় নিয়ে গেল সে।

'আরও একটি সিঁড়ি পার হয়ে বাড়ির পেছন দিকে আস্তাবলের ওপরে একটি টালির ঘরে আমায় নিয়ে গেল সে। আজ দশ বছর এই জেলখানায় নির্জনে কাল কাটাচ্ছি। কিন্তু সে-দৃশ্যের কোন সামান্য খুঁটিনাটি অবধি আমি ভুলিনি। ঘর-আসবাব-মানুষ কিছুরই বিস্মরণ হয়নি আমার। খুঁটিয়ে খুঁটিয়ে আমি সে-ছবি এঁকে দিতে পারি আমার এই বর্ণনায়। সারা ঘরে খড় আর জ্বালানির কাঠ বোঝাই। সেই খড়ের গাদার ওপর একটি বছর সতের বয়সের ফুটফুটে চাষীদের ঘরের ছেলে দাঁতে দাঁত চেপে ডান হাতে বুক ধরে চিৎ হয়ে শুয়েছিল। দুটি চোখ তার জ্বল-জ্বল করছিল তামসী রাতের এক জোড়া নক্ষত্রের মতো।

'কোথায় তার ক্ষত দেখার জন্যে আমি হাঁটু গেড়ে বসলাম তার পাশে। তীক্ষ্ণ কোন অস্ত্রের আঘাতে সে মরতে বসেছে তা তার চোখের স্থির তারকায় আর দৃঢ়বদ্ধ অধরোষ্ঠের চাপা কাতরতায় স্পষ্ট বুঝতে পারলাম আমি।

'ভয় কি! আমি ডাক্তার। আমায় দেখতে দাও তোমার ক্ষত।'

'কোন দরকার নেই আমার ডাক্তারের।'

'তার হাতের নিচে চাপা সেই ক্ষত। তাকে শান্ত করে আমি তার হাত সরালাম। তার পর যত্ন করে আমি তাকে দেখলাম। অন্তত বিশ ঘণ্টার বেশি এই ভাবে সে পড়ে আছে তীক্ষ্ণ তরবারিতে বিদ্ধ হয়ে ক্ষতের মুখে শুধু হাত চাপা দিয়ে। হয়ত সময়-মতো ব্যবস্থা নিলে তাকে রক্ষা করা সম্ভব হত। কিন্তু অযত্নে পড়ে তার সেই সুন্দর শরীর থেকে রক্তের সঙ্গে মাটিতে ঝরে পড়ছে প্রাণ-রস। জীবনের ধারা শুষ্ক শীর্ণ হয়ে এসেছে। দ্রুত সে মরছে।

'সেই অবস্থায় তাকে দেখে আমার মনে হতে লাগল এ কোন মানুষ নয়। মানুষের সমাজের বাইরে এ বুঝি কোন জানোয়ারের রাজ্য। কোন গভীর অরণ্যে একটা আহত পশু কি পাখিকে বুঝি এর চেয়ে অসহায় অবস্থায় মুখ থুবড়ে পড়ে থাকতে হয় না। অন্তত বড় ভাই তার দিকে যেভাবে ঘৃণাভরে তাকিয়ে আছে তাতে কোন আহত অসুস্থ মানুষকে সে দেখছে বলে মনে হল না।

'কি হয়েছিল?' সপ্রশ্ন দৃষ্টিতে আমি তাকালাম বড় ভাইয়ের দিকে।

'পথের নোংরা কুকুরটা আমার ভাইয়ের সঙ্গে বিবাদ করতে এসেছিল। তাই মুগুরের ব্যবস্থা করে দিয়েছে সে। ভদ্রলোক যা করে আমার ভাই তাই করেছে।'

'সে-উত্তরে আহত প্রাণীর প্রতি কোন করুণা-মমতার লেশ নেই। এই ভাবে তাদের বাগান-বাড়িতে মরবে এ জন্যে যেন কত বিরক্ত ভাব তার! পথের কুকুর পথেই মরবে। তাদের জ্বালাতে এসেছে মিছিমিছি, এমনই তাচ্ছিল্য তার কণ্ঠে। সেই লোকটার কথায় আচরণে এতটুকু মমতা নেই। না এই ছেলেটার প্রতি, না তার দুর্ভাগ্যের প্রতি।

'একবার চকিতে তার দিকে তাকিয়েই ছেলেটি চোখ ফিরিয়ে নিল। আমার দিকে ফিরে বলল—'ডাক্তার! ওরা জমিদার, বড়লোক—বনেদি ঘর। ওদের দেমাকের অবধি নেই। আমরা পথের শেয়াল-কুকুর—আমাদের শরীরেও ভগবান রক্তমাংস দিয়েছেন। যত খুশি অত্যাচার অনাচার করুক ওরা—পিষে মেরে ফেলুক যত বার ইচ্ছে, তবু গরিবের গর্ব ওরা ভাঙ্গাতে পারবে না। সে গর্ব মাঝেমাঝে মাথা চাড়া দেবেই—আমার দিদি—আমার দিদিকে আপনি দেখেছেন, ডাক্তারবাবু?'

'এতক্ষণে সে আর্ত চিৎকার আর কান্নার অর্থ আমার কাছে পরিষ্কার হল। এখান থেকেও সেই চাপা আর্তনাদ কানে আসছিল। তাকে সান্ত্বনা দিয়ে বললাম—'হ্যাঁ, দেখেছি ভাই।'

'ও আমার দিদি, ডাক্তারবাবু। ঐ ওরা ভাবে যে পৃথিবীতে সব মেয়েই বুঝি ওদের ভোগের জিনিস। তাই মেয়েদের নারীত্ব আর সম্ভ্রম নষ্ট করতে ওদের বাধে না।

অনেক মেয়েও তেমনি পায় ওরা। কিন্তু সব মেয়ে সমান নয়—ডাক্তারবাবু! আমি তো দেখেছি। আমার বাবাও বলতেন সে-কথা—আমার দিদির মতো ভালো মেয়েও সংসারে ছিল। ভালো একটি পাত্রে বাবা তার বিয়ের ব্যবস্থা করেছিলেন। সে-ও আমাদের মতো ওদের প্রজা। ঐ দুই ভাইয়ের। কিন্তু ওরা—' কথা কইতে তার অমানুষিক কষ্ট হচ্ছে দেখতে পাচ্ছি, কিন্তু তার প্রত্যেকটি কথায় যেন প্রাণ ঢেলে দিচ্ছে ছেলেটি।

'ছেলেটা বলল—'ঐ যে লোকটা ওখানে দাঁড়িয়ে রয়েছে ও আমাদের সর্বস্ব লুট করেছে। ও যেন মহাপুরুষ আর আমরা রাস্তার কুকুর। খাজনা নিয়েছে জোঁকের মতো, মজুরি না দিয়ে খাটিয়ে নিয়েছে পশুর মতো, ওদের কলে আমাদের শস্য ভাঙাতে হয়েছে, আমাদের কত কষ্টের শস্যের দানা ওদের পোষা পাখিদের জন্যে আমাদের দিতে হয়েছে। ওদের হুকুমে আমাদের ঘরে একটা পাখি আমরা পুষতে পারিনি। যদি কখনও এক টুকরো মাংস আমাদের জুটেছে সে আমরা খেয়েছি ওদের ভয়ে জানালা বন্ধ করে, দরজা ভেজিয়ে দিয়ে, পাছে ওদের চরেরা দেখতে পেয়ে সেসব ছিনিয়ে নিয়ে যায়। আমাদের এমন হতচ্ছাড়া লক্ষ্মীছাড়া অবস্থা হয়েছিল যে আমাদের বাবা বলতেন—আমাদের মতো গরিবের ঘরে একটা শিশু জন্মানো পাপ। আমাদের বাড়ির মেয়েরা যেন বন্ধ্যা হয়। গরিবের ঘরে যেন ছেলে-মেয়ে না জন্মায়। আমাদের মতো গরিব মানুষরা যেন শীগগির মরে শেষ হয়ে যায়।'

'অত্যাচার মানুষকে কিভাবে খেপিয়ে তোলে, সেদিন সেই ছেলেটির চোখের আগুন দেখবার আগে আর কখনও দেখেছি বলে মনে হয় না। এ কথা আমি জানতাম যে সে-আগুন মানুষের মনের ভিতরে চাপা পড়ে আছে। কিন্তু সে মৃত্যুপথযাত্রী বালকটির সঙ্গে আমার দেখা না হলে সেই আগুনের আত্মপ্রকাশ আমি ধারণা করতে পারতাম না।

'জানেন ডাক্তার, দিদির আমার বিয়ে হল। দিদির সেই ভালোবাসার মানুষটি তখন অসুস্থ ছিল। আমার দিদি তাকে বিয়ে করল, যাতে আমাদের কুঁড়েঘরে তাকে এনে, রেখে, যত্ন করে সারিয়ে তুলতে পারে। আমাদের সেই কুঁড়েঘর যাকে ঐ লোকটা বলত কুকুরদের ঘর।

'বিয়ের ক-সপ্তাহ পরে ঐ লোকটার ভাই কি করে আমার দিদিকে দেখে, আর তার কুনজর পড়ল দিদির ওপরে। সে-লোকটা আমার ভগ্নীপতিকে বলল, আমার দিদিকে তার হাতে কিছু দিনের জন্যে দিতে। আমার ভগ্নীপতির কোন উপায় ছিল না। ওদের জমিদারিতে আমাদের মতো গরিব সংসারে স্বামীদের কিই-বা করবার আছে! তার এই কু-প্রস্তাবে আমার দিদি ঘেন্নায় মুখ ফেরাল। তখন এরা কি করল জানেন? আমার ভগ্নীপতিকে চাপ দিতে লাগল যাতে সে আমার দিদিকে রাজি করাতে পারে।'

'এতক্ষণ আমার দিকে তাকিয়েছিল ছেলেটি। ধীরে ধীরে সে চোখ ফিরিয়ে তাকাল সেই বড় ভাইয়ের দিকে। সেই মুখের ভঙ্গি দেখে আমার বুঝতে বাকি রইল না যে, ছেলেটি যা বলছে তা সব অক্ষরে অক্ষরে সত্য। একজনের মুখে অত্যাচারীর দম্ভ আর-একটি মুখে তার দিদির নারীত্বের পবিত্রতা রক্ষার প্রতি অকুণ্ঠ শ্রদ্ধা। এই খানে এই বাস্তিলের কারাগারের অন্ধকারে বসে আমি স্পষ্ট দেখতে পাচ্ছি সেই দুজোড়া চোখের দৃষ্টি। এক জনের চোখে উদাসীন অবহেলা। আর-একজনের চোখে নির্যাতিত নিপীড়িত মানুষের প্রতিহিংসার আগুন।

'জানেন ডাক্তার, এই সব অভিজাত জমিদার আর তাদের বংশধররা মনে করে যে তাদের গাড়িতে আমাদের জুড়ে দিয়ে তারা পশুর মতো চালাতে পারে—এ অধিকার তাদের আছে। আমার ভগ্নীপতিকে ওরা তাই করেছিল। সারা রাত—কুয়াশার ভেতর খোলা ভিজে মাঠে তাকে পড়ে থাকতে হত। আবার সকালবেলা ওরা তাকে গাড়িতে

জুড়ত, কিন্তু তাকে ওরা রাজি করাতে পারেনি। একদিন দুপুরবেলা আমার ভগ্নীপতি খেতে এল। বার বার গির্জার ঘণ্টা বাজল, আর সেই ঘণ্টাধ্বনির সঙ্গে তার কান্নার আওয়াজ মিশে গেল। আমার দিদির বুকে মাথা রেখে আমার ভগ্নীপতি মারা গেল।'

ছেলেটির ক্ষত থেকে রক্তক্ষরণ হচ্ছিল। বোধ করি শুধু মনের জোরে বেঁচেছিল, নইলে এতক্ষণ তার শেষ হয়ে যাবার কথা।

ডান হাত দিয়ে সে তার ক্ষত চেপে ধরে রইল। মৃত্যুর আসন্ন ছায়াকে যেন ঠেলে সরিয়ে রেখে দিল, যাতে যতক্ষণ না তাদের প্রতি যে অন্যায় হয়েছে তা সব প্রকাশ করতে পারছে—ততক্ষণ সে শান্তিতে মরতে পারবে না।

'তার পর এই লোকটার অনুমতি নিয়ে, এরই সাহায্য নিয়ে, এর লম্পট ভাই আমার দিদিকে জোর করে ধরে নিয়ে গেল। আমি জানি, ডাক্তার, আমার দিদি ওর ভাইকে কি বলেছিল—সেসব কথা আপনি সব জানতে পারবেন। ওর ভাই আমার অমন দিদিকে ধরে নিয়ে গেল তার দু-দিনের আমোদের সখ মেটাতে। আমার সামনে দিয়ে তাকে নিয়ে গেল। আমি পথে তাদের দেখতে পেলাম।

'বাবাকে খবর দিতে তিনি যে সেই বুক চাপড়ে চুপ করে গেলেন আর কথা কইতে পারলেন না। তখন আমার ছোট বোনটিকে নিয়ে আমি পালিয়ে গেলাম। তাকে রেখে এলাম সমুদ্রের ধারে এক জেলেদের পরিবারে। যেখানে ওর হাত পেঁছিবে না। তাকে আর ভোগের উপকরণ করতে পারবে না ঐ শয়তান।

'খুঁজে খুঁজে কাল রাতে আমি এখানে এসে পেঁছিই। আমি একটা পথের কুকুর—একটা পুরোনো তরোয়াল হাতে নিয়ে আমি জানালা দিয়ে ভিতরে ঢুকে পড়ি। সে উঁচু জানালাটা কোথায়? এই খানেই কোথায় ছিল।'

'ঘর অন্ধকার হয়ে আসছে তার দৃষ্টির সামনে। জগতের বিস্তৃতি কমে আসছে মৃত্যুর ছায়ায়। আমি তাকিয়ে দেখলাম সেখানে খড়ের উপর একটা মারামারির চিহ্ন রয়ে গেছে।

'আমার সাড়া পেয়ে আমার দিদি ছুটে এল। আমি তাকে সাবধান করলাম যেন সে কাছে না আসে যতক্ষণ না ঐ শয়তানটা মরছে।

'লোকটা আমার সামনে এসে দাঁড়াল। তার পর কিছু টাকার লোভ দেখাল আমাকে। তার পর কুকুরের মতো আমাকে চাবুক দিয়ে মারল। আমি তরোয়াল দিয়ে ওকে আঘাত করতে গেলাম। লোকটা তখন নিজের প্রাণ বাঁচাতে তরোয়াল দিয়ে আমায় এমনি করে মারল।

'এতক্ষণে আমার নজরে পড়ল সেই খড়ের স্তূপের ওপর একটা ভাঙ্গা তরোয়ালের কয়েকটা অংশ। দেখেই বোঝা যায় সেটি কোন অভিজাত ঘরের মানুষের। অন্য জায়গায় পড়ে আছে আর একটি পুরোনো তরোয়াল। হয়ত-বা কোন সৈন্যের।

'একবার আমায় উঠিয়ে দিন, ডাক্তার! একবার উঠিয়ে দিন! সেই লোকটা কোথায়?'

'সে এখানে নেই।' আমি তাকে সাবধানে তুলে ধরলাম।

'শয়তান আমার সামনে আসতে ভয় পায়। এখানে যে লোকটা ছিল সে কোথায়? তার দিকে একবার আমায় ফিরিয়ে দিন, ডাক্তার।'

'আমি তাকে তুলে ধরলাম। আমার হাঁটুর উপর সে তার মাথাটি রাখল। কি একটা দুর্জয় শক্তি তার ভিতরে জেগে উঠল হঠাৎ। ছেলেটা সম্পূর্ণ ভাবে দাঁড়িয়ে উঠল। আমিও তাকে ধরে উঠে দাঁড়ালাম।

'তার দুটি চোখ বিস্ফারিত। ডান হাতটি তুলে ছেলেটি বলল—'মারকুইস। সেই দিন আসছে যেদিন এই সব অত্যাচারের জবাব দিতে হবে। সেদিন তোমাকে আর

তোমার শেষ-হয়ে-আসা বংশধরদের সেই আদালতের সামনে হাজির হতে হবে। জবাব দিতে হবে সব কৃতকর্মের। এই আমি রক্ত দিয়ে ক্রুশ চিহ্ন দিলাম তোমাদের নামে শপথ ক'রে। সেই বিচারের দিন তোমার ভাইকে এই সব অনাচার অত্যাচারের জবাব দেবার জন্য উপস্থিত হতে হবে। তার নামেও আমি শপথ নিলাম—এই আমার বুকের রক্তে ক্রুশ চিহ্ন দিলাম।'

'বুকের ক্ষতের উপর দুবার সে হাত দিল। আঙ্গুলের রক্ত দিয়ে যেন বাতাসে দুবার ক্রুশ চিহ্ন আঁকল।

'তেমনি করে দাঁড়িয়ে রইল সে প্রতিমূর্তির মতো। তার পর তার হাতখানি ঝুলে পড়ল। আর তার দেহ মাটিতে লুটিয়ে পড়ল।

'মৃত বালকটিকে আমি সেইখানে শুইয়ে দিলাম।

ক্লান্ত পা টেনে আবার সেই মেয়েটির শয্যাপার্শ্বে এসে বসলাম। সেই একই রকম চিকিৎসার ব্যবস্থা চলেছে তার। সেই এক কথা, সেই এক আর্তচিৎকার—সেই গোঙানি। একই রকম—নিঃশব্দে শুধু কান পেতে শোনা। আমি বুঝলাম এ কষ্ট আরও অনেক প্রহর সহ্য করতে হবে মেয়েটিকে। হয়ত মাটির নিচে গিয়ে শান্তি পাবে অভাগিনী!

'আর একবার ওষুধ খাইয়ে প্রতীক্ষা করে বসে রইলাম। রাত গভীর হতে লাগল। সেই চিৎকার—আমার স্বামী—আমার ভাই। এক দুই করে বার। চুপ। এখানে প্রথম আসার পর ছাব্বিশ ঘণ্টার মধ্যে দুবার শুধু বাড়ির বাইরে গিয়েছিলাম আমি, নইলে সর্বক্ষণই আমার কাটল তার পাশে। তার পর ধীরে ধীরে তার জীবনদীপ নির্বাপিত হয়ে এল। গলার স্বর হল স্তিমিত—সর্বাঙ্গ বিবশ। সেই বিলম্বিত বিভীষিকাময় যন্ত্রণার অবসানে লুটিয়ে পড়ল শিথিল দেহ। তখন আমার কাজ ফুরোল। যেন ঝড় আর বৃষ্টির প্রশান্তি হল অনেক দুর্যোগের শেষে।

'ঘরের আর-একটি স্ত্রীলোকের সাহায্যে সেই সংজ্ঞাহীন দেহলতা আমি সযত্নে শয্যায় শুইয়ে দিলাম। আর সেই প্রথম আমি জানলাম যে মেয়েটি সন্তানসম্ভবা। তার সারা মুখে তখন আসন্ন মাতৃত্বের একটি কোমল আভা আমি দেখতে পেলাম।

'মরেছে?'—রোগিণীর অবস্থা দেখে বড় ভাই আমায় প্রশ্ন করল শান্ত কণ্ঠে।

'বললাম—'এখনো মরেনি—তবে মরবে বটে।'

'যুঝবার কি আশ্চর্য ক্ষমতা দিয়েছে ভগবান এই সব ছোটলোকদের।'

'তার চোখে অগাধ বিস্ময় দেখে বললাম—'দুঃখে দুঃখে ওরা পাথর হয়ে যায় কিনা—তাই। সহ্য করতে পারে খুব।'

'প্রথমটা আমার কথায় সে হেসে উঠল। তার পর বোধ করি কথার মর্মার্থ বুঝে একটা চকিত অবজ্ঞার হাসি ফুটল সেই মুখে। আবার তখুনি সেই হাসি কুটিল দ্রূকুটিতে বদলে গেল।

'পা দিয়ে একটা চেয়ার সরিয়ে আনল বড় ভাই। সেই স্ত্রীলোকটিকে চলে যেতে ইশারা করল। তারপর নিচু চাপা গলায় বলল—'এই চাষীগুলোর জন্যে ভাই আমার নিতান্ত বিপদে পড়েছে বলেই আমি তাকে উপদেশ দিলাম আপনার শরণাপন্ন হতে। আপনি বয়সে তরুণ, ডাক্তার হিসেবে আপনার ভবিষ্যৎ উজ্জ্বল। শুধু এইটুকু মনে করিয়ে দিচ্ছি আপনাকে যে, এ দু-দিনে যা দেখলেন শুনলেন, তা মনে মনে রাখলেই ভালো করবেন। কোথাও যেন প্রকাশ করবেন না।'

'আমি সন্তর্পণে রোগিণীর লঘু নিশ্বাস পতন-ধ্বনি শোনার চেষ্টা করছি দেখে বিরক্ত কণ্ঠে সে বলল—'আমার কথাগুলো কি ডাক্তারের কানে গেল না?'

'মনে রাখবেন মঁসিয়ে, আমি ডাক্তার। ডাক্তারের ইতি-কর্তব্য কতটুকু তা আমায়

স্মরণ করিয়ে না দিলেও চলবে। আমরা ডাক্তাররা রোগীর ব্যাপারে গোপনীয়তা অবলম্বন করেই থাকি। সে আমাদের সেবার অঙ্গ।'

'মেয়েটির নিশ্বাস বইছে এত মৃদু তা যেন বোঝাই যাচ্ছে না।

'তার বুকে হাত দিয়ে দেখলাম আমি। সাবধানে আমি তার নাড়ী পরীক্ষা করলাম। প্রাণ এখনও বুকের ভিতর ধুকধুক করছে। তার বেশি আর-কিছুই নয়।

'আমি দেখতে পাচ্ছি দুই ভাই সর্বক্ষণ আমার কাজকর্ম তীক্ষ্ণদৃষ্টিতে নিরীক্ষণ করছে।

'আজ ঠাণ্ডা বড় বেশি। লিখতে আজ বড় কষ্ট হচ্ছে। সর্বদা আতঙ্ক—যদি কেউ এ অবস্থায় আমায় দেখে ফেলে তবে শাস্তি হিসেবে আমায় হয়ত পাঠাবে কোন নির্জন সেলে। সেখানে আলোর রেশ থাকবে না। সেই ভয়ে এই কাহিনী আমি সংক্ষিপ্ত করছি। তবে আমার স্মৃতিতে কোথাও কোন কুয়াশা নেই। আমি সযত্নে প্রত্যেকটি বর্ণনা নিখুঁত বাস্তবতায় বিবৃত করছি। দুই ভাইয়ের সঙ্গে যেসব কথাবার্তা হয়েছিল তা আমি যথাযথ লিপিবন্ধ করছি।

'আরও এক সপ্তাহ মেয়েটা বেঁচে রইল। শেষের দিকে তার দু-একটি কথা আমার বোধগম্য হয়েছিল। মেয়েটির ঠোঁটের কাছে আমার কান রেখে তার কথা আমি শুনেছিলাম।

'সে কোথায় রয়েছে সে-কথা জিজ্ঞেস করতে আমি তাকে সব বললাম। আমি কে তাও বললাম।

'তাদের বংশের নামধাম আমি অনেক চেষ্টাতেও তার কাছ থেকে জানতে পারিনি। গভীর লজ্জায় বালিশে মুখ গুঁজে সে নীরবে কেঁদেছে। তার ভাইয়ের মতো সে-ও পরিবারের লজ্জা প্রকাশ করতে চায়নি।

'দুই ভাইকে আমি যখন জানালাম, আর একটা দিন বোধ করি সে বেঁচে থাকবে, তখন তারা এ-ঘর থেকে সরে গেল। এ ক-দিন আমিই থাকি আর সেই স্ত্রীলোকটিই থাকুক, ওদের একজন সর্বক্ষণ পর্দার আড়ালে থেকে আমাদের ওপর গোয়েন্দাগিরি চালাল।

'কিন্তু এখন তারা অনেকটা নিশ্চিন্ত হল। তারা ভাবল যে শুধু মেয়েটাই মরছে না, সেই সঙ্গে আমিও মরছি। তাই আমাদের মধ্যে কি আলোচনা হয় তা নিয়ে তাদের আর দুর্ভাবনা রইল না।

'তার ছোটভাই যে একটা ছোটলোক চাষা ছোকরার সঙ্গে তরোয়াল দিয়ে লড়াই করেছিল, এতে তাদের পারিবারিক সম্মান কত নষ্ট হয়েছে সেই ভেবে বড় ভাইয়ের মনে তিক্ততা জমে উঠেছিল। আমি দেখলাম যে ছোট ভাইয়ের চোখে আমার উপর একটা গভীর বিতৃষ্ণার ভাব জেগে উঠেছে। আমি যে সেই চাষা ছেলেটির কাছ থেকে অনেক কিছু জেনেছি এর জন্য সে আমাকে খুবই অপছন্দ করছিল। তবু বড় ভাইয়ের চেয়ে ছোট ভাইকে আমার কাছে অনেক নরম অনেক ভদ্র বলে মনে হল।

'মধ্যরাত্রের দু-ঘণ্টা আগে সেই রোগিণী শেষ নিশ্বাস ত্যাগ করল। আমার ঘড়িতে মিলিয়ে দেখলাম, যেদিন প্রথম তাকে আমি দেখতে আসি, ঠিক যেসময় তার শয্যাপার্শ্বে আমি বসেছিলাম, ঘড়ির কাঁটায় কাঁটায় সেই মুহূর্তে মেয়েটি মারা গেল।

'সেই মৃত মেয়েটির মাথার শিয়রে আমি একলা ব'সে। তার মাথাটি বালিশের একপাশে হেলে পড়েছে। এই তরুণ বয়সে জীবনের যত অত্যাচার সে ভোগ করল, যত দুঃখ তার শরীর-মনকে আক্রান্ত করেছিল—এবার সব শেষ হল।

'নিচু তলায় দুভাই অপেক্ষা করছিল। তাড়াতাড়ি চলে যাবার জন্যে তারা উদ্গ্রীব হয়ে বারান্দায় পায়চারি করছিল আর বুট ঠুকছিল মাটিতে।

'এতক্ষণে সে মরেছে?' আমায় দেখে সাগ্রহে বড় ভাই প্রশ্ন করল।

'আর সন্দেহ নেই। মেয়েটা এতক্ষণে মরল।'

'ছোট ভাইয়ের দিকে তাকিয়ে বড় ভাই বলল—'হাঁফ ছেড়ে বাঁচলে ভাই এত দিনে?'

'এর আগেই দুজনে আমাকে পারিশ্রমিক দিতে চেয়েছিল কিন্তু নেব নেব করে আমি ফেলে রেখেছিলাম। এখন আমার হাতে স্বর্ণমুদ্রা এক থলে গুঁজে দিল তারা। এই সবের পর আর অর্থ নেবার ইচ্ছা ছিল না আমার। টেবিলের ওপর থলেটি রেখে দিয়ে দুই ভাইকে অভিবাদন জানিয়ে আমি নিঃশব্দে বিদায় নিয়ে এলাম সে রাতে।

'ওরা চোখ চাওয়া-চাওয়ি করল। কিন্তু কোন কথা না বলে মাথা নামিয়ে নিল।

'কি যে ক্লান্তি লাগছে লিখতে! বড় কষ্ট হচ্ছে মনের স্মৃতিতে ফিরিয়ে আনতে সেই পুরোনো তিক্ত অভিজ্ঞতা। কিন্তু লিখে আমায় রেখে যেতেই হবে। কি যে লিখছি আমি নিজেই ভালো করে পড়তে পারছি না।

'পরের দিন ভোরে আমার দ্বারপ্রান্তে ছোট একটা বাক্সের মধ্যে সেই মুদ্রার থলে আমি পড়ে থাকতে দেখলাম। উপরে আমারই ঠিকানা লেখা। এই শোচনীয় ঘটনা প্রত্যক্ষ করার মুহূর্ত থেকেই আমার মধ্যে একটা তীব্র বাসনা জেগেছিল যে এই কদিনের ঘটনা আমি গোপনে মন্ত্রিদপ্তরে পেশ করব। রাজ-দরবারে অভিজাত জমিদারদের প্রতিপত্তির কথা জানতে আমার বাকি ছিল না—তারা যে কোন শাস্তিই পাবে না তা আমি জানতাম। তবু আমার মনের ভার লাঘব করতে এ সিদ্ধান্ত আমি করলাম। উপযুক্ত কর্তৃপক্ষের কাছে এই হত্যা ও মৃত্যুর কাহিনী নিবেদন করে আমি দায়মুক্ত হব ভেবে স্ত্রীর কাছে অবধি এ-সব কথা গোপন করেছিলাম। নিজের দিক থেকে কোন বিপদের ভাবনাই আমার ছিল না। কিন্তু অন্য কেউ যদি এ-সব কথা জেনে কোন-কিছু করতে চায় তবে তাদের বিপদ ঘটা অসম্ভব নয়।

'পরের দিন আমার নানা জরুরী কাজে কাটল। ভোরবেলা উঠে মন্ত্রিদপ্তরের উদ্দেশ্যে চিঠিখানা সবে লিখে শেষ করেছি। সেদিন বছরের শেষ দিন, এমন সময় খবর পেলাম একজন মহিলা আমার সঙ্গে দেখা করতে চান।

'এখানে এত ঠাণ্ডা আর অন্ধকার—আমার সব চেতনা যেন লোপ পাচ্ছে, আর যেন লিখতে পারছি না। তবু আমাকে শেষ করতেই হবে।

'অত্যন্ত বিচলিত ভাবে এসেছেন দেখে সাগ্রহে প্রশ্ন করতে যাচ্ছিলাম—তিনিই আত্ম-পরিচয় দিলেন। মারকুইস সাঁ এভরে মঁদের স্ত্রী। সর্বাঙ্গের আবরণে আভরণে জমিদার-বধূর সম্ভ্রম জাজ্বল্যমান।

'নামটি শুনেই চিনতে বিলম্ব হল না আমার। বড় ভাই যিনি, মহিলা তাঁরই স্ত্রী। স্কার্ফের ওপরে লেখা 'ই' অক্ষরের কথা মনে পড়ল। নামও শুনেছি ছেলেটির মুখে। তাঁদের পারিবারিক সুনাম ও কল্যাণ বিঘ্নিত ও খণ্ডিত হচ্ছে দেখে এবং আমি ডাক্তার হিসাবে সে-সব কথা জানি বলে নারীজাতির স্বভাবসুলভ মমতায় চাষী-বউয়ের সম্ভ্রম বাঁচাতে ছুটে এসেছেন জমিদার-বধূ। তাঁর সঙ্গে আমার আলাপের সব খুঁটিনাটি আজ বিস্মরণ হয়ে গেছে, কিন্তু স্বামী ও দেওরের লুব্ধ দৃষ্টিতে পড়ে একটি নিষ্পাপ দরিদ্র বধূ যে অপরিসীম নির্যাতন ও লজ্জা ভোগ করেছে তার জন্যে তাঁর মনে শান্তি নেই। তিনি জানেন না যাকে তিনি উদ্ধার করতে এসেছেন সে মরে গেছে এদের অত্যাচারে। যে-কোন ভাবে গোপনে এ মেয়েটিকে উদ্ধার করতে চান তিনি—মুক্তি দিতে চান। দেখাতে চান আর-একটি মেয়ের গোপন মমতা। তা না হলে একটি হতভাগিনীর নিরুপায় অভিশাপে তাঁর সুখের সংসারে আগুন লাগবে। একেই তো বহু কাল ধরে এই পরিবারের পাপের বোঝা ভারী হয়ে উঠেছে, তার উপর বিধাতার অভিশাপ লাগলে আর কি নিস্তার থাকবে?

'তাঁর বিশ্বাস করবার যথেষ্ট কারণ আছে যে মৃতার একটি ছোট বোন আছে। তাঁর একান্ত ইচ্ছে—মেয়েটিকে সাহায্য করা। ছোট বোন একজন যে আছে এর বেশি কিছু তাঁকে আমি বলতে পারলাম না। তার বেশি জানিও না আমি। তাঁর এখানে আসার একমাত্র উদ্দেশ্য—আমার ওপর তাঁর গভীর আস্থা আছে—মেয়েটির নাম, কোথায় থাকে আমি যেন জানাই তাঁকে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আজও আমি এ দুটোর কিছুই জানিনে।

'গতকাল এক টুকরো কাগজ ওরা পেয়ে আমায় সতর্ক করে দিয়েছে। আজ আমায় লেখা শেষ করতেই হবে।

'ভারি স্নেহময়ী মিষ্টি মহিলা। কিন্তু কি বিধাতার লিখন, অমন মেয়েও বিবাহে সুখী হল না। দেবর তাকে অবিশ্বাস করে, অপছন্দ করে। গোটা সংসার তাঁর বিরুদ্ধে। স্ত্রীর প্রতি স্বামীর ভালোবাসা-স্নেহের লেশমাত্র নেই। আপন সংসারে প্রতিষ্ঠা পায় নি বধূ। সকলকে ভয় করেই চলতে হয় তাঁকে।

'সদর অবধি তাঁকে পেঁছে দিতে এলাম। গাড়িতে বছর দুই-তিনের একটি ছেলে বসেছিল। তাকে দেখিয়ে বললেন তিনি—'এই এর জন্যে আমি সকলের ঋণ পরিশোধ করে দিতে চাই, ডাক্তারবাবু। তা যদি না করি ওর জীবনেও শান্তি-সুখ আসবে না। এ পাপের প্রায়শ্চিত্ত যদি আমরা না করে যাই, আমার সর্বদা ভয় হয় যে এক দিন রুদ্র নিয়তি ওর কাছে হয়ত প্রায়শ্চিত্ত আদায় করে নেবে, ওর জীবনে অভিশাপ লাগবে। আমার তো নিজের বলতে এই কটি রত্ন আছে, এগুলি সেই অত্যাচারিত পরিবারের নামে আমি দেওয়াব। যেমন করে হোক আপনি সেই অভাগিনীর বোনের খবর এনে দিন। তাকে সুখী করে এ পাপের প্রায়শ্চিত্ত করব।'

'ছেলেটিকে আদর করে মা গদগদ কণ্ঠে বললেন—'তোর জন্যে রে, চার্লস! তুই আমার ভালো ছেলে হবি তো, বাবা?'

'হব মা'—সেই আধ-মিষ্টি কথা কি যে মধু বর্ষণ করল আমার কানে! মায়ের মুখও হাসিতে ভরে উঠল। ছেলেকে কোলে করে আদর করতে করতে চলে গেলেন।

'আমি তাঁকে আর কখনও দেখিনি।

'আমি জানি প্রকাশিত হবে না এই বিশ্বাস থেকেই তিনি তাঁর স্বামীর নাম উল্লেখ করেছেন। তাই সে-কথা আমি চিঠিতে উল্লেখ করলাম না। চিঠিটা শেষ করে খামে পুরে সীলমোহর করে পাছে যথাস্থানে না পেঁছয় এই ভয়ে আমি স্বহস্তে চিঠিখানা দিয়ে এলাম। দায়মুক্ত হয়ে নিশ্চিন্ত হলাম।

'সেই রাতে উপরের ঘরে স্ত্রীর সঙ্গে গল্প করছি, আমার প্রাণের প্রিয়তমা, আমার সুন্দরী ইংরেজ স্ত্রী—তার কথা আজ কতবার মনে পড়ছে—দেখি আমার ভৃত্য দ্যফর্জের পেছনে একটি লোক দাঁড়িয়ে, তার সর্বাঙ্গ কালো পোশাকে ঢাকা।

'এই লোকটা, বছরের এই শেষ রাতে আমার দরজার কড়া নেড়ে আমার সঙ্গে দেখা করার দাবি জানিয়ে দ্যফর্জের সঙ্গে সোজা উপরে উঠে এসেছে। তখন রাত নটা।

'আমি অবাক হলাম যে, যার নিচে গেটের কাছে দাঁড়িয়ে অপেক্ষা করার কথা সে আমার শোবার ঘরে এসে উপস্থিত!

'সেই লোকটা বলল—'রু সাঁৎ অনর্-এ বড় জরুরী কেস্, ডাক্তারবাবু। আপনার দেরি হবে না, সদরে গাড়ি এনেছি।'

'নিয়ে এল এখানে—নিয়ে এল কবরের স্থানে। বাড়ি থেকে বাইরে এসে দাঁড়াতেই পেছন থেকে কে যেন কালো মাফলার দিয়ে অতর্কিতে আমার মুখ বন্ধ করে দিল। হাত বেঁধে ফেলল পেছনে। পথের অন্ধকার কোণে এতক্ষণ সেই দুই ভাই দাঁড়িয়েছিল। এগিয়ে এসে হাতের ইঙ্গিতে দেখিয়ে দিল আমায়। তার পর আমার সেই চিঠিখানি

বের করে আমায় দেখাল মারকুইস। লণ্ঠনের আলোয় সেই চিঠি পুড়িয়ে ফেলে ঘৃণাভরে পা দিয়ে তার ছাই মাড়িয়ে দিল।

'কোন কথা নয়—সাড়া নয়। নিঃশব্দে ওরা আমায় এইখানে এনে বন্দী করে রেখে দিল—এ যেন আমায় জীবন্ত সমাধি দিয়ে গেল।

'শুধু একবার, শুধু একটি বারের জন্যে আমার প্রিয়তমা স্ত্রীর সংবাদের জন্যে আকুলি-বিকুলি করে মরেছি। মাথা কুটেছি কারাগারের নির্জন পাথরের দেওয়ালে। ভগবান আমায় নয় শাস্তি দিলেন, তার জন্যে তাঁর কাছে কোন অভিযোগ করব না। কিন্তু অত্যাচারী দুই ভাইয়ের কথা ভাবি। তাদের ঘরেও তো স্ত্রী-পুত্র আছে। তবে দয়া-মায়া তাদের শরীরে নেই কেন? কেন আমার স্ত্রীর একটি খবর তারা আনতে দেয় নি? তবে কি সে অভাগিনী আর বেঁচে নেই? আজ আমার বিশ্বাস হয়েছে যে তাদের উপর—তাদের বংশধরদের উপর সেই লাল ক্রুশ চিহ্ন মৃত্যুর পরোয়ানা নিয়ে হাজির হয়েছে। আর নিস্তার নেই। এ কষ্ট আর সহ্য হয় না ভগবান! তোমার পৃথিবীতে যারা গরিবের ওপর এত অত্যাচার করছে তুমি তাদের অপরাধ ক্ষমা করো না, ভগবান! তোমার রুদ্র অভিশাপে তাদের বংশে আগুন লাগুক। আমি ডাক্তার ম্যানেত—আমার এই দুর্বিষহ বেদনায়—মানুষের কাছে—দেবতার কাছে এই প্রার্থনা রেখে গেলাম—একদিন এই সব অত্যাচারের শেষ বিচার হোক। চরম শাস্তিতে তাদের প্রায়শ্চিত্ত হোক।'

'এ দলিল পাঠে আদালতে যেন অপ্রত্যাশিত বজ্রপাত হল। যে গভীর মর্মন্তুদ বেদনার কাহিনী এতে লিপিবদ্ধ, তা শুনে সমবেত জনতার কণ্ঠে বাক্‌রোধ হয়ে এল। শুধু প্রতিহিংসার আগুন জ্বলে উঠল প্রাণ থেকে প্রাণে। ডাক্তার ম্যানেত বিভ্রান্তের মতো মুখে মুখে চেয়ে দেখতে লাগলেন। নিষ্ঠুর দাফর্জ এই জন্য বুঝি এতদিন গোপন করে রেখেছিল এই দলিল? তার মৃত্যু-রেজিস্টারে তুলে রেখেছিল এই বংশের নাম —একদিন এমনি করে প্রতিশোধ নেবে বলে।

'এই চরম অধ্যায়ের নিষ্ঠুরতম আঘাত লাগল বন্দীর ভাগ্যে। যিনি এই নাটকে সর্বাপেক্ষা বড় অংশ নিলেন তিনি একজন গণ্যমান্য নাগরিক—বিপ্লবের বন্ধু—তার স্ত্রীর পিতা। বন্দী বিমূঢ় দৃষ্টিতে তাকিয়ে রইল।

'অবশেষে ডাক্তারকে সম্বোধন করে প্রেসিডেন্ট বললেন—জাতীয়তার পবিত্র বেদি-মূলে ঐ জমিদার-নন্দনকে বলি দিয়ে মাতৃভূমির চরম সেবা করার সুযোগ নিয়ে ডাক্তার নিজের জীবন ধন্য করুন। আপন কন্যার বৈধব্যের দুঃখ, একটি পিতৃহীন শিশুর দুঃখ সব দেশপ্রেমের অগ্নিতে সহনীয় হয়ে উঠুক ডাক্তারের মনে। শুনে জনতা সোল্লাসে গর্জন করে উঠল। তার মধ্যে উন্মাদনা ছিল, দেশ-প্রেমের আগুন ছিল। কিন্তু মানবতার কোন চিহ্ন ছিল না।

'এই বার ডাক্তার বাঁচান ঐ নরকের কীটকে। নিজের জামাইকে।' তিক্ত কণ্ঠে বলল মাদাম দাফর্জ তার সঙ্গিনীর কানে—'অনেক প্রভাব-প্রতিপত্তি ডাক্তারের, না?'

এক জন জুরি উঠে মৃত্যুর রায় দিতেই সমগ্র আদালত পৈশাচিক আনন্দে চিৎকার করে উঠতে লাগল। তার পর মুহুর্মুহুঃ সেই কলরোল তরঙ্গে তরঙ্গে বিদীর্ণ হতে লাগল।

সমবেত জুরিগণের সর্ববাদিসম্মত বিচারে রায় হল মৃত্যুদণ্ড। চব্বিশ ঘণ্টার মধ্যে চার্লস ডার্নের শিরশ্ছেদ হবে গিলোটিনের তলায়। অন্তরে অভিজাত—জন্মে অভিজাত —মানুষের রিপাবলিকের শত্রু—অত্যাচারী শয়তান—মৃত্যুই এর একমাত্র শাস্তি।

## ১১ গোধূলি

রায় দেবার পর বিচারক-মণ্ডলী কক্ষ ত্যাগ করে চলে গেলেন। সেই সঙ্গে জনশূন্য আদালতে একটা ব্যাপ্তিহীন শূন্যতা মূর্ছিত হয়ে পড়ে রইল।

গিলোটিনে স্বামীর মৃত্যুর দণ্ডাদেশ শোনার পরেই লুসির সর্বাঙ্গ বিবশ হয়ে গিয়েছিল। কিন্তু একটি শব্দও তার মুখ দিয়ে শুনতে পেল না কেউ। অন্তরের নিভৃত অন্তঃস্থলে একটি পরম বাণী যেন তাকে উদ্বুদ্ধ করে রাখল। এ-বেদনার মধ্যে, সর্বনাশা বিপাকের মধ্যে তাকে মাথা তুলে রাখতেই হবে। অপার ধৈর্য দিয়ে পরাভূত করতেই হবে সকল বিপর্যয়কে। স্বামীকে তুলে ধরতেই হবে তাকে।

তবু ঘর একটু নিরিবিলি হতেই বেদনাবিদ্ধ বিহঙ্গিনীর মতো স্বামীর প্রতি উন্মুখ হয়ে উঠল লুসি। দুটি হাত বাড়িয়ে অগাধ স্নেহ আর সান্ত্বনা নিয়ে সে দাঁড়াল স্বামীর দিকে মুখ ক'রে।

'একটি বার যদি ছুঁতে পারি ওঁকে। একটি বার কাছে গিয়ে দাঁড়াতে পারি! ওগো! তোমরা একটিবার দয়া কর আমায়।'

একজন জেলার ছাড়া গতরাতের দুজন বিপ্লবী উপস্থিত ছিল। আর ছিল বারসাদ।

লুসির কণ্ঠের মিনতিতে পাষাণ গলে গেল। বারসাদ বাকি কজনকে বল্‌ল—'দাও না অভাগিনীর সাধ মিটিয়ে। শেষবার তো!'

বন্দীর ডেকের কাছে গিয়ে দাঁড়াল লুসি। দুই ব্যগ্র বাহু দিয়ে ডার্নে তাকে স্পর্শ করল। অর্ধস্ফুট কণ্ঠে বলল—'দুঃখ করো না, লুসি। আমায় হাসিমুখে বিদায় দাও। শান্তিময়ের রাজত্বে আবার আমাদের চিরমিলন হবে।'

কান্নায় ভিজে এসেছিল গলা, তবু স্বামীর দিকে অনিমেষ দৃষ্টিতে চেয়ে রইল লুসি। বলল—'এ আমি সহ্য করতে পারব, চার্লস। ভগবান ওপরে আছেন—আমার জন্য দুঃখ করো না। শুধু তোমার মেয়ের জন্যে—'

'তাকে আমার চুমু দিও—আর জানিও তার বাপের শেষ বিদায়।'

'বেশি দিন আমাদের আলাদা হয়ে থাকতে হবে না—এই বিচ্ছেদ একটু একটু করে আমার বুক ভেঙে ফেলবে। আমার কর্তব্য আমি করব, প্রিয়তম'—বলল লুসি—'তারপর আমি তোমার কাছে যাব। তোমার মেয়েকে ভগবান দেখবেন। যেমন আমায় তিনি দেখেছিলেন।'

ডাক্তার ম্যানেত মেয়ের পিছন পিছন আসছিলেন।

এখন এই দুজনের সমক্ষে জানু পেতে বসবার উপক্রম করলেন। তাকে নত হতে দেখে ডার্নে হাত বাড়িয়ে তাঁকে তুলে ধরল।

কাঁদতে কাঁদতে বলল—'না না, আপনি কি করেছেন যে অমন করে হাঁটু গেড়ে বসছেন আমাদের কাছে? আমি তো জানি, কি অপরিসীম সংগ্রাম আপনি করেছিলেন। আমার বংশ মর্যাদার কথা যখন আপনি জানতে পেরেছিলেন তখনও কি দুশ্চিন্তা আপনার ছিল! আমার মতো মানুষদের ওপর কোনদিন আপনার সহানুভূতি ছিল না। শুধু আপনার প্রিয় কন্যার জন্য আপনি এই বিবাহে মত দিয়েছিলেন। আমার সমস্ত মনপ্রাণ দিয়ে আমি ঈশ্বরের কাছে প্রার্থনা করি, তিনি আপনাকে শক্তি দিন।'

ডার্নের হাতখানি নিজের মাথার উপর রাখলেন বৃদ্ধ। দুই হাতে সেটি আদর করতে লাগলেন। তাঁর সমস্ত শরীর যন্ত্রণায় কেঁপে কেঁপে উঠতে লাগল।

ডার্নে আবার বলল—'আজ যে-পরিণতির মুখে আমি এসে দাঁড়ালাম এটাই স্বাভাবিক। একদিন আমার মা তরুণ ডাঃ ম্যানেতের কাছে আমাকে উপস্থিত করেছিলেন। তাঁর আশীর্বাদ চেয়েছিলেন। তবে একথা সত্য, অন্যায়ে যার শুরু কোন

মঙ্গল তার থেকে আসতে পারে না। আপনি শান্ত হোন। আপনি আমায় ক্ষমা করুন।'

এইবার প্রহরীরা ডার্নেকে নিয়ে যাচ্ছে। তার হাত ছেড়ে দিল লুসি।

দুটি হাত জড়ো করে প্রার্থনার ভঙ্গিতে দাঁড়িয়ে আছে লুসি। তার মুখে একটি পবিত্র আভা। তার ভঙ্গিতে সান্ত্বনার ভাব।

একটু পরে জেলারের পিছু পিছু ডার্নে অদৃশ্য হয়ে যেতেই লুসি তার পিতার বুকে মাথা রাখল। কি যেন বলার চেষ্টা করল। বলতে না পেরে পায়ের কাছে মূর্ছিত হয়ে পড়ল।

এতক্ষণ ঘরের সেই অন্ধকার কোণে নিঃশব্দে প্রতীক্ষা করছিলেন কার্টন। এখন সামনে এগিয়ে এলেন। নিচু হয়ে লুসিকে তুলে নিলেন। তাকে তোলার সময় তাঁর দুই বাহু কি এক আবেগে কাঁপছিল। সে-আবেগের মধ্যে সবটাই করুণা নয়, কিছুটা বোধ করি পরম প্রাপ্তির আনন্দও ছিল।

ডাক্তার ম্যানেত আর মিস্টার লরির দিকে তাকিয়ে কার্টন বললেন—'অনুমতি করেন তো আমি একে গাড়িতে তুলে দিয়ে আসতে পারি। এ আনন্দ আর কোনদিন তো আমি পাব না!'

পরম মমতায় লুসিকে হাতের পালঙ্কে তুলে নিলেন কার্টন। যত্নভরে তাকে গাড়ির মধ্যে শুইয়ে দিলেন। ডাক্তার ও লরি ভিতরে বসলেন। কোচোয়ানের পাশে গিয়ে বসলেন কার্টন।

বাড়ির গেটের সামনে এসে গাড়ি দাঁড়াল। এই তো কিছুক্ষণ আগে এই গেটের ধারে দাঁড়িয়ে তিনি ভাবছিলেন, কোন্ কোন্ পাথরের উপর দিয়ে লুসি তার নরম পা ফেলে হেঁটে যায়।

কোচোয়ানের পাশ থেকে নেমে দাঁড়ালেন কার্টন। অতি যত্নে লুসিকে দুই বাহুতে জড়িয়ে সিঁড়ি বেয়ে উপরের ঘরে গিয়ে তাকে বিছানায় শুইয়ে দিলেন।

তাকে দেখেই মেয়ে আর প্রস দুজনেই কাঁদতে লাগল।

প্রসকে কোমল কণ্ঠে বললেন—'এখন ওকে ডেকে জাগিয়ো না। ও মূর্ছিত হয়ে পড়েছে। খানিকক্ষণ ওকে বিশ্রাম দাও।'

ছোট লুসি দেখে ছুটে এল। কান্না-ভরা খুশি কণ্ঠে বলল, 'আপনি এসেছেন, মি. কার্টন! বাঁচলাম আমরা। আপনি আমার মাকে কাঁদতে দেবেন না। আপনি আমার মাকে বাঁচান—আমার বাবাকে বাঁচান।'

কার্টন তাকে কোলে তুলে নিলেন। পরম আদরে আশ্বাস-ভরা কণ্ঠে কানে কানে বললেন—'ভয় কি মা! তুমি যাতে খুশি হও তাই হবে।' তার পর মূর্ছিতা লুসির দিকে তাকিয়ে বললেন—'যাবার আগে—আমি ওকে একবার একটি চুমু খেতে পারি?'

যখন কার্টন লুসির গালে ঠোঁট ঠেকালেন, অস্ফুট স্বরে কি যেন বলেছিলেন তিনি।

সে-কথা শুনেছিল ছোট লুসি। সে-কথা পরে সে তার মাকে নিভৃতে বলেছিল। আর সে যখন নিজে বুড়ী ঠাকুমা হয়েছিল তখন সে তার নিজের নাতি-নাতনীদের কাছে গল্প করার সময় বলত—যে-কথা সেদিন কার্টন উচ্চারণ করেছিলেন তার সংজ্ঞাহীন মায়ের কানে তা হল—'যে-জীবন তুমি ভালোবাস, তুমি তা পাবে, লুসি।'

লরি, সিডনি কার্টন ও ডাক্তার ম্যানেত পাশের ঘরে গেলেন।

ঘরে যাবার পর হঠাৎ সিডনি কার্টন ডাক্তারকে উদ্দেশ করে বললেন—'গতকাল অবধি আপনার তো প্রচণ্ড প্রভাব ছিল ওদের উপর। বিচারক—যাদের হাতে আজকের ক্ষমতা তারা সবাই আপনার সুহৃদ—আপনার সেবায় কে না উপকৃত! আপনি একটা শেষ চেষ্টা করে দেখুন।'

ডাক্তার ধীর কণ্ঠে কিন্তু অতি কষ্টে জবাব দিলেন—'ডার্নের ব্যাপারে কোন-কিছুই তো আমার কাছে গোপন ছিল না। ওরা আমায় সম্পূর্ণ আশ্বাস দিয়েছিল যে আমি ওকে রক্ষা করতে পারব। রক্ষা তো আমি করেছিলাম।'

'আপনি আবার চেষ্টা করুন। কাল বিকেল অবধি কঘণ্টাই বা সময়, তবু চেষ্টা করতেই হবে।'

'করব, একটি মুহূর্ত আমি বিশ্রাম নেব না। আমি নিজে সরকারি উকিলের কাছে যাব, যাব প্রেসিডেন্টের কাছে—আর আরও দু-এক জনের কাছে যাব যাদের নাম আমি বলব না। কিন্তু—পথে কিসের বিজয়-উৎসব চলছে সন্ধ্যার আগে কাউকেই পাওয়া যাবে না।'

'সে কথা সত্যি, তবু ডাক্তার ম্যানেত, আশা আমাদের করতেই হবে। কখন আপনার দেখা হবে মনে হয়—আর ঘণ্টা দুয়েকের মধ্যেই?'

'সন্ধ্যার পরেই দেখা করব।'

কার্টন উতলা কণ্ঠে বললেন, 'চারটের পরই তো সন্ধ্যে হবে—আমি নটা নাগাদ মি. লরির ওখানে থাকব। তাঁর কাছ থেকে বা আপনার মুখ থেকে শেষ সংবাদ আমি নিশ্চয়ই পাব।'

'পাবে।'

'ঈশ্বর আপনাকে সাহায্য করুন।'

সদর দরজা অবধি সিডনিকে এগিয়ে দিলেন লরি। তাঁর কাঁধে হাত দিয়ে বিষণ্ণ কণ্ঠে বললেন—'আশা কিছু দেখছি না। সারা কোর্টে যেভাবে লোক খেপে উঠেছিল, তাতে ব্যক্তিগতভাবে কেউ সাহস করে তার মুক্তির চেষ্টা করবে না।'

কার্টন বললেন—'আমিও না। তবু ডাক্তারকে আমি অতখানি আবেদন করলাম যাতে লুসি জানুক যে আমরা ডার্নের জীবন নিয়ে ছিনিমিনি খেলিনি।'

চোখ অশ্রুসজল হয়েছিল লরির। বললেন—'ঠিকই বলেছ তুমি! আর আশা নেই—মৃত্যু ওর শিয়রে। ওর বিনাশ অনিবার্য।'

কার্টন যেন সে-কথার প্রতিধ্বনি করলেন। বললেন—'না, আর-কোন আশা নেই। তাঁর মৃত্যু অনিবার্য।'

দৃঢ় নিশ্চিন্ত পায়ে সিঁড়ি দিয়ে নেমে গেলেন কার্টন।

## ১২ তিমিরাভিসার

পথের অন্ধকার কোণে কয়েক মুহূর্ত স্থির হয়ে দাঁড়ালেন কার্টন। কোথায় যাবেন স্থির করতে পারলেন না। নটায় টেলসন ব্যাঙ্কে লরির সঙ্গে সাক্ষাৎ করবেন। তার আগে বোধ করি নিজেকে একবার লোকচক্ষে প্রকাশ করা ভালো। লোকগুলো দেখুক যে এই শহরে আমার মতো একজন লোক বাস করছে। ভবিষ্যৎ ঘটনাবলীর পক্ষে এটা প্রয়োজন, কিন্তু খুব সতর্কতার সঙ্গে এগোতে হবে।

অন্ধকার পথের বাঁকে বাঁকে তাঁর এই উদ্দেশ্যের ভালো-মন্দ নিয়ে নাড়া-চাড়া করলেন মনে মনে। তার পর কৃতসঙ্কল্প হয়ে কার্টন সেণ্ট আঁতোয়ানের দিকে পা বাড়ালেন।

দ্যাফর্জের মদের দোকান এই অঞ্চলেই, সে-রকমই সেদিন বিচারসভায় বলেছিল সে। সুতরাং তা খুঁজে পেতে কোন অসুবিধা হবে না। শহরের এই দিকটা যারা জানে তাদের পক্ষে না জিজ্ঞেস করেই সে-দোকান পাওয়া কিছু অসম্ভব নয়।

একটা খাওয়ার জায়গায় কিছু খেয়ে নিয়ে কার্টন বিশ্রাম নিলেন। জীবনে এই প্রথম কোন কড়া মদ তাঁর পেটে পড়ল না। গতরাত্রি থেকে একপ্রকার নিরাহারেই আছেন তিনি। কেবল একটু হালকা মদ খেয়েছেন। কড়া ব্র্যান্ডি তিনি সঁপেছেন আগুনে। তাঁর জীবনে ঐ রকম মদের প্রয়োজন ফুরিয়ে গেছে। কিছুক্ষণের মধ্যেই তিনি গভীর ঘুমে ডুবে গেলেন।

ঘুম ভেঙে উঠে যখন পথে নামলেন কার্টন তখন সন্ধ্যে সাতটা। দ্যফর্জের দোকানে যাবার পথে একটা দোকানের আয়নার সামনে দাঁড়িয়ে নিজের বেশবাস ও অবিন্যস্ত চুল ঠিক করে নিলেন, তার পর পরিপূর্ণ আস্থায় গিয়ে প্রবেশ করলেন দ্যফর্জের মদের দোকানে।

ঠিক সেই সময়টিতে দোকানে খদ্দেরের ভিড় ছিল না। মাদাম ও দ্যফর্জ আর জ্যাকুজ এই তিনজন ভিন্ন আর যে একজন স্ত্রীলোক কাউন্টারের পাশে গল্প করছিল সে মেয়েটি প্রতিশোধ—তাদের বিপ্লব-সংঘেরই। অল্প একটু মদের অর্ডার দিলেন কার্টন অনভ্যস্ত ফরাসীতে, তার পর আরাম করে বসলেন। মাদাম অবহেলা ভরে একবার তাকাল খদ্দেরের দিকে। তৎক্ষণাৎ বিস্ময়ে বিস্ফারিত হতে লাগল তার চোখ।

উঠে এসে জিজ্ঞেস করল 'কিসের অর্ডার দিয়েছেন? আপনি কি ইংরেজ?' তার কালো ভুরু তুলে প্রশ্ন করল মাদাম।

যেন প্রতিটি ফরাসী বাক্য উচ্চারণ করতে তাঁর অনভ্যস্ত জিহ্বা অনেক আয়াস করছে, এমন ভঙ্গিতে জবাব দিলেন—'হ্যাঁ, আমি ইংরেজ।'

মাদাম কাউন্টারের দিকে গেল। এই অবসরে কার্টন যেন গভীর মনোযোগ দিয়ে একটা পত্রিকা পড়তে লাগলেন। তিনি শুনতে পেলেন মাদাম তার স্বামীকে লক্ষ্য করে বলল—'হুবহু চার্লস এভরে মঁদের মত দেখতে, আমি দিব্যি করে বলতে পারি।'

দ্যফর্জ মদের পাত্র রাখল কার্টনের সামনে। বলল—'শুভ সন্ধ্যা।'

দ্যফর্জ কাউন্টারে ফিরে গেল। এই অদ্ভুত সাদৃশ্যে তার মনও কম অভিভূত হয়নি। সে বলল—'হাঁ মিল আছে বটে।' ওরা পরস্পর বলাবলি করতে লাগল—'তোমার মনে সেই মানুষটার কথা নিশিদিন আসা-যাওয়া করছে তাই এতটা মিল খুঁজে পাচ্ছ সকলেরই মুখে। ভয় কি আছে? সবাই তো তোমরা কাল তাকে শেষবারের মতো দেখে নিতে পারবে।'

কার্টন সেই পত্রিকায় দৃষ্টি নিবদ্ধ রাখলেন। কাউন্টারের ওপাশে হেলান দিয়ে দাঁড়িয়ে তিনজনে নিচুগলায় কথা বলছে আর তাকিয়ে দেখছে তাঁর দিকে।

'মাদামের কথাই সত্যি। খুব সত্যি। কিন্তু এখানেই থামা হবে কেন?'

দ্যফর্জ বলল—'কথাটা ঠিক। কিন্তু একটা জায়গায় তো শেষ করতে হবে। কোথায় —সেইটাই তো কথা—'

'মৃত্যু।'

'মৃত্যু—রায় দিতে সহজ—' বলল দ্যফর্জ—'কিন্তু মাদাম—অন্য বিবেচনা কি নেই? ডাক্তারের কথা ভাব একবার। কি অপরিসীম যন্ত্রণা ভোগ করেছেন তিনি! আজ যখন রায় পড়া হল—তাঁর মুখের দিকে তাকিয়ে দেখেছিলে তুমি?'

'দেখেছি বইকি'—ঘৃণাভরে বলল মাদাম—'দেখেছি বইকি। সে-মুখে অন্তত বিপ্লবের প্রতি আনুগত্য ছিল না। ছিল অন্য-কিছু। নিজের বিষয়ে তাঁর সাবধান হবার কারণ ঘটেছে।'

তবু দ্যফর্জ স্ত্রীর কথায় সায় দিল না—'ডাক্তারের মেয়ের কথাটা একবার ভাব। তার বিপদের দিকটা—'

'সে মেয়েটার মুখও আমি দেখেছি। একবার নয়, বার-বার। শুধু আজ কোর্টে

নয়—জেলখানার পাঁচিলের সামনে পথে দাঁড়িয়ে থাকত যখন, তখনও দিনের পর দিন দেখেছি। কিন্তু আমি বলছি এই এমনি ভাবে—আমার এই উদ্যত আঙ্গুলের নিচে—।'

শব্দ করে আঙ্গুলটা ঠুকল মাদাম কাউন্টারের উপর। যেন উদ্যত খড়্গ পড়ল কোন হতভাগার গলায়। মাদাম আবার বলল স্বামীকে উদ্দেশ ক'রে—'যদি তোমার ওপর চরম রায় নির্ভর করত—তুমি ঠিক লোকটাকে বাঁচিয়ে দিতে।'

'না—না—এমন কথা তুমি কখনই বলতে পার না'—তীব্র প্রতিবাদ করল দ্যফর্জ।

কণ্ঠে যেন আক্রোশ ফেটে পড়ল মাদামের—'ঐ সব অত্যাচারী শয়তানদের নাম আমার মৃত্যু-রেজিস্টারে বহুদিন আগেই আমি লিখে রেখেছি। ওদের বংশ যতদিন না নির্মূল হচ্ছে ততদিন আমার স্বস্তি নেই। যেদিন বাস্তিলের পতন হল, আমার স্বামী বাস্তিলের একটা অন্ধকার সেল থেকে এই কাগজগুলো খুঁজে পেয়েছিলেন। মাঝ-রাত্তিরে নিরিবিলি ঘরে এইখানে বসে আমরা দুজনে সেই দলিল পড়েছি। ভোরবেলা অবধি সেই দলিল পড়ে যা জেনেছি সেই গোপন কথা তোমাদের জানাব।'

'এ কথা সত্যি।'—বলল দ্যফর্জ।

'সেদিনও আমি এমনি করে বুক চাপড়ে মরেছিলাম। আমার স্বামীকে বলেছিলাম চাষা-পরিবারের যে ছোট বোনের কথা তাতে লেখা আছে, সমুদ্র তীরে সেই জেলে-পরিবারে যে-মেয়েটি মানুষ হয়েছিল সে আর কেউ নয়—আমি। ঐ ডার্নে-পরিবারের দুই ভাই কি অপরিসীম অত্যাচার করেছে আমাদের পরিবারের ওপর। নিষ্ঠুর ওরা—আমার ভাইকে খুন করেছে, ওদের লাম্পট্যের আগুনে তিলে তিলে পুড়ে মরেছে আমার সতীসাধ্বী দিদি। আমার বোনের স্বামী মরেছে, তাদের অজাত সন্তান মরেছে, আমার ভাই, আমার বাবা—আমাদের পরিবারের সব মরেছে। সেই সব মৃত মানুষ—সবাই এখন সেইসব মৃত্যুর জবাব চাইছে। সে-জবাব নিতে হবে আমাকে। সে পবিত্র দায়িত্ব আমার—তবে আর থামবার প্রশ্ন কোথায় আছে? এর শেষ দেখব। তবে আমার বুকের আগুন নিভবে।'

দোকানে খদ্দেরের আনাগোনা শুরু হল। কার্টন টাকা-পয়সা মিটিয়ে নিঃশব্দে দোকান থেকে নিষ্ক্রান্ত হলেন। দুটি উদ্দেশ্য তাঁর সিদ্ধ হয়েছে। পথে নেমে জেলখানার অন্ধকার দেয়ালের পাশ দিয়ে তিনি লরির ঘরে এলেন। দেখলেন উৎকণ্ঠিত বৃদ্ধ সারা ঘরে পায়চারি করছেন। ডাক্তার বিপ্লবীদের সঙ্গে দেখা করতে গেছেন। পাঁচ ঘণ্টা হয়ে গেল এখনও তিনি ফিরলেন না। রাত দশটা অবধি অপেক্ষা করে লরি ফিরে গেলেন লুসির কাছে। সে মেয়েটিকে এই দুঃখের মুহূর্তে একলা রাখতে মন চাইল না। তিনি রাত বারটায় ফিরে আসবেন বলে গেলেন।

রাত বারটা বাজল। সিডনি কার্টন একা অপেক্ষা করছিলেন আগুনের ধারে।

লরি যখন ফিরলেন তার কিছু পরে ডাক্তারের পায়ের শব্দ শুনল ওরা দুজনে। তিনি যখন ঘরের ভিতরে এসে দাঁড়ালেন, তাঁর মুখ দেখে বুঝতে অসুবিধা হল না যে সর্বনাশের কোন প্রতিকারই হয়নি। তিনি কোথায় গিয়েছিলেন তদবির করতে, না এই দীর্ঘ সময় পথে পথে উদ্‌ভ্রান্তের মতো ফিরেছেন সে-কথা জানা হল না—তার মুখেই সব-কিছু লেখা।

এই দুটি মানুষের দিকে তাকিয়ে ডাক্তার বিভ্রান্ত দৃষ্টিতে বললেন—'কোথায় গেল আমার জুতো তৈরির বেঞ্চ। আর তো আমার সময় নেই। আমাকে তো তাড়াতাড়ি কাজ শেষ করতে হবে।' কোন উত্তর না পেয়ে নিজের চুল ছিঁড়ছেন। অস্থির বালকের মতো মাটিতে পা ঠুকছেন। 'আমার কাজ যে আজই আমায় শেষ করতে হবে। আর তো সময় নেই।'

তাঁর উদ্‌ভ্রান্ত দৃষ্টি, বিপর্যস্ত বেশ একটি কথাই পরিষ্কার করে দিল—ডাক্তারের

আবার স্মৃতিভ্রংশ হয়েছে। তাঁর মাথায় গলায় কোন ঢাকা নেই। গা থেকে কোট খুলে মাটিতে ফেলে দিলেন। তার পর অসহায় চোখে চারদিক তাকিয়ে দেখতে লাগলেন।

দুজনে মিলে ডাক্তারকে চেয়ারে বসিয়ে দিলেন। অসহায় বালকের মতো কাঁদছেন বৃদ্ধ। একদিন দ্যফর্জের মদের দোকানের উপর যে ভগ্ন বিপর্যস্ত মানুষটিকে এঁরা দেখেছিলেন তাঁকে আবার সেই অবস্থায়ই এঁরা পেলেন।

এই ধ্বংস-স্তূপের দিকে তাকিয়ে দুজনেরই হৃদয় আতঙ্কে ভরে গেল। এখন যে ভাবে হোক সেই দুঃখী মেয়েটিকে রক্ষা করতে হবে।

এখন ভাবাবেগে ভেঙ্গে পড়বার সময় নয়। কার্টন লরির দিকে তাকালেন। তারপর শান্ত কণ্ঠে বললেন—'শেষ সুযোগ আমাদের হাত থেকে চলে গেল। এখন চলুন, ডাক্তারকে ওঁর মেয়ের কাছে নিয়ে যাওয়া যাক। কিন্তু যাবার আগে আপনি আমার দুটো কথা শুনুন। আমায় প্রশ্ন করবেন না, কেন আমি এসব বলছি। শুধু আপনি আমার শর্তগুলি স্বীকার করুন। প্রতিজ্ঞা করুন—আমি যা বলব সেই মতো কাজ হবে। আমার কথার গুরুত্বপূর্ণ যুক্তি আছে বলেই আপনার কাছ থেকে এই প্রতিশ্রুতি আমি দাবি করছি।'

লরি বললেন—'তোমার কথা তুমি বল, কার্টন। সেইমতো কাজ করার প্রতিশ্রুতি দিচ্ছি আমি।'

কোটের পকেট থেকে একটা কাগজ বের করে কার্টন বললেন—'এইটে ধরুন মি. লরি। এই শহর থেকে বেরিয়ে যাওয়ার সার্টিফিকেট। একজন ইংরেজ—তার নাম সিডনি কার্টন, তার নামেই এই সার্টিফিকেট।'

লরি সেই কাগজখানি হাতে নিয়ে অবাক চোখে তাকিয়ে রইলেন কার্টনের দিকে। 'এটা কাল অবধি আপনার কাছে রেখে দিন। আগামী কাল আমি জেলে ডার্নের সঙ্গে দেখা করব। সেখানে এটা আমি নিয়ে যেতে চাই না। আর ওই ধরুন ডাক্তার ম্যানেতের পকেট থেকে পড়ে-যাওয়া সার্টিফিকেট। তিনি, তাঁর মেয়ে আর ছোট লুসি এই সার্টিফিকেটের জোরে সীমান্ত অতিক্রম করতে পারবে।'

'দাও আমায়।'

'হয়ত গত কাল ডাক্তার এই সার্টিফিকেট বের করে নিয়েছিলেন, শেষ মুহূর্তে নিতান্ত বিপদে পড়ার আশঙ্কায়। দেখুন তো তারিখ কবেকার? কিন্তু তারই বা দরকার কি। আপনার দরকারী কাগজপত্রের মধ্যে এটাকে সাবধানে রাখবেন। যতক্ষণ না এই সার্টিফিকেট বাতিল হচ্ছে ততক্ষণ এটা কাছে রাখুন। কি জানি, আমার আশঙ্কা হচ্ছে এটা বাতিল করার চেষ্টা হবে।'

'ওরা তো আর সত্যিকার কোন বিপদে পড়েনি।'

'খুবই বিপদে পড়েছে ওরা। মাদাম দ্যফর্জ ওদের গুরুতর বিপদের কারণ হবে। আজ সন্ধ্যায় তার নিজের মুখ থেকে আমি এ-কথা জেনেছি। একজনের সঙ্গে যখন কথা বলছিল মেয়েটা আমি গোপনে সব শুনেছি। তাইতেই অশুভ চিন্তা আমার মাথায় এসেছে। তার পরেই ঐ গুপ্তচরের সঙ্গে আমার সাক্ষাৎ হয়। আর অন্য সব ব্যবস্থা আমি করেছি। ঐ জেল-প্রাচীরের ধারে থাকে একজন করাতী; সে লুসিকে বহুদিন ধরে দেখে আসছে। ঐ করাতী লোকটা দ্যফর্জের লোক। তাকে ওরা শিখিয়ে পড়িয়ে রেখেছে। সে সাক্ষী দেবে যে বন্দীর স্ত্রী তাকে নানা রকম অঙ্গ-ভঙ্গি করে নানা কথা জানিয়েছিল। এটা একটা চক্রান্ত ভিন্ন আর-কিছু নয়। আর আজকালকার দিনে এই রকম চক্রান্তের শাস্তি হল মৃত্যুদণ্ড। শুধু লুসির একলার নয়—সে তো মরবেই। তার সঙ্গে মরবে তার মেয়ে—হয়ত-বা তার বাবা ডাক্তার ম্যানেতও পরিত্রাণ পাবেন না।

আপনি এত আতঙ্কিত হবেন না মি. লরি। আপনি সবাইকেই রক্ষা করতে পারবেন।'

'তাই যেন হয় কার্টন। কিন্তু সে কি করে সম্ভব হবে?'

'সেই কথাই আমি আপনাকে বলব। সব ব্যাপারটা আপনার ওপর নির্ভর করবে। আগামীকাল অবধি এই অভিযোগ উঠবে বলে মনে হয় না। অন্তত আর দু-দিনের আগে নয়। হয়ত-বা এক সপ্তাহ পরে। আপনি তো জানেন যে-সব বন্দী প্রাণদণ্ডে দণ্ডিত হচ্ছে—তাদের জন্যে শোক করা বা তাদের প্রতি সহানুভূতি দেখাবে যারা—তারাও এক রকমের অপরাধী সাব্যস্ত হবে। ডাক্তার আর তাঁর মেয়ে সেই অপরাধে অপরাধী প্রমাণিত হবে। এ স্ত্রীলোকটি সেই রকমই ব্যাপারটা দাঁড় করাতে চেষ্টা করবে। আপনি আমার যুক্তি বুঝছেন, মি. লরি?'

ডাক্তারের চেয়ারের পিছনে হাত দিয়ে দাঁড়িয়েছিলেন লরি। বললেন—'এই দারুণ দুঃসময়ে যখন চিন্তা করে আমি কূল-কিনারা পাচ্ছিলাম না, তখন তোমার কথায় আমি অনেকখানি আশ্বাস পেলাম।'

'আপনার কাছে টাকাকড়ি আছে নিশ্চয়ই। সমুদ্রতীর অবধি যাবার খরচপত্র আপনি যথাসম্ভব শীঘ্র ব্যবস্থা করে দেবেন। আপনার নিজের তো ইংল্যান্ড অবধি যাবার ব্যবস্থা সব পাকা করা আছে। আপনি শুধু এই বিষয়ে লক্ষ্য রাখবেন যেন বেলা দুটোয় আপনাদের গাড়ি ছেড়ে যায়। কিছুমাত্র দেরি যেন না হয়।'

'তাই হবে।'

কার্টনের বক্তব্যে এমন একটা তীব্র আবেগ ছিল—যা লরির শরীরে বিদ্যুৎ সঞ্চারিত করল।

'এই দুর্দিনে আপনার চেয়ে মহৎপ্রাণ কর্তব্যনিষ্ঠ মানুষ কে পাবে? আজ রাতেই আপনি লুসিকে জানাবেন তার মেয়ের আর তার বাবার আসন্ন বিপদের কথা। তাকে আশ্বাস দিয়ে বলবেন যে স্বামীর কাছে সে চিরকাল থাকতে পারবে—কোন ভয় নেই।'

মুহূর্তের জন্য কার্টনের কণ্ঠ যেন আত্মলীন হল—তারপর সংবিত পেয়ে আবার বললেন—'তাকে বলবেন যে তার স্বামীর সঙ্গে কথাবার্তা বলেই তাদের যাত্রার ব্যবস্থা হয়েছে। তাদের সকলের নিরাপত্তার জন্যে। বাবাকে নিয়ে সে যেন তৈরি হয়ে থাকে এই যাত্রার জন্যে।'

'সে-ব্যবস্থা হবে, কার্টন।'

'নিঃশব্দে আপনি সব করে রাখবেন। গাড়ি যেন দরজায় প্রস্তুত থাকে। যে মুহূর্তে আমি এসে পড়ব, আমায় গাড়িতে তুলে নিয়ে জোরে গাড়ি চালিয়ে দেবেন।'

'তোমার জন্যে আমি প্রস্তুত হয়ে থাকব, কার্টন।'

'আমার সার্টিফিকেট আপনার কাছে রইল। আমার আসনের পাকাপাকি ব্যবস্থা করে রাখবেন। কোন-কিছুর জন্য প্রতীক্ষা করবেন না। শুধু আমার অপেক্ষা—তার পর সোজা ইংল্যান্ড।'

'আমি বুড়ো মানুষ। একজন তরুণ বন্ধুর সাহায্য তো আমি পাব!'

'যে-আয়োজন করা হল, তার কোন ত্রুটি যেন না হয়।'

'কোন ত্রুটি হবে না, কার্টন।'

'শুধু স্মরণে রাখবেন—দেরি করলে বা অন্য কোন কারণে ত্রুটি ঘটলে তার এক মাত্র পরিণতি—সর্বনাশ। অনেকগুলি জীবনের নিশ্চিত বিনাশ।'

'আমার কর্তব্য আমি করব, কার্টন।'

'আমার কর্তব্য আমি করব। মি. লরি, আমায় বিদায় দিন।'

সারা মুখে একটা দৃঢ় প্রত্যয় নিয়ে ম্লান হাসলেন সিডনি কার্টন। বৃদ্ধের হাত-খানি নিয়ে নিজের ঠোঁটে ঠেকালেন। কিন্তু তখনি বিদায় নিয়ে চলে গেলেন না কার্টন। সাবধানে তাঁকে উঠিয়ে বসিয়ে দিলেন। তাঁর গায়ে ক্লোক জড়িয়ে দিয়ে—মাথায় চাপিয়ে দিলেন টুপি।

লুসিদের বাড়ির বাইরে নির্জন প্রাঙ্গণে এসে কিছুক্ষণ একলা দাঁড়িয়ে রইলেন কার্টন। উপরে তাকিয়ে দেখলেন, লুসির ঘরের বাতায়নে জ্বলছে স্তিমিত আলো।

সেখান থেকে চলে যাবার সময় একটি আশীর্বাণী নিঃশব্দে উচ্চারণ করলেন তিনি। সেই ঘরের দিকে উৎসর্গ করলেন একটি নীরব বিদায়বাণী।

## ১৩ বাহান্ন

সেই অন্ধ কারাগারে সেদিনের মৃত্যুদণ্ডাজ্ঞাপ্রাপ্ত বন্দীরা মৃত্যুর অপেক্ষায়। সেদিন বিকেলে বাহান্নটি প্রাণ মৃত্যুর কোলে ঢলে পড়বে। এই শহরের জীবন-জোয়ার থেকে তারা গিয়ে পড়বে অন্তহীন সময়-সমুদ্রে। যারা গিলোটিনে প্রাণ দেবে তাদের কক্ষ শূন্য হবার আগেই মৃত্যুদণ্ড-পাওয়া নতুন কয়েদীরা এসে হাজির হবে। গতকালের রক্তের দাগ শুকোবার আগেই আগামী কালের মৃত্যুপথযাত্রীদের—যাদের রক্ত সেই ধারায় এসে মিশে একাকার হয়ে যাবে তাদের জিইয়ে রাখছে বিপ্লবীরা।

এই দলে আছে সত্তর বছরের বৃদ্ধ বিরাট ভূস্বামী—যার সম্পদ তার জীবনকে রক্ষা করতে পারল না। আছে কুড়ি বছরের গরিব মেয়ে-দর্জি যার দারিদ্র্য তাকে বাঁচাতে পারল না জনতার রোষ থেকে। বহুকালের নির্যাতন, যন্ত্রণা আর ক্ষুধা মানুষের মনে যে ভয়াবহ বিপর্যয় সৃষ্টি করেছে তার সামনে কোন-কিছুরই আর বাছবিচার নেই। প্রমাণে-সন্দেহে জনতার রোষবহ্নিতে পুড়ে মরল সবাই।

নির্জন কারাকক্ষে মৃত্যুর প্রতীক্ষারত চার্লস ডার্নে একথা ভালোই উপলব্ধি করল যে লক্ষ মানুষের বিচারে তার যে শাস্তি হয়েছে, কোন শক্তিই—কোন ব্যক্তিগত প্রভাব, তা থেকে তাকে রক্ষা করতে পারবে না। গতকালের পড়া দলিলের প্রত্যেকটি লাইনে যা লেখা আছে তার মধ্যে কেবল দোষারোপ—কেবল শাস্তিযোগ্য অপরাধের খতিয়ান। নিজের মনকে শান্ত করে ভাগ্যের হাতে সমর্পণ করতে চেষ্টা করছিল ডার্নে—তার প্রিয়তমা স্ত্রীর মুখখানি তার চোখের উপর ভেসে উঠছিল—অস্থির চঞ্চল করে তুলছিল তার মন। কিন্তু অচিরেই তার মন শান্ত হয়ে এল। সে জানল যে অন্যায়ভাবে তার উপর এই দুর্ভাগ্য চাপিয়ে দেওয়া হয়েছে। এ মৃত্যুর মধ্যে অমর্যাদা কিছু নেই। এই পথে প্রতিদিন তার মতো আরও অনেকেই দৃঢ় চিত্তে বীরের মৃত্যু বরণ করছে। এই চিন্তা তার মনকে উদ্দীপিত করল। মনে মনে ভাবল ডার্নে, সে যদি শান্তভাবে এগিয়ে যেতে পারে তার প্রিয়তম মানুষগুলিও শান্তি পাবে।

মৃত্যুর প্রতীক্ষায় দাঁড়িয়ে তার মন জীবনের ফেলে-আসা অনেক পথ পরিক্রমা করল,—কাগজ কলম নিয়ে বাতির সামনে বসল ডার্নে। প্রিয়তমা লুসিকে এক দীর্ঘ পত্র লিখল। তার পিতার কয়েদী জীবনের কথা সে কিছুই জানত না। স্ত্রীর মুখেই প্রথম সে-কথা সে শুনেছে। তার নিজের বাবা-কাকা যে-অত্যাচার করেছিলেন তা-ও সে জানত না। সে যে নিজের নাম গোপন করে ইংলণ্ডে বাস করছিল সে-কথা ডাক্তার জানতেন। তাঁর শর্ত অনুযায়ী এই গোপনীয়তা রক্ষা করেছে ডার্নে। অনেক মিনতি করে লুসিকে লিখল ডার্নে, সে যেন কোনদিন কোনভাবেই তার পিতাকে তাঁর সেই স্মৃতিকথা স্মরণ করিয়ে না দেয়—যা বাস্তিল দুর্গ থেকে খুঁজে এনেছিল দ্যফর্জ। সে

তো জানে লুপ্তস্মৃতি বৃদ্ধের পক্ষে সে-কথা মনে রাখা সম্ভবপর ছিল না। তিনি যেন এই দুঃখ না পান যে তাঁরই জন্যে তাঁর মেয়ের জীবনে এই বিপর্যয় ঘটল। ডার্নে লিখল, এ-জীবনে বিচ্ছিন্ন হলেও একদিন তারা আবার মিলিত হবে।

লুসির বাবাকে সে একই ভঙ্গিতে লিখল। শুধু এইটুকু লিখল যে তাঁরই তত্ত্বাবধানে তার প্রিয়তমা লুসি আর তার মেয়েকে সে রেখে দিয়ে নিশ্চিন্তে মৃত্যু বরণ করতে যাচ্ছে। এই দায়িত্ব খুব জোরের সঙ্গেই সে বৃদ্ধের উপর ন্যস্ত করল। হয়ত এই কর্তব্যবোধ মানুষটিকে তাঁর হতাশা থেকে, বিপর্যয় থেকে, স্মৃতিভ্রংশ থেকে রক্ষা করতে পারবে। ডার্নে ভাবল, এই দুর্বিপাকে হয়ত মানুষটির একটা অবলম্বন প্রয়োজন হবে।

মি. লরির কাছে সে তার তিনটি প্রিয়জনেরই দায়িত্ব দিল; তার নিজের বৈষয়িক ব্যাপার তাঁকে সব জানাল। বহুভাবে বিনয় ও শ্রদ্ধা জানিয়ে সে চিঠি শেষ করল।

সিডনি কার্টনের কথা একবারও তার চিন্তায় এল না। অন্য মানুষগুলিকে নিয়ে তার চিন্তা এমন আচ্ছন্ন হয়েছিল যে একবারও কার্টনের কথা মনে পড়ল না তার।

আলো নেভার আগে চিঠিগুলি তার শেষ হয়ে গেল। সেদিনের মতো খড়ের বিছানায় যখন সে শুয়ে পড়ল, তার মনে হল, এ সংসারের সঙ্গে তার সব সম্পর্ক ছিন্ন হয়ে গেল।

কিন্তু ঘুমের মধ্যে সংসার আবার তাকে হাতছানি দিল—উজ্জ্বল আলোয় এসে দাঁড়াল তার সুপ্ত মনের পটে।

মুক্ত সুখী সে আবার ফিরে গেছে তাদের সোহোর বাড়িতে। কত হাল্‌কা মনে হচ্ছে দেহ-মন। লুসির সঙ্গে সে আবার মিলিত হয়েছে। লুসি তাকে আশ্বাস দিয়ে বলছে, এ সব স্বপ্ন মাত্র। কোনদিন সে তাকে ছেড়ে যায়নি।

আবার সুষুপ্তির বিস্মৃতি। মৃত্যুর পরপারে পরিপূর্ণ শান্তির মধ্যে সে মিলিত হয়েছে লুসির সঙ্গে—সম্পূর্ণভাবে। কিন্তু তার তো কোন পরিবর্তন হয়নি মনে হল। আবার সুষুপ্তির কোলে ঢলে পড়ল সে।

যখন তার ঘুম ভাঙ্গল—চোখ চেয়ে দেখল সকাল হয়েছে। বিষণ্ণ সকাল। কেমন একটা অচেতনতার মধ্যে আচ্ছন্ন হয়ে সে শুয়ে রইল অনেকক্ষণ। সহসা সে যেন চকিত হয়ে উঠল। তার মনে পড়ল—'আজই তো আমার প্রাণদণ্ড।'

ঘণ্টায় ঘণ্টায় প্রহরে প্রহরে পা ফেলে অবশেষে সে এসে দাঁড়াল মৃত্যুর দিনে। নিজের মনের মধ্যে একটা প্রশান্তি সে গড়ে তুলেছিল। আশা করেছিল যে শান্ত ধৈর্যের সঙ্গে সে মৃত্যুকে বরণ করবে। কিন্তু তার জাগ্রত চিন্তায় একটা নূতন দোলা লাগল—তাকে বশ করা তার সাধ্যায়ত্ত নয় বোধ হল।

যে-অস্ত্রে তার জীবন বিনষ্ট হবে সেটি কেমন তা কখনও দেখেনি ডার্নে। সেটি কত উঁচু—ক-টি সিঁড়ি পার হয়ে তার উপর উঠতে হবে তাকে! কোন্‌দিকে কেমন ভাবে দাঁড়াবে সে। সে কি প্রথম বলি হবে—না সর্বশেষ। এমনি ধারা নানা টুকরো টুকরো চিন্তা তার মনকে বিচলিত করতে লাগল। সে যে খুব আতঙ্কিত হয়েছে তা নয়। কোন আতঙ্কের চেতনা তার মনে নেই। কি একটা অদ্ভুত অবোধ্য বাসনা থেকে উদ্ভূত হয়ে এই চিন্তা তার মনকে শত ভাবে খণ্ডিত করতে লাগল। যেন একটা অজানিত আত্মা তার ভিতরে জেগে উঠেছে।

সারা ঘরে সে পায়চারি করে বেড়াচ্ছে। ঘড়িতে ঘণ্টা বাজছে। সময় এগিয়ে আসছে। ন-টা বেজে গেল। তার জীবনের শেষ ন-টা বাজল। বাজল শেষ দশটা। এগারটা। বারটা বাজার সময় এগিয়ে আসছে। এতক্ষণে মনের সেই অস্বস্তিকর চিন্তাগুলি সরে গেছে।

কত হাল্‌কা লাগছে নিজেকে। ঝড় কেটে গেছে। প্রার্থনা। প্রার্থনায় চিত্ত নিবেদন করল ডার্নে। নিজের জন্যে, তার প্রিয়জনদের জন্যে।

তার জীবনে বারটার ঘণ্টা শেষ বারের মতো বেজে গেল।

বেলা তিনটেয় তারা সেখানে পৌঁছবে। তার কিছু আগে নিশ্চয়ই তার ডাক পড়বে। তাদের নিয়ে যে-সব গাড়ি গিলোটিনের কাছে পৌঁছে দেবে সেগুলি চলে ধীরে ধীরে। সুতরাং দুটোর সময় তার ডাক আসবে—এ-বিষয়ে তার আর সন্দেহ রইল না।

লা ফোর্সের জেলখানার বন্দী ছিল যে-ডার্নে, সে আর এ-মানুষটির মধ্যে রইল না। এখানে বুকে হাত জড়ো করে যে নিয়ন্ত্রিত শান্ত পদচারণায় ঘরময় পায়চারি করছে সে এক ভিন্ন সত্তা।

যখন একটার ঘড়ি বাজল, মৃত্যুদণ্ডে দণ্ডিত বন্দী ডার্নে বিচলিত হল না। ঈশ্বরের কাছে সম্পূর্ণ নিবেদিত ডার্নের নিরাসক্ত আত্মমগ্ন মন ভাবল—'আর একটি ঘণ্টা অবশিষ্ট রইল।'

তার পর আবার শান্ত পায়ে পায়চারি করতে লাগল।

এমন সময় দরজার বাইরে পাথরের উপর পায়ের শব্দ শোনা গেল। দরজায় চাবি ঘোরানোর শব্দে চকিত হয়ে উঠল ডার্নে। শুনল স্পষ্ট ইংরেজি উচ্চারণে কে বলল—'উনি আগে কখনও বাইরের কাউকে দেখেননি এখানে। আপনি একা ভিতরে যান। আমি কাছেই আছি। কিন্তু খুব তাড়াতাড়ি।'

পিছনে দরজা বন্ধ হল। আর সেই স্তিমিত আলোয় মুখে এক অপার্থিব হাসি নিয়ে ঠোঁটের উপর আঙ্গুল রেখে যে-মানুষ তার সামনে এসে দাঁড়াল তাকে মুহূর্তে চিনতে পারল ডার্নে।

সে সিডনি কার্টন।

কার্টনের চোখে একটা কি আভা ছিল, একটা কি অমিত জ্যোতি—যা দেখে ডার্নের মুহূর্তে মনে হল এ বুঝি তার চিত্তবিভ্রম।

কিন্তু যখন সে কথা বলল তার বিভ্রম দূর হল। যখন সে তার হাত ধরল, ডার্নে জানল এ বিভ্রম নয়।

কার্টন বললেন—'এই মুহূর্তে এখানে আমাকেই বুঝি সবচেয়ে কম আশা করছিলেন!'

'আমি তো বিশ্বাস করতে পারছি না যে আপনি এখানে। আপনিও তবে কি বন্দী?' একটা অদ্ভুত আতঙ্কে কেঁপে উঠল যেন ডার্নে।

'না। বন্দী নই। এখানকার এক প্রহরীর সাহায্যে আমি আপনার সামনে এসে দাঁড়িয়েছি। মি. ডার্নে, আমি এসেছি আপনার স্ত্রীর কাছ থেকে। আমি তার এক মিনতি আপনার কাছে এনেছি।'

ডার্নে নিদারুণ বেদনায় বলল—'কি সে মিনতি?'

'কেন, কি, এসব প্রশ্নের জবাব দেবার মতো সময় আমার হাতে নেই। আমি যা বলছি তাই করুন। আপনার পায়ের বুট খুলে ফেলে আমার এই জুতোটা পরে ফেলুন।'

সেলের দেয়ালের ধারে একটা চেয়ার ছিল। কার্টন চকিতে সবলে তাকে সেই চেয়ারে বসিয়ে দিয়ে বললেন—'যা বলছি করুন।' নিজের পায়ের জুতো সে ততক্ষণে খুলে ফেলেছে।

'কার্টন', বলল ডার্নে, 'এখান থেকে কেউ পালাতে পারে না। এ পাগলামি করবেন না—আপনিও মরবেন।'

'কে আপনাকে পালাতে বলছে? শুধু এই কোটটা বদলে নিন। টাইটা বদল

করে নিন। মাথার রিবনটা খুলে ফেলুন। আপনার চুলটা আমার মতো করে দিই। আপনি বেশ বদল করে ফেলুন।'

ঘটনার অকস্মিকতায় বিভ্রান্ত ডার্নেকে শিশুর মতো আপন হাতে সাজিয়ে দিলেন কার্টন। তার পর বললেন—'এই নিন কাগজ-কলম। যা বলছি লিখে ফেলুন, কাগজে। নিন, দেরি করবেন না। সময় বড় কম আমাদের হাতে। আপনার লিখতে হয়ত কাঁপবে না তো?'

'না—কাঁপবে না।'

'তবে ঠিক করে নিন। যা বলছি লিখুন। তাড়াতাড়ি করুন বন্ধু, দেরি করবেন না।'

'কাকে লিখব? কি তারিখ দেব?'

মাথায় হাত দিয়ে বিভ্রান্ত ডার্নে টেবিলে ভালোভাবে বসল। নিজের বুকে হাত দিয়ে কার্টন তার কাছে দাঁড়িয়ে।

'ঠিক যা বলছি তাই লিখুন।'

'কাকে উদ্দেশ করে লিখব?'

'কাউকে না—'

কার্টন তখনও বুকে হাত দিয়ে দাঁড়িয়ে।

'কি তারিখ দেব?'

'কিছু না।'

ডার্নে বারবার মুখ তুলে তাকাচ্ছে উপরে। কার্টন নিচু হয়ে তার দিকে তাকিয়ে দেখছেন।

কার্টন তাকে বললেন—'বহুদিন আগে আমাদের মধ্যে যে-কথা হয়েছিল, তা স্মরণ করলে, ব্যাপারটা আপনার কাছে স্পষ্ট হবে। আপনার সব কথা নিশ্চয়ই মনে আছে। ভুলে যাওয়া তো আপনার প্রকৃতি নয়।'

বুক থেকে হাত সরিয়ে আনলেন কার্টন।

তাড়াতাড়ি লিখতে লিখতে একবার মুখ তুলে তাকাতেই সে হাত স্থির হয়ে গেল।

'তাদের ভুলে যেও—'

'লিখেছি—কিন্তু আপনার হাতে কোন অস্ত্র আছে নাকি?'

'না—আমি নিরস্ত্র।'

'তবে আপনার হাতে ওটা কি?'

'এখুনি দেখতে পাবেন। আপনি লিখুন, লিখুন। আর মাত্র সামান্য ক-টি কথা লিখতে হবে। লিখুন—'ঈশ্বরকে ধন্যবাদ যে জীবনে সেই পরম লগ্ন এসেছে—যখন আমি নিজেকে প্রমাণ করতে পারব। এই যা আমি করছি—তার জন্যে কোন দুঃখ কোন অনুশোচনা আমার নেই।'

এই কথা বলবার সময় তাঁর হাতটি ধীরে ধীরে ডার্নের মুখের খুব কাছে নেমে এল।

ডার্নের হাত থেকে কলমটা টেবিলের উপর খসে পড়ল। অসহায় বোবা চোখে তাকিয়ে দেখতে লাগল ডার্নে।

'কিসের গ্যাস?' বলল সে।

'গ্যাস!'

'কি যেন নাকে লাগল আমার।'

'কি জানি আমি তো কিছু জানি না। নিন, কলমটা তুলে নিন। শেষ করে ফেলুন লেখাটা। তাড়াতাড়ি করুন।'

ধীরে ধীরে তার স্মৃতিশক্তি লোপ পাচ্ছিল। তার মস্তিষ্কে একটা নিস্তেজ ভাব নেমে আসছিল।

তার চোখে কুয়াশা নেমে আসছে। তার নিশ্বাস ধীরে ধীরে বদলে যাচ্ছে বেশ বুঝতে পারছে ডার্নে।

'তাড়াতাড়ি করুন—তাড়াতাড়ি করুন।'

ডার্নে আবার কাগজের উপর ঝুঁকে পড়ল।

'যদি পরিস্থিতি হত অন্য রকম—।' কার্টনের হাত সন্তর্পণে নেমে আসছিল নিচে। 'যদি অন্য পরিস্থিতি হত তবে সে দীর্ঘস্থায়ী সুযোগ আমি কখনও নিতাম না। যদি অন্য রকম হত—যদি অন্যরকম হত—'

কার্টন লক্ষ্য করে দেখল, বন্দীর হাতে কলম এখন শুধু আঁকাবাঁকা দাগ কাটছে। তার সংজ্ঞা লোপ হতে চলেছে।

ডার্নে শেষ মুহূর্তে শক্তি সঞ্চয় করে একবার উঠে দাঁড়াল। কিন্তু কার্টন তাকে সুযোগ দিলেন না। তার কোমরে এক হাত জড়িয়ে আর-এক হাত নাকের উপর চেপে ধরলেন। যে-মানুষটি ডার্নের হয়ে নিজের জীবন উৎসর্গ করতে এসেছেন তিনি তার উপর অল্প একটু শক্তি প্রয়োগ করলেন।

একটু পরেই মেঝের উপর সংজ্ঞাহীন হয়ে শুয়ে পড়ল ডার্নে।

তাঁর হৃদয় যেভাবে প্রস্তুত হয়েছিল—তেমনি কুশলতার সঙ্গে তাঁর হাতও কাজ করল। তড়িৎগতিতে বন্দীর সঙ্গে বেশ পরিবর্তন করে নিলেন কার্টন। মাথার চুল ঠিক করে নিলেন। গলায় বাঁধলেন বন্দীর টাই। তার পর শান্ত কণ্ঠে ডাকলেন—'ভেতরে এস।'

বারসাদ ভিতরে আসতেই কার্টন বললেন—'একে নিয়ে বাইরে যাবার আর কোন অসুবিধা হবে?' বন্দীর পাশে জানু পেতে বসে সেই কাগজখানা তার পকেটে দিয়ে দিলেন কার্টন।

'যদি আপনি কথা রাখেন—'

'ভয় নেই। গিলোটিন অবধি আমি সত্যনিষ্ঠ থাকব। কিন্তু আর দেরি নয়।'

আবার বললেন—'তোমার পথ থেকে আমি শীগগিরই সরে যাব। কিন্তু আর দেরি করো না—আমাকে মানে সিডনি কার্টনকে নিয়ে তুমি চলে যাও।'

'কার্টন? কি বলছেন আপনি?'

'ঐ তো কার্টন। ওর সঙ্গে আমি জায়গা বদল করেছি, বারসাদ। যখন নিয়ে এসেছিলে আমায় জেলের ভেতরে, আমি ছিলাম দুর্বল, এখন আমার শরীর আরও ভেঙ্গে পড়েছে। মৃত্যুপথযাত্রী প্রিয়জনের সঙ্গে সাক্ষাৎ করে স্নায়ু একেবারে তচনচ হয়ে গেছে। এমন তো হামেশাই হচ্ছে তোমাদের জেলে। যাও, সাবধানে ওকে বাইরে নিয়ে যাও। ওর জীবনের সঙ্গে তোমার প্রাণও সূক্ষ্ম সুতোয় বাঁধা সে কথা ভুলো না।'

'আপনি আমার সঙ্গে বিশ্বাসঘাতকতা করবেন না, আশা করি।' থরথর করে কাঁপতে কাঁপতে বলল বারসাদ।

দৃঢ় কণ্ঠে কার্টন বললেন—'আমি কি তোমার কাছে শপথ নিইনি? বলিনি কি তোমাকে যে এই আগুনের ভেতর দিয়ে আমি এগিয়ে যাব। তবে কেন ভয় পাচ্ছ ভাই—কেন অমূল্য সময় নষ্ট করছ? নিজের হাতে ওকে বাইরে নিয়ে যাবে তুমি, নিজের হাতে গাড়ির ভেতর শুইয়ে দেবে, মি. লরিকে বলবে যে কোনরকম ওষুধের ব্যবস্থা যেন তিনি না করেন। কেবল বাতাস লেগেই ধীরে ধীরে সে সুস্থ হয়ে উঠবে। মনে করিয়ে দেবে তাঁকে আমার গতরাতের কথা আর তাঁর প্রতিশ্রুতি। আর দেরি করো না—চলে যাও।'

বারসাদ বেরিয়ে যাবার পর—সেই টেবিলের উপর বসলেন কার্টন। তাঁর হাতে আলতো ভাবে কপাল ঠেকিয়ে বসে রইলেন।

তখুনি দুজন ভৃত্যকে নিয়ে বারসাদ ফিরে এল।

সেই সংজ্ঞাহীন দেহটিকে একটা ঠেলা গাড়ির উপর রাখার জন্যে তারা নিচু হয়ে বেরিয়ে গেল।

'আর বেশি সময় নেই—' বলল বারসাদ নিম্নকণ্ঠে।

'তা জানি। তুমি শুধু একটু সতর্ক হয়ে কাজ করো। আমি ঠিক আছি। তুমি ওকে যত্ন করে নিয়ে যেও।'

'তবে চলে এস তোমরা।'

সেলের দরজা বন্ধ হয়ে গেল। সেই ঘরে কার্টন তখন একলা। সতর্ক হয়ে কান পেতে শুনতে চেষ্টা করলেন তিনি—বাইরে কোথাও কোন সন্দেহজনক আওয়াজ উঠছে কিনা।

কিন্তু তেমন কোন শব্দ তাঁর কানে এল না।

সেইখানে বসে ধীরে ধীরে তাঁর নিশ্বাস আবার সহজ হয়ে এল।

তার পর দুটো বাজার আওয়াজ পেলেন তিনি।

তখন সেই সব শব্দের প্রতিধ্বনি তাঁর কানে আসতে লাগল। যে-সব শব্দের অর্থ তাঁর অজ্ঞাত নয়—কিন্তু তাতে কোন ত্রাসের সঞ্চার হল না তাঁর মনে।

পর পর কয়েকটি দরজা খোলার শব্দ পেলেন তিনি। অবশেষে তাঁর ঘরের দরজা খুলে গেল।

একজন জেলার হাতে একটি কাগজ নিয়ে তার দিকে তাকিয়ে বলল—

'আমার পেছন পেছন আসুন, মারকুইস।'

তাকে অনুসরণ করে একটা বড় অন্ধকার হলঘরে এসে দাঁড়ালেন কার্টন।

অন্ধকার শীতের দিন। ভিতরে ছায়া। বাইরে ছায়া। সেই ঘরে একত্রিত অনেকগুলি নারীপুরুষ, যাদের হাত বাঁধার জন্যে এখানে আনা হয়েছে—তাদের কাউকেই চিনতে পারলেন না কার্টন।

কেউ দাঁড়িয়ে আছে, কেউ বসে। অনেকেই কান্নায় ভেঙে পড়েছে। কিন্তু তারা সংখ্যায় অল্প। অধিকাংশই নিঃশব্দে বসে মৃত্যুর প্রতীক্ষা করছে।

অন্ধকার কোণে নীরবে দাঁড়িয়ে সব দেখতে লাগলেন তিনি। একটি তরুণী মেয়ে দূরে বসেছিল। মেয়েটির তন্বী দেহ—সারা মুখে একটি বালিকা-ভাব। ভারি মিষ্টি মুখ।

মেয়েটি উঠে তাঁর কাছে এসে দাঁড়াল।

বলল, 'আমায় আপনি চিনতে পারছেন? আপনার সঙ্গে আমি লা ফোর্স জেলে ছিলাম। আমি দর্জির কাজ করি।'

'আমি ভুলে গেছি বলে দুঃখিত'—বললেন বন্দী—'কি যেন তোমার অপরাধ ছিল?'

'চক্রান্ত, কিন্তু ঈশ্বর জানেন আমি নির্দোষ।'

তার সরল মুখে এমন একটা হাসি, যা কান্নার চেয়েও করুণ। সেদিকে তাকিয়ে কার্টনের চোখে জল এল।

'আমি মরতে ভয় পাই না, মারকুইস। কিন্তু আমি তো কোন অপরাধ করিনি। আমার মৃত্যুতে যদি গরিবের মঙ্গল হয় তবে শতবার আমি মরতে পারি। কিন্তু তা কি করে সম্ভব? আমার মত দুর্ভাগিনী একটা মেয়েকে মেরে রিপাবলিক কি করে দুঃখীদের দুঃখ ঘোচাবে?'

সংসার থেকে বিদায়ের প্রাক্‌কালে এই বুঝি শেষবার তাঁর হৃদয় মানুষের দুঃখে বিগলিত হল।

'আপনি তো মুক্তি পেয়েছিলেন।'

'তা ঠিক, তবে আবার আমি গ্রেপ্তার হয়েছি।'

সেই কোমল শান্ত চোখ দুটি—এতক্ষণে পরিপূর্ণ ভাবে এই বন্দীর উপর ন্যস্ত করল মেয়েটি। হঠাৎ একটা সন্দেহ জেগে উঠল তার মনে। একটা আশ্চর্য বিস্ময় ফুটে উঠল তার চোখে। তার ক্ষুধা-শীর্ণ আঙ্গুলগুলি নিয়ে সিডনি কার্টন তার ঠোঁটে স্পর্শ করলেন।

'আপনি কি তার জন্যে প্রাণ দিচ্ছেন?' সে ফিসফিস করে বলল।

'তার স্ত্রী আর মেয়ের জন্যেও। চুপ!'

'ওগো বিদেশী, তোমার ঐ সাহসী প্রাণের স্পর্শ দাও আমায়। আমার হাত দুটি একবার ধর।'

'হ্যাঁ বোন, এই আমি তোমার হাত ধরলাম। মৃত্যুর আগে পর্যন্ত আর তা ছাড়ব না।'

সেদিন অপরাহ্নে জেলখানার উপর যে-ছায়া নেমে আসছিল, সেই ছায়ার পটভূমিকায় প্যারিসের সীমান্তে একখানি গাড়ি সীমান্ত-রক্ষীদের সামনে দাঁড়িয়ে অনুমতির অপেক্ষা করছিল।

'কে যায় ঐ গাড়িতে, কয়জন? কাগজপত্র কই?'

লরি সব কাগজপত্র দিলেন।

'ডাক্তার আলেকজান্দার ম্যানেত কে?'

'ঐ যে বিড়বিড় করছেন আপনমনে। অসহায় চোখে তাকিয়ে আছেন শুধু। এই বিপ্লবের ঝড়-ঝাপটায় ওঁর শরীর-মনের ওপর খুবই প্রতিক্রিয়া হয়েছে।'

'অনেকেরই এরকম হয়েছে। লুসি—তার মেয়ে—কোথায়?'

'এই তারা।'

'সিডনি কার্টন। আইনজ্ঞ। ইংরেজ। তিনি কোথায়?'

'ইংরেজ ব্যবহারজীবী অসুস্থ, অজ্ঞান অবস্থায় ঐ শুয়ে আছেন।'

'জার্ভিস লরি—ইংরেজ। ব্যাঙ্কের অফিসার। তিনি কোথায়?'

লরিই সব প্রশ্নের জবাব দিলেন। বাইরে বেরিয়ে গাড়ির দরজায় দাঁড়িয়ে সপ্রতিভ ভঙ্গিতে দাঁড়ালেন তিনি।

রক্ষীদল গাড়ির ভিতর উঁকি দিয়ে দেখল। গাড়ির মাথায় দেখল।

'আমরা যেতে পারি?'

'চলে যান।'

গাড়ির ভিতর মৃদু কান্নার আওয়াজ। ভয়ের শিহরণ। দুই হাত জড়ো করে লরি একবার ঊর্ধ্ব মুখে তাকালেন।

'আর একটু জোরে যাওয়া যায় না?'—বলল লুসি।

'তাতে সন্দেহ বাড়বে। লোকে ভাববে আমরা পালাচ্ছি।'

'পেছনে কেউ আসছে কি?'

'না লুসি, রাস্তা পরিষ্কার। কেউ আমাদের অনুসরণ করছে না।'

এতক্ষণে গ্রামের রাস্তায় পড়ল গাড়ি। সেই একই রকম বাড়ি। সেই কুটির। পুকুর। গোলাবাড়ি। একই ধরনের মেঠো রাস্তা।

তবে কি আমরা পথ ভুলে একই পথে ঘুরে মরছি।

কেউ কি অনুসরণ করছে আমাদের?

আবার ঘোড়া বদল। কত আস্তে আস্তে কাজ হচ্ছে। নতুন ঘোড়া জুতে দেওয়া হল। টাকা-পয়সা গুনে নিতে লোকগুলো কত দেরি করছে! যাত্রার কত বিলম্ব হচ্ছে! আমাদের বুকের দুরুদুরু ঘোড়ার খুরের আওয়াজের চেয়েও দ্রুততর হয়ে যাচ্ছে।

আবার গাড়ি ছুটল। আবার সেই পথ। টিলার পর টিলা। নিচু জলাভূমি।

'অ্যাই! গাড়িতে কে যাচ্ছ?'

'কি হল?'—গাড়ির বাইরে মুখ বের করে বললেন লরি।

'আজ ক-জনের গলা কাটা হবে?'

'আমি কথা বুঝতে পারলাম না।'

'ক-জন আজ গিলোটিনে যাবে?'

'বাহান্ন—'

সন্ধ্যার শেষে নামল রাত্রি।

আবার জ্ঞান ফিরে আসছে। এখন কথার জড়তা অনেক কেটে গেছে। আবার সবাই একত্রে।

ঈশ্বর দয়াময়। আমাদের রক্ষা করুন।

তাকিয়ে দেখ পিছনে। কেউ আমাদের অনুসরণ করছে কিনা!

রাত্রির হাওয়া আমাদের অনুসরণ করছে। আমাদের পিছনে আকাশে মেঘেদের সঞ্চরণ। আকাশের নীল সমুদ্রে চাঁদ আড়াল হয়ে যাচ্ছে।

ভয়াল গভীর রাত্রি আমাদের পিছনে ধেয়ে আসছে। তা ছাড়া আর কেউ নেই—আর-কিছু নেই।

## ১৪ যবনিকা

বিচারকদের রায়ে মৃত্যুপ্রতীক্ষমাণ বন্দীরা যখন কারান্তরালে মুহূর্ত গুনছিল, ঠিক সেই সময় মাদাম দ্যফর্জ তার দুজন সঙ্গীকে নিয়ে গোপনে আলোচনা করছিল। প্রতি-শোধ বলে মেয়েটি ছিল, আর ছিল জ্যাকুজ তিন। অন্যদিনের মতো আজ আর মদের দোকানে বসেনি তাদের মন্ত্রণা-সভা। জেল প্রাচীরের কাছে ছুতোরের দোকানের অন্ধকার নিরিবিলিতে কথা হচ্ছিল তিনজনের। সে দাঁড়িয়েছিল দূরে।

'দ্যফর্জ সাঁচ্চা বিপ্লবী'—বলল জ্যাকুজ তিন।

ভ্রূকুটি করে মাদাম বলল—'বুঝে কথা বল, বন্ধুরা। স্বামী আমার অবিসম্বাদী বিপ্লবী—সাহসের তার তুলনা নেই। বিপ্লবের বর্তমান ও ভবিষ্যৎ সম্বন্ধে তার মনে কিছুমাত্র কুয়াশা নেই। কিন্তু আমার স্বামীর কি যেন এক মহৎ দুর্বলতা। ডাক্তার ম্যানেতের কোনরকম ক্ষতি তিনি সহ্য করতে পারেন না প্রাণভরে।'

'ভালো নয়—ভালো নয়'—হিংস্র ভঙ্গিতে মাথা দুলিয়ে বলল জ্যাকুজ। 'বিপ্লবী সৈনিকের এসব দুর্বলতা মাপ করা চলে না।'

'আমি বলছি, শোন'—মাদাম নির্মম গলায় বলল—'আমি ডাক্তারের ভালোমন্দ গ্রাহ্য করি না। তার মাথা যাক কি মাথা থাক, কোন হিসেব রাখবার দরকার বোধ করি না আমি। কিন্তু ঐ জমিদার অভিজাত—ওদের একটি প্রাণীকেও বাঁচতে দেব না আমি। নির্বংশ করব ওদের। ঐ ডার্নের বউ-মেয়ে ওদেরও শেষ করতে হবে ওর ঐ নীল চোখ আর সোনালী মাথা গিলোটিনে দিব্যি মানাবে।'

মাদামের কথায় হিংসার নীল আভা জ্বলে উঠল ওদের দুজনের চোখে। দেখে মাদাম বলল—'স্বামীকে এ-বিষয়ে পুরো বিশ্বাস করতে পারছি না আমি। সেই জন্যে আমাদের কর্তব্য কি সে-বিষয়ে তার সঙ্গে সুস্পষ্ট আলোচনা করতে চাই না আমি। হয়ত-বা সে তাদের সতর্ক করে দিতেও পারে। দেরি হয়ে গেছে আমাদের। আর বেশি দেরি করে ফেললে ওরা আমাদের নাগালের বাইরে পালিয়ে যাবে।'

'পালাতে দেওয়া হবে না। কাউকেই দেওয়া হবে না পালাতে। গিলোটিনের তেষ্টা মেটাবে কে?'

'আমার স্বামী'—বলল মাদাম—'এই পরিবারটা নিশ্চিহ্ন হয়ে যাক, সেটা আমার স্বামীর ইচ্ছা নয়। ডাক্তারের ব্যাপারে কোন সহানুভূতি আমার নেই। সুতরাং আমাকে এ-ব্যাপারে একাই যা করবার করতে হবে। এদিকে এস—'

করাতী এই মেয়েটিকে খুব মান্য করত। ভয়ও পেত।

মাথার টুপিতে হাত রেখে সে অনুগত সৈনিকের মতো এগিয়ে এল।

কঠিন কণ্ঠে বলল মাদাম—'তুমি দেখেছিলে যে ঐ সব দেখিয়ে লুসি মেয়েটা বন্দী ডার্নেকে সঙ্কেত করত। এই এখুনি দরকার হলে তুমি তার সাক্ষী দেবে?'

'নিশ্চয়ই। কেন দেব না'—বলল করাতী—'রোজ করত। শীত গরম সব সময় করত। বেলা দুটো থেকে চারটে সে নানা রকম সঙ্কেত করত। কখনও আসত একা —কখনও কখনও কচি মেয়েটাকে সঙ্গে করে নিয়ে আসত। নিজের চোখে সব আমার দেখা। আমি আবার জানি না কি!'

নানা রকম অঙ্গভঙ্গি করে দেখাতে লাগল করাতী। যে-সব সে কখনও দেখেনি শোনেনি, তেমন ধারা অনেক সঙ্কেতও করল।

'এ আবার চক্রান্ত ছাড়া আর কি? এ তো পরিস্কার বোঝা যাচ্ছে।'

একটু যেন ভাবল মাদাম। তার পর আবার বলল—একটু চিন্তা কর তোমরা। ডাক্তারের ব্যাপারটা আমি আমার স্বামীর ওপর ছাড়তে পারি কি? আমার মন তো সায় দিচ্ছে না। তোমরা সবাই কি বল?'

'ওকে তুমি মৃত্যুদণ্ড দিয়ে দাও।'

মাদাম যেন নিজেকে বুঝিয়ে বলল—'আমি সেদিন দেখেছিলাম, ডাক্তার নিজে মেয়ের সঙ্গে দাঁড়িয়ে বন্দীকে সঙ্কেত করছিল। এত বড় একটা ষড়যন্ত্র না জানিয়ে আমার পক্ষে চুপ করে থাকা অন্যায় হবে। আমি তো সাক্ষী হিসেবে খারাপ হব না!'

এরা তিনজনেই সমস্বরে সায় দিল যে সাক্ষী হিসেবে মাদাম দ্যফর্জের তুলনা হবে না।

'আমি ডাক্তারকেও ছেড়ে দিতে পারি না। তোমরা তো তিনটের সময় গিলোটিনের সামনে যাচ্ছ? আজকের দলটাকে পার করবে তো?'

করাতী শুনে তখুনি ঘাড় নাড়ল। এই মৃত্যু-উৎসবে যেদিন সে যেতে পারবে না—দাঁড়িয়ে পাইপ খেতে খেতে মানুষের মুণ্ডচ্ছেদ দেখতে পারবে না—সেদিন তার দুর্ভাগ্যের অন্ত থাকবে না। এমনি করে সে প্রতিদিন গিয়ে দাঁড়ায় যেন সকলকে জানাতে চায় যে তার মতো একনিষ্ঠ দেশপ্রেমী দেশে আর দুটি নেই। হয়ত-বা তার মনের ভিতর নিজের ব্যক্তিগত নিরাপত্তার কোন গোপন ভয় আছে—তাই এমন সাড়ম্বরে সে নিজেকে দেশপ্রেমী হিসেবে জাহির করে বেড়ায়।

'আমিও ওখানে যাব'—বলল মাদাম—'তার পর গিলোটিনে বাহান্ন জনের মাথা কাটা হবার পর, ধর প্রায় রাত আটটা নাগাত সেকসন কমিটির কাছে খবর দেওয়া যাবে।'

এত বড় একটা কাজে তার প্রয়োজন হচ্ছে জেনে করাতীর গর্বের, আনন্দের অবধি রইল না।

কিন্তু মাদামের চোখে চোখ পড়তেই লোকটা যেন হঠাৎ কুঁকড়ে গেল। মহা বিব্রতভাবে সে চোখ ফিরিয়ে নিল। ছোট কুকুরের মতো পালিয়ে তার কাঠের স্তূপের পিছনে গিয়ে আত্মগোপন করল।

বাকি দুজনকে কাছে ডাকল মাদাম। দরজার কাছ-বরাবর এসে নিজের বাকি কথা তাদের বলল।

'স্বামীর মৃত্যু-সংবাদের প্রতীক্ষায় এখন সে বাড়িতেই থাকবে। নিশ্চয়ই কেঁদেকেটে উন্মাদিনীর মতো হয়ে আছে। ঠিক এই রকম মনের অবস্থায় রিপাবলিকের সম্বন্ধে তার মুখ থেকে অনেক কটু কথা বের হবে। যারা বিপ্লবের শত্রু তাদের প্রতি সহানুভূতির শেষ থাকবে না মেয়েটার। আমি এখুনি যাব তার কাছে।'

প্রতিশোধ যার নাম সেই মেয়েটা আনন্দে উদ্বেল হয়ে উঠল।

বলল—'কি অপূর্ব বুদ্ধি তোমার, মাদাম। এ রকম বুদ্ধিমতী মেয়ে জীবনে দেখিনি।'

মাদামকে আদর করে জড়িয়ে ধরল সে।

তার হাতে নিজের বোনার সরঞ্জাম দিল মাদাম।

বলল—'এগুলো তুমি নিয়ে যাও। গিলোটিনের সামনে আমার আসনটা ঠিক করে রাখবে। আমি গিয়ে বুনব সেখানে। আজ সকাল সকাল যাও সব। আজ খুব ভিড় হবে। আজ বড় বড় মাথা পড়বে।'

'তোমার হুকুম আমি অক্ষরে অক্ষরে পালন করব।' মাদামের গালে চুমু খেল প্রতিশোধ। তারপর বলল—'তুমি দেরী করো না।'

'গলা কাটা শুরু হবার আগেই আমি এসে পড়ব।'

'বন্দীদের নিয়ে গাড়িগুলো পৌঁছানোর আগেই এস। দেখ যেন দেরি হয় না কিছুতেই।'

হাত ঈষৎ আন্দোলিত করল মাদাম, প্রতিশোধের কথা যে তার কানে গেছে তারই সঙ্কেত দিল সে। এমন ভাব দেখাল যে যথাসময়ে আসাতে তার কোন অসুবিধে হবে না।

জেলখানার পাঁচিলের পাশ দিয়ে সে পথের বাঁক ঘুরে অদৃশ্য হয়ে গেল।

এরা দুজন পিছনে দাঁড়িয়ে দেখতে লাগল। কি অপূর্ব শরীরের গঠন ঐ মেয়েটির! মনের কি জোর! তাদের মন শ্রদ্ধায় ভরে উঠল।

ফ্রান্সে তখন যে-কাল চলছে, সেই কালের সম্পর্কে বহু মেয়ের মনেই তখন এমনি পরিবর্তন ঘটে গিয়েছিল। কিন্তু সেই মুহূর্তে প্যারিসের পথে যে-স্ত্রীলোকটি হেঁটে চলে যাচ্ছিল, তার চেয়ে ভয়ঙ্করী মেয়ে আর বোধ করি কেউ ছিল না। এ মেয়ের মুখে কাঠিন্য আর নির্ভয়। এর বুদ্ধি তীক্ষ্ণ—চতুর। এর সঙ্কল্প একবার স্থির হলে তা থেকে আর কেউ তাকে বিচ্যুত করতে পারে না। এর শরীরে এক আশ্চর্য ধরনের সৌন্দর্য আছে যা মানুষকে তার দিকে আকৃষ্ট করবেই। তার শরীর-মনের বিশিষ্টতাকে মান্য করতে বাধ্য করাবে। এই দুর্যোগের দিনে এই সব মেয়ে আপনা থেকেই যেন নেতৃত্বে উঠে আসে জনতার ভিতর থেকে। শিশুকাল থেকেই তার মনের ভিতর জন্মেছিল প্রতিহিংসা। একটা বিশেষ শ্রেণীর উপর ঘৃণার বীজ উপ্ত ছিল তার মনে। বয়সকালে তা বিষবৃক্ষে পরিণত হয়েছে। নারীচিত্তের মমতাকে বাঘিনীর হিংস্রতায় পরিবর্তিত করেছে দিনে দিনে।

আজ তার মনে দয়ামায়ার লেশমাত্র নেই। কোনদিন যদি-বা ছিল আজ তা নিঃশেষ হয়ে গেছে।

পিতৃপুরুষের পাপে একজন নিরপরাধ মানুষ মরতে যাচ্ছে তার জন্যে কোন বিকার

নেই মাদামের মনে। সে তো একজনকে দেখছে না, সে দেখছে ওদের সবাইকে। ও তো কোন ব্যক্তি নয়—একটা কলঙ্কিত বংশের ধারা-প্রবাহ, যা ওর মৃত্যুতে নিশ্চিহ্ন হবে।

একটি মেয়ে বিধবা হবে, একটা কন্যা হবে পিতৃহারা, সে সব তার ভাবনার মধ্যে নেই। এই সব মানুষ তার শত্রু। তার হিংস্রতার শিকার। এদের বৈধব্য খুব কোমল শাস্তি। বেঁচে থাকার কোন অধিকার এদের নেই।

শুধু যে অপরের প্রতি কোন করুণাবোধ নেই তা নয়, নিজের উপরেও এই মেয়ের কোন মমতা নেই। এই দারুণ সময়ে কোন-একদিন কোন ঘটনায় যদি এই মেয়েটিকে কেউ আহত করে রাস্তার ধুলোয় ফেলে দেয়, নিজের প্রতি মমতায়ও তার মন কাঁদবে না।

তার আটপৌরে পোশাকের নিচে এমনি একটা নিষ্করুণ কঠিন হৃদয় বহন করে এই মেয়েটি। বেশভূষায় একটা উদাসীন বেপরোয়া ভাব। মানুষের হৃদয়ে একটা ভয়ের ভাব জাগিয়ে তোলে তার পোশাক। মোটা লাল টুপির তলায় তার সমস্ত চুল ঢাকা পড়ে না, গুচ্ছ গুচ্ছ হয়ে চারদিকে ছড়িয়ে থাকে।

তার জামার ভিতরে বুকের কাছে একটা গুলি-ভরা পিস্তল লুকনো। কোমরের বেল্টে গোপনে ঝোলানো ধারালো ছোরা। এভাবে সশস্ত্র হয়ে দৃঢ় আত্মপ্রত্যয়ের সঙ্গে মাদাম দ্যফর্জ পথ দিয়ে হেঁটে যায়। সমস্ত ভঙ্গিতে একটা বিজয়িনীর ভাব।

একদিন একটি কিশোরী মেয়ে সমুদ্র-সৈকতের বাদামী বালুর উপর দিয়ে খালি পায়ে যে-স্বচ্ছন্দ গতিতে হেঁটে যেত, আজকের মাদাম দ্যফর্জের ভঙ্গিমায় সেই স্বাচ্ছন্দ্য অটুট রয়ে গেছে।

সিডনি কার্টনের ব্যবস্থা অনুযায়ী লরি বাড়ির দরজায় গাড়ির ব্যবস্থা করেছিলেন। কিন্তু শেষ মুহূর্তে মিস প্রসকে সঙ্গে নেওয়ার ব্যাপারে একটা সমস্যার সম্মুখীন হলেন তিনি।

গাড়িতে যতদূর সম্ভব, ভিড় এড়ানো প্রয়োজন। গাড়ি যত ভারী হবে তত তার গতি মন্থর হয়ে যাবে, অথচ যত দ্রুত সম্ভব সীমান্ত পার হয়ে যাওয়া প্রয়োজন।

তা ভিন্ন গাড়িতে যত বেশি সংখ্যক যাত্রী থাকবে, ঘাঁটিতে ঘাঁটিতে কাগজপত্র দেখানোর ব্যাপারে তত ঝামেলা হবার আশঙ্কা। তার ফলে তাদের সীমান্ত পেরিয়ে যাওয়ার সময় বিলম্বিত হবে। বর্তমান ক্ষেত্রে সে আত্মহত্যার সমান। এখন প্রতিটি মুহূর্ত অমূল্য।

অনেক বিচার-বিবেচনা করে লরি স্থির করলেন, যেহেতু প্রস এবং জেরি দুজনেরই এই শহর ছেড়ে চলে যাবার উপর কোন বাধা-নিষেধ নেই, তারা তিনটের গাড়িতে আলাদা যাত্রা করবে। তাদের দুজনের হাতে মালপত্র থাকবে না। তারা খালি হাতে চলে যেতে পারবে।

দ্রুতগামী গাড়িতে যাওয়ার ফলে ওরা অনেক আগে পৌঁছাতে পারবে এবং ঘোড়া বদলের জায়গায় আগেই ব্যবস্থা করতে পারবে। এর ফলে তাদের যাত্রার সময় অনেক কমে যাবে। পথে তাদের যত বিলম্ব হবে তত ধরা পড়বার ভয় বেশি।

এই ব্যবস্থায় তার প্রিয় লুসি আর সবাই যে এই বিপদ থেকে পরিত্রাণ পাবার অনেক বেশি সুযোগ পাবে সে কথা ভেবে প্রস আনন্দে উৎফুল্ল হয়ে উঠল।

যাত্রার সময় প্রস আর জেরি দুজনে দাঁড়িয়ে দেখছিল। কাকে সলোমন অসুস্থ অবস্থায় গাড়িতে এনে তুলল, ওরা জানে। দুরু দুরু বুকে তারা দেখল যে ওদের নিয়ে গাড়ি উল্কা-বেগে ছুটে চলে গেল। তার পর তারা নিজেদের বিষয় নিয়ে আলোচনা শুরু করল।

এদের গাড়ি যখন চলে গেল তখন মাদাম দ্যফর্জ আর বেশি দূরে ছিল না। সে ধীরে ধীরে এই বাড়ির দিকে অগ্রসর হয়ে আসছিল একটা হিংস্র অভিসন্ধি নিয়ে।

প্রসের সমস্ত শরীর-মন একটা গভীর আবেগে আন্দোলিত হচ্ছিল।

সে বলল—'আমার মনে হয় আমরা এখান থেকে গাড়ি নেব না। এখনই ওদের গাড়ি চলে গেল। আমরাও যদি এখনই যাত্রা করি লোকের মনে দারুণ সন্দেহ হবে।'

'তুমি যা ভালো বোঝ, আমিও তাই করব'—বলল জেরি।

'কিন্তু আমি তো মনস্থির করতে পারছি না। তুমি একটা পরিকল্পনা কর।'

প্রস আবার বলল—'দেশে ফিরে গিয়ে আমি তোমার কথা মনে রাখব, জেরি। তোমার স্ত্রীর সঙ্গে আমার দেখা হবে। তাকে আমি বলব এই দুর্দিনে তুমি কত বিশ্বাসের সঙ্গে এদের দেখাশোনা করেছ। সে-সব কথা যখন বলব তখন তোমার স্ত্রী আর তোমার উপর রাগ রাখতে পারবে না। তখন দেখবে সে তোমায় কত মান্য করে চলবে। কত বিশ্বাস করবে।'

মাদাম দ্যফর্জ ক্রমশই এই বাড়ির কাছাকাছি আসছে।

'আমি বলি কি'—বলল প্রস—'তুমি বরং আগে গিয়ে অন্য কোথাও গাড়ি দাঁড় করাও। আমি গিয়ে উপস্থিত হব।'

এ কথায় সম্মত হল জেরি।

'কোথায় তুমি আমার জন্যে অপেক্ষা করবে, বল।'

জেরি একবার স্থির করল যে সে টেম্পল বারে অপেক্ষা করবে। কিন্তু সে তো অনেক দূর

তবে বড় গির্জার দরজায়।

কিন্তু জেরির তাও পছন্দ হল না।

তবে কি ডাকঘরের সামনে।

'তোমাকে এখানে একলা ফেলে'—আপনমনে মাথা নাড়ল জেরি। ইতস্তত করে বলল—'তোমায় একলা ফেলে যেতে কি জানি কেন মন চাইছে না। যদি কিছু হয়—'

প্রস উত্তরে বলল—'ভগবান জানেন কি হবে। কিন্তু আমার জন্যে ভয় করো না।' তিনটের সময় গির্জার কাছ-বরাবর আমি গিয়ে পড়ব। আমার জন্যে তুমি ভেব না। তাদের জন্যে ভগবানের কাছে প্রার্থনা কর।'

জেরির দুটি হাত জড়িয়ে ধরে প্রস নিজের উৎকণ্ঠা যেন বোঝাতে চাইল তাকে। সান্ত্বনা দিয়ে জেরি চলে গেল তাদের পরিকল্পনা মতো সমস্ত ব্যবস্থা করতে।

তারা যে এটুকু সতর্কতা অবলম্বন করতে পারল এর জন্যে প্রসের মনের ভার অনেকখানি লাঘব হয়ে গেল। ঘড়ির দিকে তাকিয়ে দেখল প্রস। দুটো বেজে কুড়ি মিনিট। হাতে সময় নেই। সাজ-পোশাকটা ঠিক করে নিতে হবে যাতে রাস্তার লোকের চোখে না পড়তে হয়। তাড়াতাড়ি করতে লাগল প্রস।

বাড়ির ভিতর সব নিঝুম। কি-একটা ভয় প্রসের মনকে আচ্ছন্ন করল। যেন প্রত্যেকটি কোণ থেকে কারা সব উঁকি মেরে দেখছে। তার মনে দুর্ভাবনা। কেঁদে কেঁদে চোখ ফুলে উঠেছিল। এক গামলা ঠান্ডা জল নিয়ে প্রস সারা মুখে-চোখে ঝাপটা দিতে লাগল। তার চঞ্চল চোখ এদিক-ওদিক তাকিয়ে দেখতে লাগল কেউ তার উপর নজর রেখেছে কিনা। এমনি এক সময় হঠাৎ এক ঝলকে প্রসের চোখে পড়ল ঘরের ভিতর একটি মনুষ্যমূর্তি দাঁড়িয়ে।

হাত থেকে খসে পড়ে জলের গামলাটা চুরমার হয়ে গেল। জলের ধারা গড়িয়ে মাদাম দ্যফর্জের পা অবধি ভিজিয়ে দিল। যে পা-দুটি জীবনের অনেক দুর্গম পথ

মাড়িয়ে এসেছে মানুষের গায়ের রক্তে যা সিক্ত হয়েছে বার বার—নিয়তির বিধানে এতদিনে সেই পা জলে ভিজে গেল।

মাদামের চোখে শীতল শানিত দৃষ্টি। 'সে কোথায়—চার্লস ডার্নের বউ?'

তখন প্রসের মনে পড়ল সারা বাড়িতে দরজা সব হাট করে খোলা। সেই খোলা দরজা দিয়ে সে নিচে নেমে যেতে পারে। কিন্তু প্রস এক-এক করে সব দরজাগুলি বন্ধ করল। তার পর লুসির ঘরের দরজার সামনে দাঁড়াল।

নিঃশব্দ সতর্কতায় এই মেয়েটির কাজ লক্ষ্য করতে লাগল মাদাম। তার পর সে এই স্ত্রীলোকটিকে লক্ষ্য করে দেখল সে সুন্দরী নয়। তার সমস্ত শরীরের যে বলিষ্ঠতা, যে কাঠিন্য—তা বয়সে কিছুমাত্র কমেনি।

প্রসও তার নিজস্ব ভঙ্গিতে আগন্তুক এই মেয়েটিকে দেখল। তার সর্বাঙ্গ অণু অণু করে পর্যবেক্ষণ করল। 'তুমিই সেই'—উত্তেজনায় চাপা নিশ্বাস ফেলল প্রস। 'আমার সঙ্গে তোমার সুবিধে হবে না। আমি ইংরেজ-মহিলা।'

মাদাম ঘৃণাভরে এই মেয়েটির দিকে তাকাল। কিন্তু দুজনেই জানল যে এই অর্গলবন্ধ ঘরের মধ্যে তারা সর্বনাশের মুখে এসে দাঁড়িয়েছে। মাদাম দ্যফর্জ জানল যে এদের সংসারের সব চেয়ে বড় বন্ধু এই মেয়েটি। আর প্রসের বুঝতে বাকি রইল না যে লুসির সবচেয়ে বড় শত্রু আজ তার মুখোমুখি এসে দাঁড়িয়েছে।

মাদাম বলল—'গিলোটিনের সামনে আমার চেয়ারের ব্যবস্থা করা আছে। সেখানে যাবার পথে ভাবলাম একবার তোমাদের জমিদার-গিন্নীকে আমার শুভেচ্ছা জানিয়ে যাই। তার সঙ্গে আমার দেখা করা দরকার।'

'তোমার অসৎ উদ্দেশ্য বুঝতে আমার বাকি নেই। তবে আমায় ডিঙিয়ে তোমার সে উদ্দেশ্য সিদ্ধ হবে না।'

এদিকে ফরাসী ওদিকে ইংরেজ। দুজনের ভাষা দুজনের কাছে দুর্বোধ্য। সজাগ সতর্ক দৃষ্টিতে দুজনে চেয়ে আছে পরস্পরের দিকে। ভঙ্গিতে কথার রহস্য ভেদ করার চেষ্টা করছে।

'নিজেকে গোপন করে কোন লাভ হবে না তার। এই মুহূর্তে যে আত্মগোপন করবে দেশপ্রেমিকরা তাকে অন্যভাবে বিচার করবেই। যাও, গিয়ে তাকে বল যে আমি তার সঙ্গে দেখা করতে এসেছি। বুঝতে পাচ্ছ—আমি কি বলছি!'

'আমি ইংরেজের মেয়ে। আমি সামনে থাকতে তোমায় কিছু করতে দেব না।'

'শয়তান বিদেশী মেয়েমানুষ' মাদাম ভ্রূকুটি-কুটিল চোখে বলল—'নোংরা হিজড়ে বদ মেয়েমানুষ।"

'তোমার মুখ থেকে আমি কোন জবাব চাই না। আমি তার সঙ্গে কথা বলতে চাই। দরজা থেকে সরে দাঁড়াও। আমি তোমার প্রতিদ্বন্দ্বী।'

পরস্পরের চোখের দিকে তাকিয়ে দেখল তারা। এতক্ষণে মাদাম এক পা এগিয়ে এল।

প্রস বলল—'আমি তোমার কোন কথা শুনব না। এখানে যত বেশিক্ষণ তোমায় আমি আটকে রাখতে পারব আমার লুসি তত বেশি দূরে চলে যেতে পারবে। তোমার ঐ চুলের মুঠি ধরে আমি—'

প্রত্যেকটি কথা উচ্চারণের সঙ্গে সঙ্গে আগুনের ফুলকি যেন ঠিকরে পড়তে লাগল প্রসের চোখ দিয়ে। তবু আবেগপ্রবণ স্ত্রীলোকের মন। উত্তেজনায় দুটো চোখই তার জলে ভরে উঠল। তাকে দুর্বলতা বলে ভুল করল মাদাম।

অবহেলার হাসি হেসে বলল—'এই মুরোদ তোমার! ঠিক আছে, আমিই তাদের সাড়া নিচ্ছি।' এই কথা বলে উচ্চকণ্ঠে তাদের নাম ধরে ডাকতে লাগল মাদাম।

কেউ কোথাও সাড়া দিল না। প্রসের মুখের দিকে চেয়ে বিদ্যুৎ-ঝলকের মতো একটা চিন্তা মাদামের মনে খেলে গেল। তবে কি তারা পালিয়েছে! যে চারটে দরজা প্রস বন্ধ করেছিল তার তিনটে দরজাই খুলে ফেলল মাদাম।

'এই ঘরগুলোতে সবই তো অগোছালো পড়ে আছে। তাড়াতাড়ি মালপত্র বাঁধা-বাঁধি হয়েছে। তোমার পেছনের দরজাটা খুলে দাও, আমি দেখব ভেতরে কে আছে।'

'এ দরজা আমি খুলব না। যতক্ষণ না এ-দরজা আমি খুলছি তুমি বুঝতে পারবে না তারা আছে কি নেই। আর জানতে পার বা না পার, তোমায় আমি এখান থেকে যেতে দেব না।'

মাদাম বলল—'আমি তোমায় টুকরো টুকরো করে ছিঁড়ে ফেলব। তুমি দরজা খুলবে কিনা বল।'

'এই নির্জন বাড়ির সব থেকে উঁচুতলায় আমরা দুজন একলা। কেউ শুনতে পাবে না আমাদের কথা। আমার সর্বশক্তি দিয়ে আমি এইখানে তোমায় আটকে রাখব। এখন প্রত্যেকটি মুহূর্ত অতি মূল্যবান।'

দরজার দিকে এগোতেই মাদামকে সবলে ধরে ফেলল প্রস। তার কোমর জড়িয়ে তাকে শক্ত হাতে বেঁধে ফেলল।

বৃথাই মাদাম নিজেকে মুক্ত করার চেষ্টা করল। বৃথাই ঘুষি মেরে তাকে নিরস্ত করতে পারল। ভালোবাসার শক্তিতে ঘৃণার শক্তিকে পরাজিত করল প্রস। মাথা নিচু করে সে মাদামের বেপরোয়া ঘুষির হাত থেকে আত্মরক্ষা করতে লাগল। ডুবন্ত মানুষ যেমন করে আঁকড়ে ধরে—তেমনি করে তাকে জাপটে ধরে নিল।

একটু পরেই মাদাম তার কোমরে হাত দিতে চেষ্টা করল। তার ভঙ্গি দেখে রুদ্ধ নিশ্বাসে বলল প্রস—'আমার হাত দিয়ে তোমার ঐ খুনে-অস্ত্রটা ঢাকা আছে। ওটা বের করা তোমার পক্ষে সম্ভব নয়। তোমার চেয়ে আমার শরীর ঢের বেশি মজবুত করে গড়েছেন ভগবান। যতক্ষণ না একজন মরছে ততক্ষণ তোমায় আমি নিষ্কৃতি দেব না।'

বুকের কাছে হাতটা রাখল মাদাম। প্রস দেখতে পেয়েছিল তার বুকের ভিতর কি লুকনো আছে। চকিতে সেখানে সে বজ্রমুষ্টি হানল। এক ঝলক আগুন। একটা ভয়ানক শব্দ। ধোঁয়ার কুণ্ডলীর মধ্যে প্রস একলা দাঁড়িয়ে।

এ-সবই এক মুহূর্তের ঘটনা। ধোঁয়াটা সরে যেতেই প্রস দেখল সেই ভীষণপ্রকৃতি স্ত্রীলোকটির মৃতদেহ মাটিতে পড়ে।

সেই পরিস্থিতিতে ভয়ার্ত প্রস মৃতদেহটাকে দূরে সরিয়ে দিল। তার পর দিশে-হারা হয়ে সাহায্যের জন্যে সিঁড়ি দিয়ে নামতে লাগল। কিন্তু তৎক্ষণাৎ তার মনে পড়ল কি সর্বনাশ সে করতে যাচ্ছিল! দ্রুত ঘরে ফিরে এল সে। ঘরের ভিতর থেকে তার বনেট আর পোশাক বের করে নিয়ে এল। ঘরের দরজা বন্ধ করে চাবিটা সাবধানে রাখল। ধীরে ধীরে নিজেকে শান্ত করল প্রস। তার পর সিঁড়ি দিয়ে নেমে উঠোন পেরিয়ে পথে নেমে গেল।

সেতু পেরিয়ে এপারে আসবার সময় চাবিটা নদীতে ফেলে দিল প্রস।

গির্জার কাছে সে আসার খানিক পরে জেরি এসে পৌঁছল।

'রাস্তায় কোন গোলমাল দেখলে?' জিজ্ঞেস করল প্রস।

'যেমন রোজ হয়, বিশেষ কিছু নয়।'

'কি বললে, আমি তোমার কথা শুনতে পেলাম না।'

একটু পরে প্রস আবার জিজ্ঞেস করল—'রাস্তায় কোন আওয়াজ নেই কেন? আমি তো কিছু শুনতে পাচ্ছি না।'

জেরি হতবুদ্ধি হয়ে গেল। এক ঘণ্টার ভিতরে মেয়েটা কালা হয়ে গেল! কি হল ওর!

'একটা আগুন আর একটা শব্দ। তার পর আর আমি কিছু শুনতে পাচ্ছি না।'

জেরি বলল—'ঐ শোন সেই গাড়িগুলো আসছে। আজ যাদের গিলোটিনে মাথা কাটা যাবে তাদের নিয়ে আসছে গাড়িগুলো। শুনতে পাচ্ছ?'

জেরির ঠোঁট নাড়া দেখে প্রস বুঝল যে সে কিছু বলছে।

'একটা প্রচণ্ড বিস্ফোরণ হল—তার পর সব চুপচাপ। আমি আর কিছু শুনতে পাচ্ছি না। এ জীবনে আর-কোন শব্দ আমি শুনতে পাব না।'

জেরি ভাবল কাছের ঐ সব ভয়াবহ গাড়ির শব্দ যদি শুনতে না পায়, তবে এ-পৃথিবীর আর-কোন শব্দ ওর কানে পেঁছিবে না কোনদিন।

আর কোনদিন কোন-কিছুই আর সে শোনেনি।

## ১৫ প্রশান্তি

প্যারিসের পথ দিয়ে মৃত্যুপথযাত্রীদের নিয়ে গাড়িগুলি এগিয়ে চলেছে। তাদের ঘড়ঘড় শব্দ পথের বাতাস বিকম্পিত করছে; আজ গিলোটিনের রক্ততৃষ্ণা মেটাবে ছ-টি গাড়ির যাত্রী। মানুষের হাতে আজ পর্যন্ত যত রক্তপায়ী দানবের সৃষ্টি হয়েছে—রক্তপান করে যাদের তৃষ্ণা মেটেনি—তাদের সকলের জিঘাংসা একটি মৃত্যু-যন্ত্রে মিলিত হয়েছে—তার নাম গিলোটিন। কি আশ্চর্য! ফ্রান্সের শ্যামল প্রকৃতি এমন বীভৎসতাকে সৃষ্টি করতে পেরেছে! মনুষ্যত্বকে হাতুড়ির ঘায়ে ভেঙে দুমড়ে দিয়েছে যারা, তারাই এই অত্যাচারের বীভৎস রূপ সৃষ্টি করেছে। যতবার হবে এমন অত্যাচার, ইতিহাস এমনি করে তার প্রতিশোধ নেবে।

জনতার ভিড়ের ভিতর দিয়ে গাড়িগুলি এগিয়ে চলেছে—যেন জমির উপর দিয়ে লাঙলের ফলা খাদ কেটে এগিয়ে চলেছে। দু পাশে মানুষ উঁচু হয়ে দেখছে গাড়ির ভিতরে। প্রতিদিন সেই একই বীভৎস দৃশ্য দেখতে দেখতে এই অঞ্চলের লোকেদের অনেকেরই উৎসাহে ভাঁটা পড়ে গেছে। আগেকার মতো জানালায় জানালায় আর কৌতূহলী দর্শকের ভিড় নেই। কোন কোন গৃহস্বামী অতিথিদের বুঝিয়ে বুঝিয়ে দেখাচ্ছেন কাল কোন্ গাড়িতে কে ছিলেন, আর আজ কোন্ গাড়িতে কে গিলোটিনে গলা দিতে যাচ্ছেন। পথের লোকেরাও কাজ থেকে মুখ তুলে একবার নিস্পৃহভাবে তাকিয়ে দেখছে শুধু।

মৃত্যুযাত্রীদের মধ্যে কত ভাবের প্রকাশ—কেউ মাথা নত করে বসে আছে, কারুর দুচোখে ভয়ার্ত দৃষ্টি। মানুষজনের দৃষ্টি এড়িয়ে কেউ কেউ চোখ বুঁজে বসে আছে—একটি হতভাগ্য কয়েদী মৃত্যুর আতঙ্কে পাগলের মতো গান করছে, নাচার ভঙ্গি করছে। সেই মানুষগুলোর একজনের দিকে তাকিয়েও জনতার চোখে কণামাত্র মমতা, কি করুণা দেখা গেল না।

শুধু একটি গাড়িতে একটি শান্ত-মূর্তি কয়েদী। যে ঘোড়সোয়ারের দল সঙ্গে সঙ্গে চলেছে, তাদের যারা প্রশ্ন করছে, তারা তরোয়ালের ডগা দিয়ে সেই তৃতীয় গাড়িটির একটি বন্দীর দিকে দেখিয়ে দিচ্ছে। চারপাশের প্রতি কোন লক্ষ্য নেই তার, শুধু পাশের একটি অল্পবয়সী মেয়ে-কয়েদীর সঙ্গে স্নেহভরে কথা বলতে বলতে চলেছে সে। পথের জনে জনে আঙুল দিয়ে দেখাচ্ছে—'ঐ সেই'। জনতার সেই বীভৎস উল্লাসে সেই নিরাসক্ত মানুষটির মুখে কোন পরিবর্তন হচ্ছে না—শুধু একটি সুন্দর স্মিতের

ভাব তার অধরোষ্ঠে খেলা করছে। দুটি হাত তার বাঁধা। মাথার চুলগুলি কপালে মুখে উড়ে এসে পড়েছে—হাত দিয়ে সরিয়ে দেবার উপায়ও নেই তার।

গির্জার সিঁড়ির ধাপে দাঁড়িয়ে আছে গুপ্তচর বারসাদ। একটির পর একটি গাড়ির ভিতরে লক্ষ্য করছে। তবে কি তাকে—?

তৃতীয় গাড়িটি দেখেই তার চোখ উজ্জ্বল হয়ে উঠল। পিছনের একটি লোকের প্রশ্নের জবাবে বারসাদ বলল—'ঐ হল সেই।'

জনতার ধিক্কার যেন ফেটে পড়ল চারদিকে। এমনি সময় সিডনি কার্টনের চোখে চোখ পড়ল বারসাদের। পাশের গরিব মেয়ে-কয়েদীর সঙ্গে নিচু গলায় তখনও কথা বলছেন তিনি।

বারসাদ পাশের লোকটিকে বলল—'আর চিৎকার কেন? এখুনি ওর শেষ হবে।'

চারদিক থেকে একটা শব্দ উঠল,—'মাদাম কই, মাদাম কই। শয়তানটা এখুনি মরবে। তা দেখবার আনন্দ পেল না মাদাম। কোথায় গেল সে?'

সামনের দিকে চেয়ারে মেয়েরা বসে বুনছিল। তার মধ্যে ছিল প্রতিশোধ। কিন্তু তার নির্দিষ্ট আসনে মাদাম দ্যফর্জ অনুপস্থিত। মাদামের জন্যে আকুল হয়ে তারা সবাই চিৎকার করতে লাগল।

'মাদাম কোনদিন গরহাজির হয়নি'—একটি মেয়ে বলল।

প্রতিশোধ জোর দিয়ে বলল—'আজও না এসে থাকতে পারবে না। ও আসবেই। তবে খুব চেঁচিয়ে ডাক একবার।'

ডাক। আরও জোরে ডাক। প্রাণ ফাটিয়ে ডাক। ঈশ্বরের নামে দিব্যি করে ডাক। কিন্তু সে আর আসবে না। কাউকে পাঠাও। তাকে খুঁজে আনতে পাঠাও। জীবনের অনেক বীভৎস কাজ তারা করেছে কিন্তু মাদাম দ্যফর্জকে খুঁজে আনার ক্ষমতা তাদের নেই। কেননা সে যেখানে গেছে, সাধ করে সেখানে কেউ যাবে না।

ঐ তো সব গাড়ি এসে পড়ল। এখুনিই বন্দীদের নামানো হবে। এক এক করে রিপাবলিকের শত্রুদের ছিন্ন শির লুণ্ঠিত হয়ে পড়বে। কিন্তু মাদাম দ্যফর্জ দেখবে না। তার আসন শূন্যই পড়ে থাকবে।

আজ একটি করে মানুষের শিরশ্ছেদ হবে, আর তার সংখ্যা হিসাব রাখবে প্রতিশোধ। সে গুরুত্বপূর্ণ কাজের জন্যে আজ আর মাদাম নেই।

গাড়ি থেকে বন্দীদের নামানো হচ্ছে। সব-কিছু প্রস্তুত। এই এখনই একজন বন্দীর শিরশ্ছেদ হল। মুখে মুখে হিসাব হল—এক।

পর পর গাড়ি থেকে বন্দীদের নামানো হচ্ছে। এতক্ষণে দ্বিতীয় বন্দীর শিরশ্ছেদ হল।

আজ যাকে মারকুইস এভরেমঁদ ওরফে চার্লস ডার্নে বলে মৃত্যুদণ্ডের জন্য নিয়ে আসা হয়েছে সেই বন্দী গাড়ি থেকে নামল। তার পরে নামল সেই মেয়েটি। কথা দিয়েছিল যে তার হাত সে ছাড়বে না। মেয়েটিকে গিলোটিনের দিকে পিছন ফিরিয়ে দাঁড় করালেন কার্টন। মেয়েটি চোখ তুলে তাকাল তাঁর দিকে।

বলল—'আপনি আমার অপরিচিত, কিন্তু আপনার দয়া আমি কখনও ভুলব না। আমার দুর্বল মন এই দুর্ভাগ্যকে কিছুতেই সহ্য করতে পারছিল না। আপনার সঙ্গে এই সামান্য সময়ের পরিচয়ে আমি যেন কত জোর পেলাম মনে। একদিন ঈশ্বরের পুত্র এমনি করেই মৃত্যুবরণ করেছিলেন আমাদেরই জন্যে—সেই চিন্তায় কত শক্তি পেয়েছি আমি। তাই মৃত্যুতে আর আমার ভয় নেই। আপনি আমার কাছে সেই পরম করুণাময় ভগবানের দূত হয়ে এসেছেন। আর আমার কোন ভয় নেই।'

সিডনি কার্টন বললেন—'বোধ করি তুমিই সেই ঈশ্বরের দূতী। তুমি কোন দিকে তাকিয়ো না বোন—আমার দিকে চেয়ে থাক শুধু।'

'আপনার হাত ধরে আছি আমি। আর-কোন চিন্তা আমার নেই। যখন হাত ছেড়ে দেব,—তার পর আর কি বেশি বিলম্ব হবে?'

'ভয় নেই বোন। এখুনি আমরা শান্তি পাব।'

একে একে গিলোটিনে প্রাণ দিচ্ছে বন্দীরা। একের পর এক সংখ্যা কমে যাচ্ছে। সেই মৃত্যুর পটভূমিতে দুটি শান্তচিত্ত নরনারী দাঁড়িয়ে আছে, কি এক অপার্থিব আকুতিতে তাদের কণ্ঠে মিলেছে কণ্ঠ, দৃষ্টিতে দৃষ্টি। সেই দুটি সন্তান—সংসারে যারা কত বিচ্ছিন্ন, আজ জীবনের অন্ধকার রাজপথে যুগের এক অন্ধকার মুহূর্তে তারা কত কাছাকাছি এসে দাঁড়িয়েছে। তারা আজ ফিরে যাচ্ছে এক সঙ্গে একই মাতৃক্রোড়ে।

মেয়েটি বলল কার্টনকে—'আপনি শুধু একটি কথা আমায় বলুন, আমার একমাত্র আত্মীয় একটি ছোট বোন আছে—সে আমারই মত অনাথ। আমার চেয়ে বছর পাঁচেকের ছোট। দক্ষিণের চাষীদের ঘরে সে থাকে। তাকে আমি বড় ভালোবাসি। গরিব বলে আমরা একসঙ্গে থাকতে পারিনি—সে কষ্ট আমি ভুলব না। যদি এই বিপ্লব সত্যি গরিবের মঙ্গল করে—যদি দুবেলা খাওয়ার অন্ন মুখে তুলে দেয়—যদি যন্ত্রণার ভোগ কমাতে পারে, তবে সে যেন অনেকদিন বেঁচে থাকে এই পৃথিবীতে—আনন্দে তার দিন কাটে। যত দেরিই হোক, তার জন্যে আমি অপেক্ষা করব।'—আমরা যেখানে যাচ্ছি সেখানে কি আপনি আমি—আমরা শান্তি পাব?'

সিডনি কার্টন পরম মমতায় বললেন—'তুমি কিছু ভেব না। আমরা যেখানে যাচ্ছি সেখানে কাল অন্তহীন—চির শান্তির রাজ্য।'

'কত শান্তি পেলাম আপনার কথায়। আমি তো কিছুই জানি না। এইবার কি আপনাকে চুমু দেবার সময় হল? আমার বিদায়-চুম্বন?'

'হ্যাঁ, বোন।'

মেয়েটি তার মুখ তুলে নরম ঠোঁট দিয়ে সিডনি কার্টনকে চুম্বন করল। সিডনি বিদায় জানালেন তাকে।

নিঃশব্দে তারা পরস্পরকে শুভেচ্ছা জানাল। তার পর কার্টন যখন তার হাত ছেড়ে দিলেন, সে হাত এতটুকু কাঁপল না।

মেয়েটির মুখে একটি শান্ত উজ্জ্বল হাসি।

একটু পরেই সব শেষ।

বাইশ। গুনল মেয়েরা।

'তিনি বলেছেন—আমিই জীবন, আমিই পুনরুজ্জীবন। আমাতে যে চিত্ত স্থাপনা করেছে, মৃত্যু পার হয়ে সে জেগে উঠবে জ্যোতির্লোকে। আমাতে যার আশ্রয়, যার আস্থা—মৃত্যু তাকে স্পর্শ করতে পারে না।'

অনেক কণ্ঠের কানাকানি। অনেক উন্মুখ দৃষ্টির উদ্বেলতা। ভিড়ের প্রান্তে অনেক অনেক মানুষের বেষ্টনী। জনতা যেন উত্তাল সমুদ্রের উচ্ছ্বসিত তরঙ্গের মত ফুঁসে উঠল।

তার পর একটা বিদ্যুতের ঝলকানি।

তেইশ। গুনল মেয়েরা।

সে-রাতে সারা প্যারিসের লোক কানাকানি করল, কোন বন্দীর মুখে অমন শান্ত জ্যোতি আজ অবধি কেউ দেখেনি। মৃত্যু-ভয়ের লেশমাত্র ছিল না সেই অপূর্ব চোখে-

মুখে। ভিতরের একটা অব্যক্ত আনন্দ, একটা অনির্বচনীয় প্রশান্তি যেন বিচ্ছুরিত হচ্ছিল। তাকে যেন অমর্ত্য মনে হচ্ছিল—যেন ঈশ্বরীয় সত্তার প্রতিভূ।

কিছু আগে ঐ একই গিলোটিনের নিচে বসে এক বিশিষ্টা বন্দী নারী যে-সব চিন্তায় আলোড়িত হচ্ছিল তা লিখে প্রকাশের অনুমতি প্রার্থনা করেছিল। ঐ মানুষটিও যদি তার হৃদয়ের অনুভূতি প্রকাশ করত—তা দৈববাণীর মতো দীপ্তিময় হয়ে উঠত এবং বোধ করি সে-চিন্তা এভাবে প্রকাশ পেতঃ

আমি তোমাদের দেখছি। ঐ বারসাদ, রজার ক্লাই, দ্যফর্জ, প্রতিশোধ। ঐ তোমরা জুরিরা, ঐ বিচারক। ঐ তোমরা নতুন অত্যাচারীর দল—পুরাতনের ধ্বংসস্তূপের ভিতর থেকে উঠে এসেছ। যে-পুরাতন নতুন-সৃষ্ট ঐ যন্ত্রের তলায় ছিন্নশির হল। একদিন এর প্রয়োজনও ফুরিয়ে যাবে। আমি দেখছি এই পঙ্কের অতলান্ত থেকে জেগে উঠছে এক সুন্দর নগর—এক আনন্দোজ্জ্বল মানবসমাজ। আমি দেখছি সত্যি-কারের মুক্তির আস্বাদনের জন্য তাদের সংগ্রাম, তাদের দীর্ঘকালব্যাপী জয়-পরাজয়ের গৌরব-গ্লানি উত্তীর্ণ হয়ে তারা এক যুগান্তর সৃষ্টি করবে। এই যুগের যত অন্যায়, যত পাপ, যা অতীত যুগের স্বাভাবিক পারম্পর্যে সৃষ্ট হয়েছে, তা নিজেকে নিঃশেষ করবে, প্রায়শ্চিত্ত করবে সমস্ত অতীত গ্লানির।

আমার সেই ইংল্যান্ড, এ জীবনে দুচোখ ভরে যাকে আর আমি দেখতে পাব না, সেখানে তারা সুখে ঘর করুক, শান্তিতে ঋদ্ধিতে। সুখী হোক তারা, যাদের জন্যে আমার এই আত্মবলিদান। তাকে আমি দেখতে পাচ্ছি, তার বুকে একটি শিশু। তার মধ্যে আমার নাম বেঁচে থাকবে। আমি দেখছি তার বৃদ্ধ পিতাকে বয়সের ভারে ন্যুব্জ। তিনি সব মানুষের প্রতি গভীর সেবাপরায়ণ। আমি দেখতে পাচ্ছি সেই উদারপ্রাণ মি. লরিকে। আর দশ বছরের মধ্যে হয়ত তাঁর সব-কিছু এদের হাতে সমর্পণ করে চিরশান্তিতে বিশ্রাম নেবেন।

ওদের প্রাণের মন্দিরে একটি আসন রইল আমার। রইল তাদের বংশধরদের হৃদয়ে। বৎসরে বৎসরে এই দিনটিকে নীরব অশ্রুধারায় ভিজিয়ে দেবে যে নারী, তাকে আমি ভুলতে পারিনি। সে-ও আমায় ভুলতে পারবে না। আয়ুর দীর্ঘপথ-শেষে একদিন স্বামী-স্ত্রী ওরাও দুজনে মাটির নিচে চির-বিশ্রাম পাবে। তবু জানি যত দিন বাঁচবে—ওদের চিত্ত-প্রদীপে আমার স্মৃতির আরতি চলবে।

আমি সেই শিশুটিকে দেখছি যে একদিন তার মায়ের বুকে ছিল। আমার নামে ছিল যার নাম। আমারই জীবনের পথ ধরে সে জীবন-সংগ্রামে জয়ী হয়ে চলেছে। তার জীবনের দীপ্তিতে আমি জ্যোতিষ্মান্ হয়ে উঠব। আজকের কোন বিচ্যুতি স্পর্শ করবে না তার জীবনে। সেদিনের সমাজে সে হবে সর্বশ্রেষ্ঠ ন্যায়পরায়ণ বিচারক এবং সবচেয়ে সম্মানিত মানুষ। তার সন্তান হবে—তার নাম হবে আমার নামে। আমার চেনা তার সেই কপাল তার সেই সোনালী চুল। সে পরম আগ্রহে আমার কথা বলবে তার সন্তানকে। বলতে বলতে তার গলা আবেগে কাঁপবে—স্বর কোমল হয়ে আসবে।

এখন আমি যা করছি—জীবনে এ অবধি যা করেছি—তার চেয়ে বড়—অনেক বড়। যে-বিশ্রাম আমি পেতে যাচ্ছি—তেমন মহাবিশ্রাম জীবনে কখনও কল্পনাও করিনি আমি।

---

আলেকসান্দার ইভানোভিচ্‌ কুপ্‌রিন

# য়্যামা

অনুবাদক

শ্রীকুমারেশ ঘোষ

শ্রীসুকুমার গুপ্ত

আলেকসান্দার ইভানোভিচ্ কুপ্রিন রাশিয়ার পেনজা প্রদেশে ১৮৭০ খ্রীস্টাব্দে জন্মগ্রহণ করেন। মস্কো ক্যাডেট স্কুল এবং মিলিটারি কলেজে পড়াশুনা ক'রে তিনি লেফ্টেনাণ্ট হিসেবে সেনাবাহিনীতে যোগ দেন। সাত বছর কাজ করার পরে তিনি সে কাজ ছেড়ে দেন। এর পরে নানা পেশা ধরতে ও ছাড়তে থাকেন, কিছুতেই সুবিধা হয় না, মনও বসে না। অবশেষে ১৯০৫ খ্রীস্টাব্দে 'দি ডুয়েল' নামে তাঁর একটি ক্ষুদ্রাকার উপন্যাস বিশেষ ব্যবসায়িক সাফল্য লাভ করে এবং তিনি পুরোপুরি সাহিত্যচর্চায় আত্মনিয়োগ করেন।

১৯১৭ খ্রীস্টাব্দে, বিপ্লবের পরে তিনি দেশত্যাগ করে প্যারিতে গিয়ে বাস করতে থাকেন। দীর্ঘ কুড়ি বছর পরে ১৯৩৭ খ্রীস্টাব্দে তিনি কমিউনিস্ট রাষ্ট্রব্যবস্থা মেনে নিয়ে স্বদেশে ফিরে আসেন। পরের বছর মস্কোয়ে তাঁর মৃত্যু হয়।

কুপ্রিনের যে-সব উপন্যাস এবং ছোটগল্প-সংগ্রহ বিশ্বখ্যাতি অর্জন করেছে তার একটি তালিকা দেওয়া হচ্ছে (নামগুলি ইংরেজি অনুবাদ থেকে নেওয়া)।

১। দি ডুয়েল ২। ওলেস্সিআ ৩। এ স্ল্যাভ সোল এণ্ড আদার স্টোরিস্ ৪। দি ব্রেস্লেট এণ্ড আদার স্টোরিস্ ৫। সাশা ৬। য়্যামা ৭। দি হোয়াইট্ পুড্ল এণ্ড দি এলিফ্যাণ্ট ৮। গ্যামব্রিনাস।

কুপ্রিনের বহুসংখ্যক রচনার কয়েকটির মাত্র উল্লেখ করা হল। অনুবাদ প্রভৃতির মধ্য দিয়ে এগুলি রুশ ভাষার সীমার বাইরে ছড়িয়ে পড়েছে, জনপ্রিয় হয়েছে। কুপ্রিনের রচনার মতো বিষয়বস্তুর এত বৈচিত্র্য ও প্রাচুর্য কমই দেখা যায়। রুশ চাষী ('ব্ল্যাক উড', 'সোয়াম্প'), ইহুদী ('জুয়েস্', 'কাওয়ার্ড'), সৈনিক ('ডুয়েল', 'ক্যাডেট্স্, নাইট-ওয়াচ্'), অভিনেতা ('ইন রিটায়ারমেণ্ট'), সার্কাস-খেলোয়াড় ('ইন দি সার্কাস'), 'শ্রমজীবী ('মোলোচ্'), মফস্বলী মানুষ ('স্মল ফ্রাই'), বাউণ্ডুলে (কাপ্তেন রিবনিকব'), মাঝিমাল্লা ('রিভার লাইফ') তাঁর রচনাবলীতে এসে ভিড় করেছে। বাইরের সব রঙ্, রোমাণ্টিক কাব্যিকতা মুছে ভিতরের খাঁটি সত্যটি, তা যতই মর্মান্তিক ও অসহনীয় হোক না কেন বের করে নিয়ে আসাই তাঁর বস্তুনিষ্ঠ শিল্পদৃষ্টির প্রধান বৈশিষ্ট্য। এই বিদ্রোহী সাহিত্যিক তাই সমালোচক-মহলে 'এনফ্যাণ্ট টেরিব্ল্' (enfant terrible) বিশেষণ লাভ করেছিলেন।

'য়্যামা' গ্রন্থটির তিন খণ্ড ভিন্ন ভাবে প্রকাশিত হয়েছিল। 'স্বোরনিক জেম্লিআ' খণ্ডে খণ্ডে প্রকাশিত হচ্ছিল। এতেই বিভিন্ন সময়ে য়্যামার বিভিন্ন অংশ মুদ্রিত হয়।

য়্যামা ১ম খণ্ড—(সবোরনিক জেমলিআ ৩য় খণ্ডে) ১৯০৯ খ্রীস্টাব্দে।
য়্যামা ২য় খণ্ড—(পূর্বোক্ত সঙ্কলন ১৫শ খণ্ডে) ১৯১৪ খ্রীস্টাব্দে।
য়্যামা ৩য় খণ্ড—(পূর্বোক্ত সঙ্কলন ১৬শ খণ্ডে) ১৯১৫ খ্রীস্টাব্দে।

পরবর্তী কালে লেখক এর কিছু কিছু পরিবর্তন ঘটান।

১৯২৯ খ্রীস্টাব্দে পারি থেকে তিনি তাঁর বইটির মার্কিনী প্রকাশককে যে চিঠি লেখেন এখানে তার সামান্য অংশ সংযুক্ত হল।

'বইখানা লোকের যে পছন্দ হয়েছে, পাঠক-চিত্তের কোনরূপ অস্বাস্থ্যকর কৌতূহল সেজন্যে দায়ী নয়; আমার দৃঢ়বিশ্বাস এই যে, বহু লোককে য়্যামা আন্তরিক সহানুভূতির সঙ্গে গণিকাবৃত্তি সম্বন্ধে চিন্তা করতে বাধ্য করেছে।......

এত শত পাপাচারের মধ্যে চিরদিনই আমার কাছে জঘন্যতম পাপাচার বলে মনে হয়েছে নারীদেহের কারবারকে, মানবজাতির প্রতি বিধাতার যা শ্রেষ্ঠ দান সেই নারীর প্রেমের বেসাতিকে। তবুও আমার মনে হয়েছে মানবজাতির পুরাতন ব্যাধিস্বরূপ এই যে গণিকাবৃত্তি, অতি দ্রুত হতে পারে চিরদিনের মতো এর নিরসন।'

গ্রন্থকার উপন্যাসটির উৎসর্গ পত্রে লিখেছিলেন, 'এই উপন্যাসকে নীতি-বর্জিত ও অশ্লীল বলে অনেকে মনে করলেও আমি আন্তরিকতার সঙ্গে এটি উৎসর্গ করছি জননী ও তরুণদের উদ্দেশে।'

১

বহুদিন আগেকার কথা। তখনও রেল-লাইন হয়নি। দক্ষিণ-রাশিয়ার কোন-একটি শহরের শেষপ্রান্তে সরকারী আর বে-সরকারী যাত্রীগাড়ির গাড়োয়ানরা বংশপরম্পরায় বাস করত। তাই সে জায়গাটার নাম হয়েছিল 'ইয়াম্‌স্কায়া স্লোবোদা' মানে 'গাড়োয়ানী শহর'—ছোট করে বলতে গেলে, 'ইয়াম্‌স্কায়া' বা 'ইয়াম্‌কা' অর্থাৎ 'খানাখন্দ', অথবা আরও সংক্ষেপে, 'ইয়ামা' ('য়্যামা'), মানে 'ডোবা'। তারপর যখন এসে দেখা দিল বাষ্পের গাড়ি, ঘোড়ার গাড়ি গেল উঠে, অমন কড়া জানের গাড়োয়ানের দলও ভুলল তাদের হৈ-হুল্লোড়, হারাল তাদের বেপরোয়া চালচলন, কাজের চেষ্টায় একে-একে দল ভেঙে সব ছড়িয়ে পড়ল নানান জায়গায়। কিন্তু অনেক কাল পরেও, এমন কি এখনও, ইয়ামার গায়ে লেগে রয়েছে সেই কলঙ্কের ছাপ, লোকে জায়গাটাকে ফুর্তিবাজি, মাতলামি, আর গুণ্ডামির জন্যে কুখ্যাত বলে জানে—রাতের বেলায় ভয়ের বলেই মনে করে।

আর কেমন করে যেন, আগে যেখানে পল্টনদের রাঙামুলো নাচুনি বউয়ের ঝাঁক আর শাঁসেজলে সুশ্রী ইয়ামার যত বিধবার পাল তাদের কালো ভ্রূ নাচিয়ে গোপনে গোপনে বোদ্‌কা মদের আর প্রেমের ব্যবসা চালাত, সেখানে একটি-একটি করে রুশ-সরকারের অনুমোদিত ও নিয়ন্ত্রণাধীন যত সব গণিকালয় গজিয়ে উঠতে লাগল। উনিশ শতকের শেষদিকে ইয়ামার, মানে বড়ো আর ছোট ইয়ামস্কায়ার পথের দুধারেই এ রকমের গণিকালয়ে ভর্তি হয়ে যায়। গৃহস্থদের যে খান পাঁচ-ছয় বাড়ি শেষ অবধি টিকেছিল, তাও শেষে হয়ে উঠল ভাঁটিখানা, তাড়িখানা, আর দোকানপাট—ইয়ামার গণিকাবৃত্তির দৈনন্দিন চাহিদা মেটানোই হল এগুলোর কাজ।

ত্রিশ-বত্রিশটি গণিকালয়ের নিয়মকানুন, চালচলন সব প্রায় একই রকমের—কেবল বাড়ি আর বারবিলাসিনীদের রূপ আর রূপসজ্জা হিসেবে দক্ষিণা কম-বেশি।

বড় ইয়াম্‌স্কায়ায় ঢুকতেই বাঁ-হাতে 'ত্রেপেল' হচ্ছে সব চেয়ে কায়দা-দুরস্ত বাড়ি,—অনেক দিনের পুরোনোও বটে। এখন যিনি এ বাড়ির মালিক তাঁর একেবারে আলাদা নাম, পৌরসভার নির্বাচকদের মধ্যে তিনি একজন, এবং নিজেই হচ্ছেন পৌরসমিতির একজন সদস্য। বাড়িটা দোতলা, সবুজ আর সাদায় রঙ-করা, স্থপতি রোপেৎ-এর উদ্ভাবিত ভুয়ো বিকৃত রুশীয় পদ্ধতিতে তৈরি। সিঁড়িতে কার্পেট পাতা; সামনের বড় হল-ঘরে একটি ভল্লুকের প্রতিমূর্তি, থাবায় ধরে রয়েছে একটি কাঠের পাত্র—ভিজিটিং কার্ডের জন্যে। বলরুমের পালিশ করা মেঝে, জানালায় মোটা রেশমী পর্দা, দেয়ালে বাঁধানো আর্শি। তাছাড়া দুটো আলাদা ঘরও রয়েছে—সারা মেঝে কার্পেট মোড়া। শোবার ঘরে নীল আর গোপালী আলো; সিল্কের লেপ, ধবধবে বালিশ। গৃহ-বাসিনীদেরও সাজ-সজ্জার পারিপাট্য আছে। লম্বা বল-নাচের গাউন পরা, তাতে আবার ফার-এর পাড় দেওয়া; নয়ত দস্তুরমতো শৌখিন শোভাযাত্রীদের বেশ। হরেক রকমের সাজঃ কেউ সাজে অশ্বারোহী সৈনিক, কেউ-বা খিদমতগার, কেউ মেছুনী, আবার কেউ বা স্কুলের ছাত্রী। এদের মধ্যে অনেকেই বল্টিক অঞ্চলের জার্মান—বেশ লম্বা-চওড়া গড়ন, সুন্দরী, ফর্সা ধবধবে, আর পীনপয়োধরা। 'ত্রেপেল'-এ একবারের জন্য তিন রুবল দক্ষিণা, আর সারারাতের জন্যে দশ।

সোফিয়া বাসিলিয়েব্‌নার গণিকালয়, 'ওল্ড কিয়েব', আর আনা মারকোব্‌নার গণিকালয়—এই তিনটিই হল দুই রুবলের প্রতিষ্ঠান,—ঈষৎ নিম্নস্তরের। বড় ইয়ামস্কায়ার বাকি গণিকালয়গুলো এক রুবলের, সেগুলো আরও এক ধাপ নিচে। আর ছোট ইয়ামস্কায়াতে সেপাই, ছিঁচকে চোর, কুলিমজুর, আর যত রকমের ফালতো লোকের যাতায়াত। সেখানকার দক্ষিণা হচ্ছে পঞ্চাশ কোপেক, কি তারও কম, আর ঝিলি-ব্যবস্থাও যার-পর-নাই খারাপ। বৈঠকখানার মেঝে উঁচুনিচু, খোলামকুচিতে ভর্তি। জানালাগুলোতে লাল ন্যাকড়া ঝোলানো; শোবার ঘর তো নয়, যেন এক-একটা খোপ—নিচু ছিটেবেড়া দিয়ে ভাগ ভাগ করা, তোশক ছেঁড়া, বিছানার সব চাদরে দাগ; লেপ হচ্ছে ফ্লানেলের—তা-ও পুরোনো, ময়লা, আর শতছিন্ন। জায়গাটার আবহাওয়াও জঘন্য—এঁদো, নরনারীর দেহ-নিঃস্রাব আর মদের গন্ধ-মেশানো ধোঁয়ায় ভর্তি, বিলাসিনীরা সস্তা ছাপা পোশাকে কোন রকমে সাজগোজ করে; কেউ-বা পরে মাঝি-মাল্লার পোশাক। গলার আওয়াজ তাদের ভাঙ্গা ভাঙ্গা, নয়ত খোনা। তাদের নাক পড়েছে ঝুলে, মুখে দগদগ করছে গতরাত্রির মারামারি খামচাখামচি কামড়াকামড়ির দাগ। সেই মুখই তারা আবার সাজায় লাল সিগারেটের বাক্স থুতু দিয়ে ভিজিয়ে গালের উপরে বিশ্রী করে এঁটে দিয়ে।

'পুণ্য সপ্তাহে'র শেষ তিন রাত আর 'বার্তাবহনে'র[১] আগের রাতটা (যখন পাখিরা পর্যন্ত নাকি বাসা বাঁধে না, আর বেশ্যারা বাঁধে না চুল সে ক-টা রাত) ছাড়া বৎসরের প্রতি সন্ধ্যায় এই সব গণিকালয়ের দরজায় জ্বলে ওঠে লাল আলো। বড়দিনের মতো সব সুসজ্জিত রাস্তা যেন! প্রত্যেকটি জানালা দিয়ে আলো এসে পড়ে রাস্তায়, ভেসে আসে বেহালা-পিয়ানোর মিঠে সুর, গাড়ির পর গাড়ি আসা-যাওয়া করতে থাকে রাত-ভর। সব কয়টা গণিকালয়েরই সদর দরজা থাকে খোলা। রাস্তায় এসে দাঁড়ালে দরজার ফাঁক দিয়ে দেখা যায় সিঁড়ি, বারান্দা আর সামনের হলেই সুইজারল্যাণ্ডের দৃশ্য-আঁকা সবুজ দেয়াল (সুইজারল্যাণ্ডের সঙ্গে এদের কিসের সম্পর্ক?)। ভোর অবধি এ সিঁড়ি দিয়ে কত যে লোক ওঠে আর নামে! আসে এখানে সকলেই—কৃত্রিম উত্তেজনাকামী জীর্ণদেহ বৃদ্ধ পর্যন্ত, আসে ছেলেরাও—সামরিক স্কুলের, হাই স্কুলের, তাদের শিশু বললেই হয়। আসেন কত বড় বড় পরিবারের কর্তা-ব্যক্তি—যত সব শ্মশ্রুল প্রবীণের দল। আসেন কত মান্যগণ্য সমাজপতি—আসেন তাঁরা সব সোনার চশমা এঁটে, আসেন সেজেগুজে; নব-বিবাহিতেরা, বিখ্যাত অধ্যাপকেরা, কেউই বাদ যান না। আবার আসে চোর, আসে খুনে। এদিকে আবার উকিলরাও আসেন, যত সব ন্যায়ধর্মের ধ্বজাদণ্ড-ধারী। নামকরা লেখকরা এবং যাঁরা মেয়েদের স্বাধীনতা ও সমানাধিকার নিয়ে লিখে থাকেন তাঁদেরও দেখা মেলে এখানে। এ ছাড়া আসে গোয়েন্দা, আসে পলাতক। সরকারী কর্মচারীরাও আসেন, ছাত্রেরা আসে, রোগীরা আসে, সুস্থ-সবলেরা আসে। আবার অনেকে আসে যারা পুরোনো ঘাগী—কোন পাপই যাদের বাকি নেই। বিকলাঙ্গ, বোবা, কালা, কানা, নেকো, মোটা, সরু, টেকো, ভীরু, বাঁদর-মুখো—হরেক রকমের লোকের দর্শন মেলে এখানে। দিব্যি আসে—যেন কোন রেস্তোরাঁয় এসেছে। আসে, বসে, সিগারেট ফোঁকে, মদ খায়—দেখায় যেন কতই না আমোদ পাচ্ছে! অশ্লীল ভঙ্গিতে নাচেও তারা, আর নাচের জন্যে মেয়েদেরও সঙ্গে সঙ্গে বেছে নেয়। দক্ষিণা আগেভাগেই দিয়ে দেয় তাড়াতাড়ি; তারপর যে-শয্যায় তার পূর্বগামীর দেহের উত্তাপ তখনও রয়েছে মাখানো, সেই বারোয়ারি বিছানায় অন্ধ খেয়ালের বশে সে বিশ্বের মহত্তম, মধুরতম রহস্যে

১ পুণ্য-সপ্তাহ—ঈস্টার-পর্বের পূর্ব-সপ্তাহ। 'বার্তাবহন'—দেবদূত জিব্‌রাইলের যিশু-জননী মেরীর কাছে যিশুর মানবজন্ম গ্রহণের বার্তা বহন।

—নবপ্রাণ সৃষ্টির রহস্যে—মগ্ন হয়। আর ঐ সব নারী অবহেলা-মেশানো আগ্রহে, বাঁধাবুলি আউড়ে, পেশাদারী অঙ্গভঙ্গি ক'রে, তাদের কামনা চরিতার্থ করতে সাহায্য করে—যেন কলের পুতুল যত সব! একই রাতে, সেই একই রকমের কথায়, সেই একই রকমের হাসি আর অঙ্গভঙ্গিতে পর পর তৃতীয়, চতুর্থ—দশম—তারপর আরও যদি কেউ অপেক্ষা করে থাকে তবে তারও কামনা চরিতার্থ করতে বাধ্য তারা।

এইভাবে কাটে সারা রাত, তারপর সকাল হয়, ক্রমে ক্রমে নিস্তব্ধ হয়ে আসে ইয়ামা। ইয়ামাতে দিনের বেলায় লোক নেই। অধিবাসিনীরা সব ঘুমে অচেতন। দরজা বন্ধ। জানালার খড়খড়ি নামানো। যখন সন্ধ্যা হয়, বিলাসিনীদের ঘুম ভাঙে; আবার রাতের জন্যে প্রস্তুত হয় তারা।

এইভাবে দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর, বাস করে আসছে তারা সব 'বারোয়ারি অন্তঃপুরে'। সমাজ তাদের দূরে সরিয়ে রেখেছে, পরিবার তাদের ত্যাগ করেছে। সমাজের খোশখেয়ালের বশ তারা—রয়েছে নাগরের কামাগ্নিতে শান্তি-বারি সেচন করতে! পাপিষ্ঠের পাপলালসা থেকে ভদ্র-পরিবারের মানসম্ভ্রম রক্ষা করছে ওই সব বারবিলাসিনী—ওই চার শ অবোধ, অলস, উত্তেজনা-প্রবণ, বন্ধ্যা রমণী।

২

বেলা দুটো বেজে গেছে। আনা মারকোব্‌নার দু-রুবলের দ্বিতীয় শ্রেণীর প্রতিষ্ঠানটির সব-কিছুই যেন ঘুমে অচেতন। বাঁধানো আর্শি আর চেয়ার দিয়ে সাজানো বৈঠকখানা ঘরটিও যেন পড়ে পড়ে ঘুমুচ্ছে। কোণে আধো আঁধারে মকোভিস্কির আঁকা 'রুশীয় মহাপুরুষগণ' এবং 'স্নান' নামে ছবি দুখানিও যেন তন্দ্রাচ্ছন্ন। গত রজনীতেও যথারীতি নাচ-গান-হল্লা চলেছে এখানে; তামাকের ধোঁয়া আর বাজনার সুর ভেসে বেড়িয়েছে ঘরময়; আর মেয়ে-পুরুষেরা কোমর দুলিয়ে দুলিয়ে আর উঁচুতে পা ছুঁড়ে ছুঁড়ে জোড়ায় জোড়ায় নেচে ফিরেছে অবিরাম। বাইরের রাস্তা আলোয় আলোময় হয়ে গিয়েছিল তখন; ভোর অবধি গাড়ির পর গাড়ি এ-সব পথে যাতায়াত করেছে।

এখন রাস্তায় কেউ নেই। গ্রীষ্মের রৌদ্রে রাস্তাগুলো ঝকঝক করছে। বৈঠক-খানার ঘরটায় জানালার পর্দাগুলো টেনে দেওয়া হয়েছে; তাই ঘরের ভিতরটা অন্ধকার আর ঠান্ডা। চিত্ত আকর্ষণের মতো কিছুই নেই সেখানে। গত রাতের পঙ্কিল আবহাওয়া যেন থমকে স্থির হয়ে রয়েছে ঘরের মধ্যে। সুগন্ধি, তামাক, ক্লেদময় অসুস্থ নারীদেহের স্বেদবিন্দু, মুখে মাখবার পাউডার, ঔষধি-সাবান, মেঝে পালিশ করবার গুঁড়ো—সব কিছুর গন্ধই একাকার হয়ে মিশে ঘরের মধ্যে এক বিশ্রী আবহাওয়ার সৃষ্টি করেছে।

আজ 'ত্রিনীতি' উৎসব। তাই প্রাচীন প্রথামতো প্রতিষ্ঠানের পরিচারিকারা বাজার থেকে জলা-ঘাস কিনে এনে ঘর-দোরের যেখানে পেরেছে সাজিয়েছে। মেয়েরা তখনও ঘুমিয়ে। পরিচারিকারা দেবমূর্তির সামনে আলো দিয়ে বেশ করে সাজাল।[১] বিলাসি-নীরা নিজ হাতে এসব কাজ করে না। ভয় পায়—যে-হাতে নিশীথে করেছে কামচর্চা, সে-হাতে প্রভাতে করবে দেবতার পরিচর্যা!

সদর-দরজাও সাজানো হয়েছে। কিন্তু বাড়ির ভিতরটা এখনও যেন ফাঁকা ফাঁকা।

১ রাশিয়ার খ্রীষ্টানরা গ্রীক চার্চের অনুবর্তী। গ্রীক চার্চে—এবং রোমান চার্চেও মূর্তিপূজার বহুল প্রচলন আছে।

কেবল রান্নাঘর থেকে কাটলেটের জন্যে মাংস কুচোনোর আওয়াজ আসছে। প্রতিষ্ঠানের একটি মেয়ে,—নাম তার লিউব্কা, মুখে মেচেতার দাগ, দেখতে খুব ভালো না হলেও বেশ আঁটসাঁট তার গড়ন আর শরীরখানাও বেশ তাজা—খালি পায়ে, একটা হাতকাটা জামা গায়ে, ভিতরের উঠোনে নেমে এল। গতরাতে তার ঘরে পর পর দু-জন অতিথি জুটেছিল বটে, কিন্তু কেউই সারারাত কাটায়নি তার সঙ্গে। তাই গোটা বিছানাটায় বেচারা একটু আরামে ঘুমোতে পেরেছিল। হয়তো তাই ঘুমও তার আগেই ভেঙ্গে-ছিল, মানে বেলা দশটায়। খুশি হয়েই সে এসে ঘরের মেঝে আর রান্নাঘরের টেবিল ঘষতে রাঁধুনিকে সাহায্য করতে লাগল। পরে সে শেকলে-বাঁধা 'য়্যামর' (=প্রেম) নামে কুকুরটাকে মাংসের টুকরোগুলো খাওয়াতে বসল। কুকুরটা তার সামনের পা-দুখানা উঁচু করে মেয়েটার ঘাড়ের উপর পড়ে তার হাত থেকে মাংসের টুকরোগুলো কেড়ে নেবার চেষ্টা করতে লাগল—শেকল ছিঁড়ে যায় আর কি! মেয়েটি রাগের ভান করে বলল, 'দুষ্টু, তুই ভেবেছিস তোকে দেবার জন্যেই এই টুকরোগুলো এনেছি, না? না, দেব না তোকে—'

কিন্তু দিল তাকে। আদরও করল। মন তার আজ খুশিতে ভরা। রাতে ঘুমও হয়েছে ভালো, আর তার ওপর আজ 'ত্রিনীতি' উৎসব। বয়ে এনেছে বালিকা বয়সের স্মৃতি। কতদিন পরেই না এল!

রাতের অতিথিরা রাত শেষ হতে-না-হতেই চলে গেছে। আবার তো যে-যার কাজে যেতে হবে। কেবল বৈঠকখানায় কয়েকজন মাত্র বসে কফি খাচ্ছিল। কারা ওরা?

ওঁদের মধ্যে একজন হচ্ছেন বাড়িউলী আনা মারকোব্না। বয়স ষাটের কাছা-কাছি। দেখতে ছোট্টটি, কিন্তু বেশ গোলগাল। চোখদুটো ফিকে নীল—অল্পবয়সী মেয়েদের মতো, কচি মেয়েদের মতোই বলতে গেলে; কিন্তু মুখখানা ঠিক বুড়োমানুষের মতোই। ঠোঁটের রঙ লালচে, নিচের ঠোঁটখানা একটু যেন ঝুলেও পড়েছে। স্বামীও একটি আছেন—নাম ইসাইয়া সাবিচ; ছোট্টখাট্ট মানুষটি—চুপচাপ, বুড়ো, আর বউয়ের 'ভেড়ো'। আনা মারকোব্না যখন ছিল এ বাড়ির একজন খবরাগিরনী, তখন ইসাইয়া এখানে খিদমতগারের কাজ করত। কাজের লোক হবার আশায় আপন চেষ্টায়ই ইসাইয়া বেহালা বাজাতে শিখেছিল, তাই এখন নাচের সঙ্গে—আর দরকার হলে শবযাত্রার সঙ্গেও বেহালা বাজায় সে।

এখন এ বাড়ির দুজন খবরাগিরনী। বড়জনের নাম এমা এডওয়ার্ডোব্না,—লম্বা, পূর্ণাঙ্গী, বয়স ছেচল্লিশ। বাদামী রঙের চুল আর ঢেউ-খেলানো থুতনি তার। চোখের কোলে কালো দাগ। গায়ের রঙ মেটে-মেটে। চোখ দুটো ছোট ছোট আর কালো; চাপা নাক; আর ঠোঁটের কোণে কাঠিন্যের ছাপ। বেশ রাশভারী লোক সে। এ বাড়ির সকলেই জানে আর দু-একবছর পরে আনা মারকোব্না যখন অবসর নেবে আর এই প্রতিষ্ঠানের সব স্বত্ব, মায় আসবাবপত্র পর্যন্ত সব-কিছুই দেবে বিক্রি করে, তখন এই এমা-ই কিছু নগদ টাকা দিয়ে আর বাকিটা হুন্ডি কেটে কিস্তিবন্দীতে টাকা শোধ করবার শর্তে প্রতিষ্ঠানটি নিজের নামে খাস করে নেবে। তাই মেয়েরা বর্তমানে বাড়িউলী আনার মতোই এমাকেও মান্য করে চলে। যে-সব মেয়ে ভুল করে বসে, এমা তাদের ভীষণ ঠেঙায়। বেশ হিসেব করে, কায়দা করে অন্তরটিপুনি দিয়ে, মারতে জানে সে। তাতে তার মুখের শান্ত ভাব একটুও বদলায় না। আবার ঐ সব মেয়েদের মধ্যে থেকেই তার একটি করে প্রেমপাত্রীও জুটে যায়; তার উপর চলে দুর্দান্ত প্রেম আর ঈর্ষার অত্যাচার। সে আবার তার মারের চেয়েও মারাত্মক।

ছোট খবরাগিরনী হচ্ছেন যোসিয়া। উনি সাধারণ মেয়েদের মধ্যে থেকে 'প্রমোশন' পেয়ে উঁচুতে উঠেছেন। মেয়েরা তার সঙ্গে দুষ্টুমি করে, কখনও বা মন রাখতে তাকে

'ছোটগিন্নী' বলে ডাকে। মেয়েটি ছিপ ছিপে, চটুল, আর সামান্য একটু টেরা ; গায়ের রঙ গোলাপী ; ঢেউ-খেলানো খোঁপা। অভিনেতা বা হাস্য-রসিকদের সে পছন্দ করে। এমার মন রেখে চলতে চেষ্টা করে সে।

পঞ্চম জন হচ্ছেন স্থানীয় পুলিসের দারোগা বারকেশ। খেলোয়াড় লোক। টেকো মতন। মুখে লাল দাড়ি। ঘুমঘুম নীল চোখ। ঈষৎ ভাঙ্গা মিঠে গলার আওয়াজ। সকলেই জানে আগে সে গোয়েন্দাবিভাগে কাজ করত, বদমায়েশদের ঠাণ্ডা করতে সে একজন ওস্তাদ। কয়েকটি অপকর্মের হাতযশও আছে তার। কেন, শহরের সকলেই তো জানে, বছর দুই আগে সে এক সত্তর বছরের শাঁসালো বুড়িকে বিয়ে করে, আর এই তো গেল বছরেই তার গলায় ফাঁস লাগায়। যাক্—ব্যাপারটা কোনরকমে চাপা দিতে পেরেছিল তাই রক্ষে!

দারোগা সাহেব ননী-মেশানো কফি পান করছিলেন আর ভাবখানা দেখাচ্ছিলেন যেন বাড়ির লোকদের কৃতার্থ করছেন তিনি।

বাড়িউলী বলল, 'আচ্ছা, কি হবে ফোমা-ফোকিচ্? এ ব্যবসায় লাভ তো ঘোড়ার ডিম। তা—আপনি শুধু কথাটি খসালেই—'

বারকেশ ধীরে ধীরে কফির বাটিটা তুলে নিয়ে একটু চুমুক দিল ; তারপর আর একটু কফি খেয়ে নিয়ে গোঁফজোড়ায় আঙ্গুল বুলিয়ে বলল, 'তুমিই ভেবে দেখ, মাদাম শোইবেস, আমার দায়িত্বটা। মেয়েটাকে ফুসলিয়ে নিয়ে আসা হয়েছে এখানে—এই—কি বলব, ভদ্র-ভাষায়ই বলি, কুস্থানে। এখন তার বাপ-মা করছে খোঁজাখুঁজি। বেশ! তাকে এক জায়গা থেকে আর-এক জায়গায় সরানোও হচ্ছে; এখন সে তোমারই হাতে এসেছে—আর ভেবে দেখ, ব্যাপারটা ঘটছে কিনা আমারই এলাকার মধ্যে। এখন আমি কি করতে পারি?'

'কিন্তু, মি. বারকেশ, সে তো এখন সাবালিকা', উত্তর দিল বাড়িউলী।

'হ্যাঁ, ওদের কেউই নাবালক কি নাবালিকা নয়,' সায় দিয়ে বলল ইসাইয়া সাবিচ। 'তারা মুচলেকাও দিয়েছে। নিজেদের ইচ্ছায়—'

এমা বলল, 'মাইরি, এখানে সে নিজের মেয়ের মতোই রয়েছে।'

দারোগা একটু বিরক্ত হয়ে ভ্রূ কুঁচকে বলল, 'আমি তা বলছি না। কিন্তু আমার অবস্থাটা একবার বুঝে দেখ। একটা কর্তব্য তো আছে।'

বাড়িউলী হঠাৎ উঠে দাঁড়িয়ে, চটি পায়ে দরজার কাছে এসে, ঢুলু ঢুলু চোখে ডাক দিল, 'মি. বারকেশ, একটু এদিকে আসুন না। দেখুন তো, এখানটা ভেঙ্গে জায়গাটা বড় করলে কেমন হয়!'

'দেখি তো।' বলে উঠে গেলেন দারোগা।

দশ মিনিট বাদে দুজনেই ভিতর থেকে বৈঠকখানায় ফিরে এলেন। বারকেশের হাতে একখানা একশ রুব্লের নতুন নোট—পকেটে ঢুকছে। ভুলিয়ে-আনা মেয়েটির বিষয়ে আর-কোন কথা হল না।

আলোচনা চলতে লাগল, এখনকার ছেলেদের লঘুগুরু জ্ঞানের অভাব নিয়ে। দারোগা সাহেবই কথা পাড়লেন, 'আমার একটি ছেলে আছে—স্কুলে পড়ে—পল্! পাজিটা একদিন এসে বলে কিনা, 'বাবা, স্কুলের ছেলেরা আমার পিছনে লাগে। বলে, তুমি নাকি পুলিসের লোক·আর তুমি নাকি বেশ্যাবাড়ির খবরদারি কর, আর তাদের কাছ থেকে ঘুষ খাও।'—শোন একবার কথা!'

'সে আবার কি কথা!' আমতা আমতা করে বলে আনা।

'আমিও ধমকে দিয়েছি তাকে', বলতে লাগলেন দারোগা সাহেব, 'হেডমাস্টারকে বলিস, ফের যদি ও-রকম কথা শুনি, দেব গভর্নরের কাছে নালিশ ঠুকে। কিন্তু ও-ছোঁড়া

আরও দু-একজন এরপর উঠে দাঁড়িয়ে তাদের প্রভু-সম্পর্কে দু-চার কথা বলল। সারা ঘরে এক তীব্র আনন্দ সঞ্চারিত হয়ে গিয়েছিল, ক্রমেই যেন তা আরও তীব্র, আরও ঘনীভূত হয়ে আসছে। আর সেই আনন্দের আবেগে উপবিষ্ট অবস্থাতেও দুলছে কেউ কেউ, সর্বাঙ্গ তাদের এক ছন্দোবন্ধ সুষমায় আন্দোলিত হচ্ছে। বারাব্বাসের মনে হল, এরা মন্ত্রমুগ্ধ। চুপচাপ সে সব দেখে যেতে লাগল।

কি এক বিস্ময় যে তার জন্যে জমা রয়েছে, তা সে তখন ভাবতেও পারেনি। আচমকা সে অবাক হয়ে গেল। ঠোঁটকাটা সেই মেয়েটি। ভিড়ের মধ্যে থেকে সে উঠে দাঁড়িয়েছে। হাত দু-খানি তার শীর্ণ বুকের উপরে জড়ো করা; মুখখানি বিবর্ণ। আর সেই বিবর্ণ রক্তশূন্য মুখের উপরে সূর্যের আলো এসে পড়েছে। সমাধিভূমির পাশে আকস্মিকভাবে সেই যে একদিন দেখা হয়ে গিয়েছিল, তারপর আর তাদের দেখা হয়নি। বারাব্বাসের মনে হল এই ক-দিনেই সে যেন আরও রোগা, আরও ফ্যাকাশে হয়ে গিয়েছে। গাল দুটি গর্তে-বসা, দৃষ্টি বিস্ফারিত। পোশাকও শতছিন্ন। সকলেই তার দিকে তাকিয়ে আছে, কেউই তাকে চেনে না। চেনে না বলেই মনে হল। মনে হল তারা বিস্ময়বোধ করছে। অথচ কেন যে এই বিস্ময় তাও ঠিক বুঝে উঠতে পারছে না। কি বলবে এই মেয়েটি!

সত্যিই তো, কি বলবে? এ প্রশ্ন বারাব্বাসেরও। মেয়েটি যেন বিব্রত বোধ করছে, কি যে বলবে ভেবে পাচ্ছে না। কিছু বলুক আর নাই বলুক, বারাব্বাসের তাতে কোন ক্ষতিবৃদ্ধি নেই। তা সত্ত্বেও তার অস্বস্তি লাগতে লাগল। কি বলবে ও?

স্পষ্টই বোঝা গেল মেয়েটি একটু ভয় পেয়ে গেছে। চোখ বুজে আড়ষ্ট হয়ে দাঁড়িয়ে আছে। কারুর দিকে তাকাবার সাহস পর্যন্ত তার নেই। যেন দু-চার কথা বলে এখন সে পালাতে পারলেই বাঁচে। এতই যদি ভয় তো এখানে না এলেই পারত। কি এমন ক্ষতি হত তাতে!

ঈশ্বরপুত্রের অলৌকিক শক্তি সে স্বচক্ষে প্রত্যক্ষ করেছে। সেই কথাই সে আজ এখানে জানাবে। পৃথিবীর তিনি ত্রাণকর্তা। তাঁর অসীম শক্তিতে আস্থা জানিয়ে সে অন্য প্রসঙ্গ শুরু করল। এমনিতেই মেয়েটি জড়িয়ে জড়িয়ে কথা বলে, তার উপরে আবার এত লোক দেখে সে আজ ভয় পেয়ে গেছে। কোন কথাই তাই সে গুছিয়ে বলতে পারল না। শ্রোতাদের দিকে তাকিয়ে মনে হল, খুবই হতাশ হয়েছে তারা। অস্বস্তি বোধ করছে। দু-একজন তো লজ্জায় মুখ নিচু করে বসে রইল। মেয়েটির শেষ ক-টি কথা বারাব্বাস শুনতে পেল—'প্রভু, তোমার হয়ে তুমি আমাকে সত্যজ্ঞাপন করতে বলেছিলে; তোমার আদেশই আমি পালন করলাম।' বলে সে এক কোণে বসে পড়ল। অন্যান্যদের উৎসুক দৃষ্টি থেকে সে এখন আত্মগোপন করতে পারলেই বাঁচে।

শ্রোতারা সব পরস্পরের মুখ চাওয়াচাওয়ি করতে লাগল। কিছুই প্রায় বলতে পারেনি মেয়েটি। তার এই অক্ষমতার জন্যেই যেন শান্ত-গম্ভীর এই অনুষ্ঠানের মর্যাদা ঈষৎ ক্ষুণ্ণ হয়েছে। তা-ই হবে হয়ত। এরপর যে আর অন্য কিছু জমবে না, তা-ও সবাই জানে। সকলেই এখন সভাভঙ্গ করে বাড়ি যেতে চায়। বারাব্বাসকে যারা নাস্তিক বলে তাড়িয়ে দিয়েছিল একদিন, তাদেরই মধ্যে একজন উঠে দাঁড়াল। লোকটি এদের নেতা-গোছের। উঠে দাঁড়িয়ে সে জানাল যে, আজকের মতো সভাভঙ্গ করা হচ্ছে। তারপর বলল, শহরের মধ্যে কোথাও মিলিত না হয়ে কেন যে তাঁরা সমবেত প্রার্থনানুষ্ঠানের জন্যে এমন একটি জায়গা বেছে নিয়েছেন, তা কারুর অজানা নয়। এরপর তাঁরা অন্য কোথাও মিলিত হবেন। কিন্তু ঠিক কোথায়, এখনও তা কিছু বলতে পারা যাচ্ছে না। তবে হ্যাঁ, প্রভুর আশীর্বাদে পরবর্তী অনুষ্ঠানের জন্যেও যে নিরাপদ কোন জায়গা খুঁজে পাওয়া যাবে তাতে তাঁদের সন্দেহ নেই। প্রভুই

তাঁদের সর্ব বিপদ থেকে রক্ষা করবেন। তাঁরা তো নিরীহ মেষপালকমাত্র, প্রভুই তাঁদের রক্ষক। তাঁদের তিনি পরিত্যাগ করবেন না। এবং—

বাকি কথাগুলি বারাব্বাসের কানে গেল না। সে ততক্ষণে বাইরে চলে এসেছে। এতক্ষণে তার স্বস্তির নিশ্বাস পড়ল।

আগাগোড়া সমস্ত ব্যাপারটাই তার এখন কদর্য লাগছে।

দু-একদিনের মধ্যেই নির্যাতন শুরু হয়ে গেল। বিচারের নামে সে এক বীভৎস অত্যাচার। ডাঙ্ গেটের সেই যে ছেলেটি, সারাক্ষণই যে হাঁপাত, অন্ধ-বুড়ো একদিন তাকে সঙ্গে নিয়ে জেরুসালেমের আদালতে গিয়ে তার নালিশ জানিয়ে এল। সেখানে গিয়ে সে বলল:

—ডাঙ্ গেটে আমাদের আস্তানার কাছে একটি মেয়ে থাকে; আশপাশের লোক-দের মধ্যে সে যা-তা সব রটিয়ে বেড়াচ্ছে। বলছে, কে নাকি তার এক ত্রাণকর্তা আছেন, পৃথিবীকে তিনি পালটে দেবেন। আজকের এই পৃথিবীকে তিনি ধ্বংস করবেন, তারপর সেই ধ্বংসস্তূপের মধ্য থেকেই নতুন-পৃথিবীর অভ্যুদয় হবে। একমাত্র তাঁর কথা ছাড়া অন্য আর কারুর কথাই সেখানে খাটবে না। বলুন, এ কি মিথ্যে নয়? আর এই-সব মিথ্যে রটানো ছাড়া মেয়েটির আর অন্য-কোন কাজ নেই। এ মেয়ে সর্বনেশে। পাথর ছুঁড়ে হত্যা করলে তবেই এর উপযুক্ত শাস্তি হয়। ঠিক কিনা!

বিচারক ধর্মবুদ্ধিপরায়ণ লোক। এটুকু শুনেই তিনি রায় দিতে রাজি নন। বুড়োকে তিনি সব খুলে বলতে বললেন। প্রথমত, এই ত্রাণকর্তাটি কে? বুড়ো তাতে বলল যে, অতশত সে জানে না। তবে হ্যাঁ, এই লোককে বিশ্বাস করবার অপরাধেই আরও অনেককে এর আগে হত্যা করা হয়েছে। মেয়েটিকে সে বলতে শুনেছে যে, এই ত্রাণকর্তাই তার প্রভু। প্রভু সবাইকে রক্ষা করবেন। কুষ্ঠরোগীদেরও তিনি দূরে সরিয়ে রাখবেন না। তাদের তিনি রোগমুক্ত করবেন, সুস্থ করে তুলবেন। আর পাঁচজনের মতো কুষ্ঠরোগীরাও তখন অবাধে সব জায়গায় যেতে পারবে। তা যদি হয় তো বড়ই ভয়ের কথা। এখন তবু তাদের সঙ্গে একটা করে ঘণ্টা থাকে, ঘণ্টার শব্দ শুনে সবাই সতর্ক হয়ে যায়। তা-ও যদি তখন না থাকে তো যে-কোন মুহূর্তেই তাদের সঙ্গে ছোঁয়াছুঁয়ি হয়ে যেতে পারে—বিশেষ করে যারা অন্ধ তাদের কাছে এটা আরও আশঙ্কার কথা। এখন এই যে সব রটিয়ে বেড়াচ্ছে মেয়েটি, এ কি অন্যায় নয়?

বিচারক ঈষৎ চিন্তিতভাবে তাঁর চিবুকের ডগায় মৃদু মৃদু টোকা মারতে লাগলেন; অন্ধ-বুড়ো তার শব্দ পর্যন্ত শুনতে পেল। তারপরেই তিনি প্রশ্ন করলেন:

—মেয়েটিকে কেউ বিশ্বাস করে?

—করে। বলতে কি, ডাঙ্ গেটের ওখানে একদল লোক আছে, এই ধরনের সব উদ্ভট কথা পেলে তারা আর অন্য-কিছুই শুনতে চায় না। সব চাইতে বেশি বিশ্বাস করে কুষ্ঠরোগীরা। সময় নেই অসময় নেই, মেয়েটি তাদের সঙ্গে গিয়ে মেলামেশা করছে। কুষ্ঠরোগীদের জন্যে যে আলাদা একটুখানি জায়গা ঘিরে দেওয়া হয়েছে, কয়েকবারই মেয়েটি সেখানে গিয়েছিল। এ নিয়ে আর এখন কানাঘুষোর অন্ত নেই। মেয়েটি নাকি তাদের কাছে গিয়ে নষ্ট হয়েছে। আগে আমি এ-সব কিছুই জানতাম না। হালে এ-সব কানে আসছে। মেয়েটির বিয়ে হয়নি এখনও; কিন্তু আর যা-ই হোক, ও-মেয়ে কুমারী নয়। লোকে তো বলে, একটি ছেলেও হয়েছিল; নিজেই ও তাকে হত্যা করেছে। তবে হ্যাঁ, সত্যি-মিথ্যে আমি জানি না। পাঁচজনে পাঁচকথা বলে; আর আমিও যখন কালা নই, দু-চারটে কথা আমার কানেও যায়। কানে আমি ঠিকই শুনতে পাই; চোখ দুটিই শুধু অন্ধ। অন্ধ হওয়া বড় দুর্ভাগ্য প্রভু, বড়ই দুর্ভাগ্য।

বিচারক সে-কথায় কান না দিয়ে জিজ্ঞেস করলেন, ক্রুশবিদ্ধ যে-লোকটিকে মেয়েটি ত্রাণকর্তা বলে রটিয়ে বেড়ায়, মেয়েটির মারফতে কি তার অনেক শিষ্যও জুটে গিয়েছে?

নিশ্চয়ই। তার কারণ প্রত্যেকেই চায় সেরে উঠতে। মেয়েটিও তাই রটিয়ে দিয়েছে যে, কানা হোক, খোঁড়া হোক—প্রত্যেককেই তিনি সারিয়ে তুলবেন। পৃথিবীর কোনখানেই আর তিনি কোন দুঃখ রাখবেন না। ডাঙ্ গেটে তো না-ই, কোনখানেই না। শুনে তার অঢেল শিষ্য জুটে গিয়েছিল। এখন অবশ্য তারা চটাচটি আরম্ভ করে দিয়েছে। মেয়েটি তাদের কথা দিয়েছিল যে, শীগগিরই আবার তাঁর দেখা পাওয়া যাবে। এদিকে তাঁর দেখা নেই। সবাই তাই একটু বেঁকে বসেছে। মেয়েটিকে তারা সর্বক্ষণই কথা শোনাচ্ছে এখন, ঠাট্টা-বিদ্রূপ করছে। এইটেই স্বাভাবিক। তবে হ্যাঁ, কুষ্ঠরোগীরা অবশ্য এখনও বিশ্বাস করে তাকে। যেভাবে মেয়েটি তাদের কানে রাতদিন সব মন্ত্র ঢালছে, বিশ্বাস না করে আর উপায় কি! এমন কথাও সে তাদের বলেছে যে, কুষ্ঠরোগীদের তো এখন কেউ মন্দিরে ঢুকতে দেয় না, প্রভু তাদের মন্দিরেও নিয়ে যাবেন।

—কুষ্ঠরোগীদের? কি সর্বনাশ!

—হ্যাঁ, তাদেরকেও।

—মেয়েটি কি পাগল নাকি? পাগল ছাড়া কেউ বলে এ-কথা?

—মেয়েটি তো কিছু বলে না, তার প্রভুই তাকে দিয়ে বলান। প্রভুর নাকি অসীম ক্ষমতা। সব ইচ্ছাই তিনি পূর্ণ করতে পারেন, সব-কিছুকেই তিনি পালটে দিতে পারেন। কোন-কিছুই তাঁর অসাধ্য নয়; তিনি ঈশ্বরপুত্র।

—ঈশ্বরপুত্র!

—হ্যাঁ, তাই।

—মেয়েটি কি তাই বলে নাকি?

—শুধু কি বলে, এ তার দৃঢ় বিশ্বাস। আস্পর্ধার বহরটা একবার দেখুন; স্বচক্ষে যাকে সবাই ক্রুশবিদ্ধ হয়ে মরতে দেখেছে, সে কিনা ঈশ্বরপুত্র! আর মেয়েটিও কিনা স্বচ্ছন্দে তাই রটিয়ে বেড়াচ্ছে! শুধুমাত্র এই অপরাধেই ওর শাস্তি হওয়া উচিত। লোকটিকে যারা ক্রুশবিদ্ধ করবার আদেশ দিয়েছিলেন, ভেবে-চিন্তেই দিয়েছিলেন। ঠিক কিনা।

—আমিও তাঁদের মধ্যে ছিলাম।

—তবে তো আর কথাই নেই, সবই আপনি জানেন।

চুপচাপ কাটল কিছুক্ষণ। বিচারক তাঁর চিবুকের ডগায় মৃদুমন্দ টোকা মারছেন। অন্ধ-বুড়ো তার শব্দ শুনে বুঝল যে, তিনি এখন চিন্তানিরত। তারপর একসময় সেই মৃত্যু-হিম স্তব্ধতা ভঙ্গ করে তিনি বললেন যে, মেয়েটির এই অদ্ভুত বিশ্বাসের জন্যে আদালতে ডেকে নিয়ে এসে তার কাছে কৈফিয়ত তলব করা হবে।

মাথা নিচু করে অন্ধ-বুড়ো তাঁকে ধন্যবাদ জানাল। দেয়াল ধরে ধরে সে বাইরে আসবার চেষ্টা করছিল। অবস্থা দেখে তাকে সাহায্য করবার জন্যে বিচারক তাঁর একজন ভৃত্যকে ডেকে পাঠালেন। তারপর মেয়েটি যে সত্যিই অপরাধী, সে বিষয়ে পুরোপুরি নিঃসন্দেহ হবার জন্যে শেষবারের মতো তাকে প্রশ্ন করলেনঃ

—মেয়েটির বিরুদ্ধে তোমার ব্যক্তিগত কোন আক্রোশ নেই তো?

—আক্রোশ! আক্রোশ কেন থাকবে? কারুর বিরুদ্ধেই আমার কোন আক্রোশ নেই। আমি অন্ধ, এদের আমি চেহারা পর্যন্ত দেখিনি। আর শুধু এদের বলেই নয়, কাউকেই কখনও আমি দেখিনি। আক্রোশ কেন থাকবে? যা সত্যি, তাই শুধু আপনাকে জানালাম।

ভৃত্যটি তাকে বাইরে গিয়ে পৌঁছে দিয়ে এল। ফটকের বাইরে সেই ছেলেটি তখনও অপেক্ষা করছিল। অন্ধ-বুড়ো তার শ্বাস-টানার শব্দ শুনতে পাচ্ছে। হাতড়ে হাতড়ে সে তার হাত ধরল গিয়ে। তারপর দুজনে মিলে ডাঙ্ গেটের দিকে রওনা হয়ে গেল।

রায় দেওয়া হল, মেয়েটি অপরাধী; আর এই অপরাধের জন্যে তাকে হত্যা করা হবে। শহরের দক্ষিণ দিকে বিরাট যে-একটি গহ্বর রয়েছে, একটু বাদেই তাকে সেখানে নিয়ে যাওয়া হল। রায় শুনবার জন্যে প্রচুর লোক আদালতে গিয়ে জমা হয়েছিল। সারাটা পথ তারা চিৎকার করতে করতে এসেছে। মন্দির-রক্ষী একজন কর্মচারীও তাঁর সান্ত্রীদের নিয়ে এসে উপস্থিত হয়েছেন। সান্ত্রীদের চুল এবং দাড়ি ফিতে-বাঁধা; পা থেকে কোমর পর্যন্ত অনাবৃত। প্রত্যেকের হাতেই ষাঁড়ের চামড়ার দীর্ঘ এক-একখানি চাবুক। চাবুক আস্ফালন করে তারা শান্তিরক্ষা করছে। সান্ত্রীদেরই একজন মেয়েটিকে সেই গহ্বরের মধ্যে গিয়ে দাঁড় করিয়ে রেখে এল। উত্তেজিত জনতাও ততক্ষণে সার বেঁধে দাঁড়িয়েছে। গহ্বরের মধ্যে বড় বড় সব পাথর ছড়ানো; আর তার গায়ে চাপ-চাপ রক্তের দাগ। স্পষ্টই বোঝা যায়, ইতিপূর্বে তারা আরও অনেককে এইভাবে পাথর ছুঁড়ে হত্যা করেছে।

সৈন্যাধ্যক্ষ হঠাৎ চিৎকার করে উঠলেন, 'চুপ, চুপ।' মুহূর্তে সবাই শান্ত হয়ে গেল। আর সেই ভৌতিক নিস্তব্ধতার মধ্যে নগর-পুরোহিতের একজন সহকারী তাঁর ধীরমন্থর কন্ঠে রায় পাঠ করে শোনাতে লাগলেন। মৃত্যুদণ্ডের কারণ বর্ণনা করে তারপর তিনি বললেন যে, মেয়েটির বিরুদ্ধে যে এসে অভিযোগ উত্থাপন করেছে তাকেই সর্বপ্রথম পাথর ছুঁড়তে হবে। অন্ধ-বুড়োকে তখন গহ্বরের ধারে নিয়ে যাওয়া হল। একজন তাকে বুঝিয়ে বলল ব্যাপারটা। কিন্তু বোঝা গেল যে, ব্যবস্থাটা তার মনঃপূত হয়নি।

—কেন, আমি কেন ওকে পাথর ছুঁড়তে যাব? আমি কেন? আমি তো ওকে দেখিনি পর্যন্ত—

সবাই তাকে বুঝিয়ে বলল যে, এইটেই হল আইন। আইনের নির্দেশ, এ কি অমান্য করা যায়? অনিচ্ছা সত্ত্বেও বুড়ো এগিয়ে এল তখন। কে একজন তার হাতে একখণ্ড পাথর তুলে দিতেই পাথরখানাকে সে সামনে ছুঁড়ে মারল। তারপর আবার, আবার। এবং প্রতিবারেই সে লক্ষ্যভ্রষ্ট হতে লাগল। সে অন্ধ, লক্ষ্যবস্তুকে সে দেখতেও পাচ্ছে না। কি করে সে লক্ষ্যভেদ করবে! এলোপাতাড়ি সে পাথর ছুঁড়ে যেতে লাগল শুধু। বারাব্বাস তার পাশেই দাঁড়িয়ে ছিল দৃষ্টি তার মেয়েটির দিকে নিবন্ধ। এবারে সে চোখ ফিরিয়ে দেখল যে, বুড়োকে সাহায্য করবার জন্যে কে-একজন এগিয়ে এসেছে। লোকটির চেহারা রুক্ষ, কঠিন। আর তার কপালের একধারে চামড়ার একটি ছোট্ট খাপ লটকানো; তার মধ্যে আইনের নির্দেশনামা রয়েছে। লোকটি বোধ হয় একজন কলমচি। বুড়োর হাতের মধ্যে একখণ্ড পাথর তুলে দিয়ে হাতখানাকে সে সামনে এগিয়ে ধরল। টিপ ঠিক করে দিল। তারপর সজোরে নিক্ষিপ্ত হল সেই পাথর। এবং এবারেও লক্ষ্যভ্রষ্ট হল। গহ্বরের মধ্যে দাঁড়িয়ে আছে মেয়েটি; চোখ দুটি উজ্জ্বল, বিস্ফারিত। সে জানে, মৃত্যু তার অবধারিত। সেই মৃত্যুর জন্যেই সে এখন প্রতীক্ষা করছে।

এত করেও যখন কিছু হল না, লোকটি অধৈর্য হয়ে উঠল। মাথা নিচু করে বড় আর ধারালো একখণ্ড পাথর কুড়িয়ে নিল সে, তারপর প্রাণপণ শক্তিতে সেই পাথর ছুঁড়ে মারল। এবারে আর সে লক্ষ্যভ্রষ্ট হল না। অল্প-একটু টলে উঠল মেয়েটি, তারপর আছড়ে পড়ে গেল। শীর্ণ দুর্বল হাত দুখানি তার সামনের দিকে প্রসারিত; অসহায়ের

মতো কি যেন আঁকড়ে ধরতে চাইছে। জনতা ওদিকে উল্লাসে উন্মত্ত হয়ে উঠেছে। চিৎকারে আর কান পাতা যায় না। লোকটির দিকে ফিরে তাকাল বারাব্বাস; দেখল যে, লক্ষ্যভেদের আনন্দে তার সারামুখ উদ্ভাসিত। পা টিপে বারাব্বাস তার দিকে এগিয়ে গেল, তারপর তার জামাটা একটু তুলে ধরেই লম্বা একখানা ছুরি বসিয়ে দিল সে। এ-কাজে তার দীর্ঘদিনের অভ্যাস। ব্যাপারটা কেউ টের পর্যন্ত পেল না। আর তা-ছাড়া সকলেই তখন পাথর-ছোঁড়ায় উন্মত্ত হয়ে উঠেছে; টের পাবার তাই কথাও নয়।

কার্যোদ্ধার করে গহ্বরের ধারে গিয়ে দাঁড়াল বারাব্বাস। টলতে টলতে মেয়েটি এগিয়ে আসছে; হাত দুখানি সামনে প্রসারিত। সেই অবস্থাতেই সে হঠাৎ চিৎকার করে উঠল:

—এসেছেন! তিনি এসেছেন!—আমি তাঁকে দেখতে পাচ্ছি! দেখতে পাচ্ছি!—

সামনের দিকে হাত বাড়িয়ে দিল মেয়েটি। মনে হল যেন সে এক অলক্ষ্য পুরুষের বস্ত্রপ্রান্ত আঁকড়ে ধরেছে। অনুনয়কাতর কন্ঠে বলছে:

—প্রভু, কি করে আমি তোমার হয়ে সাক্ষ্য দেব বল! আমি অক্ষম। আমাকে তুমি ক্ষমা কর, ক্ষমা—

পাথরে-পাথরে রক্ত-মাখামাখি; তারই উপরে মেয়েটি আছড়ে পড়ল আবার। আর উঠল না।

হত্যা-পর্ব সমাপ্ত হবার পরে অবাক হয়ে সবাই দেখল যে, জনতার মধ্যেও যেন কে-একজন মরে পড়ে আছে। আর অন্য একজন লোকও হঠাৎ সেখান থেকে ছুটে বেরিয়ে গেল। অলিভ-অরণ্যের শাখায়-শাখায় তখন অন্ধকার নেমে এসেছে; সেই অন্ধকারের মধ্যে যে সে কোথায় মিলিয়ে গেল কেউ বুঝতেই পারল না। জনকয়েক সান্ত্রী অবশ্য তার পিছু নিয়েছিল, তাতে কোন লাভ হয়নি। ধরিত্রীই যেন তাকে গ্রাস করে ফেলেছে।

সন্ধ্যার একটু পরেই আবার গা-ঢাকা দিয়ে ফিরে এল বারাব্বাস। গহ্বরের গা বেয়ে বেয়ে সে নিচে নেমে গেল। অন্ধকারে পথ ঠাহর হয় না, হাতড়ে হাতড়ে সামনে এগোতে হয়। একটু এগিয়েই সে মেয়েটিকে দেখতে পেল। স্তূপীকৃত পাথরের নিচে তার মৃতদেহ প্রায় চাপা পড়ে গেছে। সর্বাঙ্গ চূর্ণবিচূর্ণ। স্পষ্টই বোঝা যায় যে, মৃত্যুর পরেও বহুক্ষণ ধরে তার উপরে শিলা-বৃষ্টি হয়েছে। মৃতদেহটিকে তুলে নিয়ে গহ্বর থেকে বেরিয়ে এল বারাব্বাস, তারপর অন্ধকারের মধ্যে মিলিয়ে গেল।

ঘন্টার পর ঘন্টা সে পথ হাঁটছে। কাঁধের থেকে মৃতদেহটিকে মাঝে মাঝে সে সামনে নামিয়ে রেখে একটু জিরিয়ে নেয়, তারপর ফের পথ চলতে শুরু করে। আকাশ এখন মেঘমুক্ত, নক্ষত্রগুলি সব ঝকঝক করছে। এতক্ষণ চাঁদ ছিল না, এবারে চাঁদও উঠল। মেয়েটির মুখের দিকে তাকাল বারাব্বাস। আশ্চর্য এত যে ওরা পাথর ছুঁড়েছে, মুখখানি তবু বিক্ষত হয়নি। পান্ডুর, প্রায়-স্বচ্ছ মুখ। মৃত্যুর পরেও তার কোন বিকৃতি ঘটেনি। শুধু ঠোঁটের উপরকার সেই কাটা-দাগটি আর এখন চোখে পড়ে না। না পড়ুক, কিছুই আর তাতে যায় আসে না। সব-কিছুই এখন অর্থহীন।

এই মেয়েকেই বারাব্বাস একদিন প্রেম নিবেদন করেছিল। সেদিনকার কথা আজ আবার তার মনে পড়ল। মেয়েটিকে সে যখন—না, এ নিয়ে সে আর ভাববে না কিছু!—কিন্তু তাকে যখন সে তার ভালোবাসার কথা জানিয়েছিল, জানিয়েছিল যে সে তাকে নিজের মতো করে পেতে চায়, সারা মুখ তার উদ্ভাসিত হয়ে উঠেছিল। বারাব্বাসের তা মনে আছে। অন্য আর-কেউ কখনও তাকে প্রেম নিবেদন করেনি। আর বারাব্বাসের প্রেমও যে মিথ্যে, নেহাতই মিথ্যে, তাও বোধ হয় সে জানত। জানত তবু খুশি হয়েছিল? নাকি জানত না? সে যাই হোক, যা-কিছু তার কাছে প্রার্থনা করেছে বারাব্বাস, পেয়েছে।

তার কাছে যা অপরিহার্য, যা না হলে সে বাঁচতে পারে না, মেয়েটি তা তাকে দিয়েছে। রোজই দিয়েছে। এতখানি সে হয়ত চায়ওনি। মেয়েটির গলা একটু কর্কশ, আর সেই কর্কশ গলায় সে জড়িয়ে জড়িয়ে কথা বলত। বারাব্বাসের তাতে অসহ্য বিরক্তি লাগত এক-এক সময়। সে-কথা সে তাকে বলেও দিয়েছিল। বলেছিল যে, সে যেন অত বাজে না বকে। হাতের কাছে তখন আর অন্য-কোন মেয়ে ছিল না, বাধ্য হয়েই বারাব্বাসকে তখন এই মেয়েকে দিয়েই কাজ চালিয়ে নিতে হয়েছে। পা সারবার পরে সে আর ফিরেও তাকায়নি অবশ্য, তৎক্ষণাৎ তাকে পরিত্যাগ করেছে। তাছাড়া সে আর কি-ই বা করতে পারত!

সামনেই আদিগন্ত মরুভূমি; বিবর্ণ জ্যোৎস্নায় তাকে ক্লান্ত, নিষ্প্রাণ দেখাচ্ছে। যে দিকেই চাও, সেই একই দৃশ্য, একই ক্লান্তি, একই শূন্যতা ছড়িয়ে আছে। বারাব্বাস তা জানে।

পরস্পরকে ভালোবাস—

মাথা নিচু করে আর-একবার সে মেয়েটির দিকে তাকাল। তারপর তাকে কাঁধে তুলে নিয়ে সে পথ চলতে শুরু করল।

উট আর খচ্চরে-হাঁটা পথ। জেরুসালেমের থেকে শুরু হয়ে জুডার মরুভূমির মধ্য দিয়ে এ-পথ মোয়াবাইট-ভূমিতে গিয়ে পড়েছে। পথ-চলতি ভারবাহী পশুর পিঠ থেকে পড়ে-যাওয়া টুকিটাকি দু-একটা জিনিস এখানে-ওখানে ছড়িয়ে পড়ে আছে। এক-আধটা কঙ্কালও মাঝে মাঝে চোখে পড়ে। ধবধবে সাদা ক-খানা অস্থিমাত্র; ক্ষুধার্ত শকুনের দল তার উপর থেকে ঠুকরে ঠুকরে মাংস তুলে নিয়েছে। এখন প্রায় মধ্যরাত্রি। এতক্ষণ সে চড়াই ভেঙে এসেছে, সামনে এবারে উতরাই শুরু। পথও প্রায় শেষ হয়ে এল। ছোটখাট দু-একটা গহ্বর পার হয়ে এসে অল্পক্ষণের জন্যে থেমে দাঁড়াল বারাব্বাস। আর-একটা মরুভূমি তার সামনে। আগের চাইতে এটি আরও দুর্গম, আরও বন্ধুর। এটিও তাকে পার হতে হবে। পথশ্রমে সে ক্লান্ত হয়ে পড়েছে। এবারে একটু জিরিয়ে নেবে। আর বেশি দেরি নেই। সামনের এই বালুরাশি পার হতে পারলেই তার যাত্রা শেষ।

জায়গাটা সে খুঁজে নিতে পারবে তো? নাকি এখানকার সেই বুড়োর কাছে একবার জিজ্ঞেস করে নেবে? না, তার দরকার নেই। যা করবার সে একাই করবে। কি দরকার তার অন্য কারুর কাছে গিয়ে? বুড়ো হয়ত এর অর্থই বুঝতে পারবে না। বারাব্বাস নিজেই কি পেরেছে? সত্যিই তো, সাতরাজ্য ডিঙিয়ে মেয়েটিকে সে এখানেই বা নিয়ে আসতে গেল কেন? কেন আবার, তার আত্মা এখানে শান্তিলাভ করবে, তাই। এই তার উপযুক্ত জায়গা। গিলগলে কি কেউ তাকে শান্তি দিত? দিত না। আর জেরুসালেমে পড়ে থাকলে তার এই মৃতদেহ এতক্ষণে কুকুর দিয়ে খাওয়ানো হত। সেই অসম্মান থেকে বাঁচাবার জন্যেই বারাব্বাস তার মৃতদেহ এখানে সরিয়ে নিয়ে এসেছে। বাঁচাবার জন্যে? মৃতকে কি কেউ বাঁচাতে পারে? নাকি কোন দরকার হয় তার? সম্মান-অসম্মান সবই তো তার কাছে সমান। আর তাছাড়া এখানেই কি মেয়েটি শান্তি পাবে? এখানেও কি একদিন তাকে নির্বাসিতের জীবন যাপন করতে হয়নি? একটিই মাত্র সান্ত্বনা আছে এখন। মেয়েটির মৃত-শিশুকে এখানে কবর দেওয়া হয়েছে; তাকেও এবারে সেই একই শয্যায় শুইয়ে দেওয়া হবে। এই এখন তার একমাত্র শান্তি, তার একমাত্র সান্ত্বনা। কিন্তু এরই-বা কি মূল্য? কিছুমাত্র মূল্য নেই। সম্পূর্ণই নিরর্থক। বারাব্বাস তা জানে। জেনেও সে সেই অর্থহীন কাজই করে যাচ্ছে। কেউ তাকে দিয়ে করিয়ে নিচ্ছে। যে বেঁচে নেই, তাকে তুষ্ট করা বড় কঠিন।

জেরুসালেমে যাবার কি এমন দরকার পড়েছিল মেয়েটির! জনকয়েক উন্মাদ

মিলে রটিয়ে বেড়াচ্ছে যে, পৃথিবীতে একজন ত্রাণকর্তার আবির্ভাব হয়েছে, রটিয়ে বেড়াচ্ছে যে, সবাইকেই তাঁর জন্মভূমিতে গিয়ে মিলিত হতে হবে। এদের সঙ্গে গিয়ে না জুটলে কি তার চলছিল না? তার চেয়ে সে যদি সেই বুড়োর কথা মেনে চলত, এমনভাবে তাকে মৃত্যুবরণ করতে হত না। বুড়ো এ-সব হুজুগে মেতে ওঠেনি। বলেছিল যে, এ-সব তার অনেক দেখা আছে। এ-রকম লোক-ঠকানো ত্রাণকর্তা সে অনেক দেখেছে। কে বলবে, এ-ও তেমন একজন নয়? মেয়েটি সে-সব শোনেনি। না শুনে উন্মাদদের সঙ্গে গিয়ে জুটেছিল।

আর তার ফলও সে হাতে-হাতেই পেয়েছে। বারাব্বাস তার মৃতদেহের দিকে তাকাল। চূর্ণবিচূর্ণ, রক্তাক্ত। সে কিনা তার ত্রাণকর্তার জন্য সব তুচ্ছ করেছিল! ত্রাণকর্তা! সত্যি?

সত্যি? সত্যিই কি তিনি এই পৃথিবীর ত্রাণকর্তা? মানুষকে তিনি রক্ষা করবেন? তা-ই যদি হবে তো মেয়েটিকে তিনি রক্ষা করলেন না কেন? কেন তাকে এভাবে মরতে দিলেন? কই, বাঁচাতে পারলেন না তো!

ইচ্ছা করলেই পারতেন। ইচ্ছে করলেই মেয়েটিকে তিনি বাঁচাতে পারতেন। সে-ইচ্ছে তাঁর হয়নি। তার কারণ, নিজেরই হোক আর অন্যেরই হোক, যন্ত্রণাকেই তিনি ভালোবাসেন। ভালোবাসেন যে, অন্যেরা তাঁর হয়ে সাক্ষ্য দিক, তাঁর হয়ে যন্ত্রণাভোগ করুক।—'তোমার হয়ে তুমি আমাকে সত্যজ্ঞাপন করতে বলেছিলে, তোমার আদেশই আমি পালন করলাম।'—'মৃত্যুর ওপার থেকেও তোমার জন্যে আমি সাক্ষ্য দিতে এসেছি।'

না, ক্রুশবিদ্ধ সেই লোকটিকে তার ভাল লাগেনি। সে তাঁকে ঘৃণা করে। তিনিই একে হত্যা করেছেন। মেয়েটি তাঁর জন্যে মৃত্যুবরণ করুক, এ-ই তিনি চেয়েছিলেন। মৃত্যুর থেকে তিনি ওকে বাঁচাতে চাননি। সকলের অলক্ষ্যে তিনি সেই বধ্যভূমিতে এসে অবতীর্ণ হয়েছিলেন। আর-কেউ না জানুক, বারাব্বাস তা জানে। মেয়েটি যে তাঁর দিকে দু-হাত বাড়িয়ে দিয়েছিল, সে তো তাঁর মমতালাভের জন্যেই। প্রাণপণ শক্তিতে সে তাঁর বস্ত্রের প্রান্তভাগ আঁকড়ে ধরেছিল, সেও তাঁর সাহায্যলাভের জন্যেই। সাহায্য তিনি করেননি। করতে পারতেন, তবু করেননি। আর এই নির্মম পুরুষই কিনা ঈশ্বরপুত্র। ঈশ্বরের প্রিয়তম পুত্র! মানুষের ত্রাণকর্তা!

বারাব্বাসের যা করবার সে করেছে। প্রথম যে-লোকটি পাথর ছুঁড়ে মেরেছিল, ছোরা মেরে সে তাকে হত্যা করেছে। সে-টুকু যে করতে পেরেছে তাইতেই সে খুশি। তাতে অবশ্য কোন লাভ হয়নি। তার আগেই মেয়েটি আহত হয়েছিল। ছোরা মেরেও তাই কোন ফল হল না। না হোক, তবু সে তার কর্তব্য করেছে।

হাতের উলটো-পিঠ দিয়ে মুখ মুছে নিয়ে আপন-মনেই একবার হেসে উঠল বারাব্বাস। তারপর একটা ঝাঁকুনি দিয়ে মৃতদেহটি তুলে নিয়ে সে ফের উঠে দাঁড়াল। পথ চলতে তার এখন ক্লান্তি লাগছে।

একটু এগিয়েই সেই বুড়োর আস্তানা। দেখেই বারাব্বাস চিনতে পারল। কোথায় যে শিশুটিকে কবর দেওয়া হয়েছে, সেবারে এই বুড়োই তা তাদের চিনিয়ে দিয়েছিল। জায়গাটা তার এখন মনে নেই; তবে একবার যখন এসেছে, এবারেও ঠিক চিনে নিতে পারবে। ডানদিকে থাকে কুষ্ঠরোগীরা, আর সামনের দিকে সেই উন্মাদদের আড্ডা। না, অত দূরে নয়। আর-একটু এগিয়েই বারাব্বাস চিনতে পারল, এই সেই জায়গা। চাঁদের আলোয় অবশ্য অন্যরকম দেখাচ্ছে। তা দেখাক, এই যে সেই জায়গা, তাতে আর কোন সন্দেহ নেই। এইখানেই এসেছিল তারা। বুড়োর কাছেই শুনেছে যে, মাতৃজঠরেই শিশুটি মারা গিয়েছিল। এ শিশু অভিশপ্ত, অপবিত্র। ভূমিষ্ঠ হবার পরক্ষণেই বুড়ো তাই তাকে কবর দিয়েছে, কিছুমাত্রও দেরি করেনি। তোমার সন্তান

অভিশপ্ত হোক। মা তখন আসতে পারেনি; পরে সে মাঝে মাঝে এখানে এই কবরের পাশে এসে বসে থাকত।—সারাক্ষণই বুড়ো এইসব বলে যাচ্ছিল।

আর-একটু এগিয়েই চোখে পড়ল বারাব্বাসের। এটাই সেই কবর।

পাথরের ঢাকনাটাকে তুলে ধরে মেয়েটিকে সে ধীরে ধীরে শুইয়ে দিল তার মধ্যে। রক্তাক্ত হাত দু-খানিকে সযত্নে একটু গুছিয়ে রাখল। শেষবারের মতো তার দিকে তাকিয়ে রইল কিছুক্ষণ! তারপর সেই পাথরখানাকে ফের কবরের মুখে নামিয়ে দিল। বারাব্বাসের এবারে ছুটি। সামনেই তার ধু ধু মরুভূমি। চাঁদের আলোয় তার উপরে এক বিবর্ণ হলুদ ক্লান্তি ছড়িয়ে গেছে। মৃত্যুলোকের প্রতিচ্ছবি যেন। মৃত্যুলোক! এতক্ষণে সে মৃত্যুলোকে গিয়ে প্রবেশ করেছে। বারাব্বাসই পেণছে দিয়েছে তাকে। নিজের শিশু-সন্তানের পাশেই সে এখন চিরনিদ্রায় মগ্ন। কিন্তু কি তাতে এসে যায়? কিছুই না। বারাব্বাসের যা কর্তব্য, সে করেছে। লালচে দাড়ির গুচ্ছে মৃদু-মৃদু টোকা মারতে মারতে আপন মনেই সে হেসে উঠল আবার।

পরস্পরকে ভালোবাস—

বারাব্বাস যখন তার বন্ধুবান্ধবদের কাছে ফিরে এল, তার মধ্যে এক আমূল পরিবর্তন ঘটে গেছে। প্রথমটায় কেউ তাকে চিনতেই পারল না। তার এই পরিবর্তনের খানিকটা আভাস তারা জেরুসালেমেই পেয়েছিল বটে, তবে তাতে খুব বিচলিত হয়নি। ভেবেছিল যে, দীর্ঘদিন বেচারা কারারুদ্ধ হয়ে ছিল, তারপর মরতে মরতে ছাড়া পেয়েছে—তাই হয়ত এই ভাবান্তর ঘটে থাকবে; ভেবেছিল যে, দু-একদিন বাদেই সে আবার সুস্থ-স্বাভাবিক মানুষ হয়ে উঠবে। বহুদিন কেটে গেছে তারপর, তবু সে তার স্বাভাবিকতা ফিরে পায়নি; বরং যে-পরিবর্তনের তারা আভাসমাত্র পেয়েছিল, সেইটিই এখন দৃঢ়মূল হয়ে তার উপরে চেপে বসেছে। কি এর কারণ, তারা জানে না। শুধু জানে যে বারাব্বাস আর এখন আগের সেই স্বাভাবিক মানুষটি নয়।

অবশ্য সত্যি বলতে কি, চিরকালই ওর হাবভাব একটু অদ্ভুত। এত অন্তরঙ্গতা, এত ঘনিষ্ঠতা সত্ত্বেও কেউ ওকে ঠিক চিনে উঠতে পারেনি, কোথায় যেন একটা ব্যবধান থেকে গেছে। কিন্তু তাই বলে কি আজকের এই অবস্থার সঙ্গে তার কোন তুলনা চলে! সমস্ত পরিচয় ধুয়ে-মুছে দিয়ে সম্পূর্ণই অচেনা এক মূর্তিতে সে আজ সামনে এসে দাঁড়িয়েছে। কেউ কাউকে চেনে না, কখনও দেখেনি পর্যন্ত। লুট-তরাজের আঁটঘাট নিয়ে যখন তারা কথা বলতে আসে, সে-কথায় সে মনই দেয় না। পরামর্শ দেওয়া দূরে থাক, কেমন যেন উদাসভাবে সে তাকিয়ে থাকে। সব-কিছু সম্পর্কেই সে এখন নিস্পৃহ, নির্বিকার। জর্ডন উপত্যকায় গিয়ে যখন তারা হানা দেয়, মরুযাত্রীদের উপরে লুটপাট চালায়, বারাব্বাস তাতে অংশগ্রহণ করে ঠিকই, তবে গা লাগায় না। তাই বলে যে বিপদে-বিঘ্নে ও কিছু ভয়গ্রস্ত, তা-ও নয়। আসলে ও এখন নিরুদ্যম হয়ে পড়েছে, কোন-কিছুতেই ওর আর তেমন মন নেই। একদিন শুধু এই মনমরা ভাবটা হঠাৎ কেটে গিয়েছিল বারাব্বাসের। জেরিকো অঞ্চল থেকে কারা যেন সেদিন নগর-পুরোহিতের খাজনা নিয়ে যাচ্ছিল। সঙ্গে তাদের মন্দির-রক্ষী দুজন প্রহরী। বারাব্বাস সেদিন প্রায় ক্ষেপে গিয়েছিল বললেই চলে; রক্ষী দুজনকে হত্যা করতে সেদিন ওর এতটুকু দ্বিধা হয়নি। অথচ এর কোন দরকার ছিল না; আক্রমণ চালাবার সঙ্গে সঙ্গেই তারা আত্মসমর্পণ করেছিল। তা সত্ত্বেও বারাব্বাস তাদের রেহাই দেয়নি। লোক দুজনকে সে টুকরো টুকরো করে কেটেছে, তারপর তাদের খণ্ড-বিক্ষিপ্ত মৃতদেহের উপরে সে প্রায় উন্মত্তের মতোই থুথু ছুঁড়েছে। সে এক পৈশাচিক উল্লাস। বন্ধুদের সেটা ভালো

লাগে নি, বাড়াবাড়ি বলে মনে হয়েছে। প্রহরীদের তারা ঘৃণা করে, নগর-পুরোহিত আর তার সাঙ্গোপাঙ্গদেরও। কিন্তু তাই বলে কারুর মৃতদেহকে তারা অসম্মান করতে রাজি নয়। মৃতেরা পড়ে মন্দিরের এলাকায়, আর মন্দির হল ঈশ্বরের। মৃতকে অসম্মান করলে তাই ঈশ্বরকে অসম্মান করা হয়। বন্ধুরা সেদিন ভয়ই পেয়ে গিয়েছিল।

কিন্তু ঐ একদিনই। একদিন একটু ঝলসে উঠেই সে আবার নিভে গেছে। দলে থাকতে হলে প্রত্যেককেই কিছু-না-কিছু কাজ করতে হবে, সেইটেই নিয়ম। কাজে আর বারাব্বাসের উৎসাহ নেই; সে এখন নিয়মরক্ষা করে মাত্র। জর্ডন নদীর এক খেয়াঘাটে যেদিন রোমান পাহারাদারদের উপরে আক্রমণ চালান হল, সেদিনও তার কোন উৎসাহ দেখা যায় নি। অথচ এই রোমানরাই বারাব্বাসকে ক্রুশবিদ্ধ করতে চেয়েছিল। দলের আর সবাই সেদিন মেজাজে ছিল, তাই রক্ষে। প্রতিটি সৈন্যকে হত্যা করে তারা নদীর জলে ভাসিয়ে দিয়েছে, একটিকেও তারা পালাতে দেয়নি। অত্যাচারী এই রোমানদের যে বারাব্বাস ঘৃণা করে, তা তারা জানে; সে-ব্যাপারে তাদের এতটুকুও সন্দেহ নেই। তা সত্ত্বেও যে সেদিন তার কোন উৎসাহ দেখা গেল না, তাতে তারা অবাক হয়ে গেছে। অবাক হবারই কথা। সে-রাতে যদি তারা এতটুকুমাত্র নিরুদ্যম হয়ে পড়ত, বারাব্বাসের মতো হাত গুটিয়ে বসে থাকত, তো আর কথা ছিল না। অবস্থা তাহলে সঙ্গিন হয়ে দাঁড়াত।

কেন যে বারাব্বাস এমন পালটে গেল, তারা জানে না। এ-পরিবর্তন যেমন আকস্মিক, তেমনই বিস্ময়কর। দলের মধ্যে সে-ই সবচাইতে সাহসী। কোথায় কবে কি লুট করা হবে, কার উপরে আক্রমণ চালানো হবে, বারাব্বাসই তা ঠিক করত—এবং প্রতিবারই সে সফলকাম হত। মনে হত, কোন-কিছুই তার পক্ষে অসাধ্য নয়। তার অদম্য সাহসে, তার অদ্ভুত চাতুর্যে সবাই মুগ্ধ তখন। তারা প্রায় ধরেই নিয়েছিল যে, যা-কিছুতেই সে হাত দিক না কেন, সাফল্য তার অবধারিত। সাহস আর বুদ্ধিবলেই সে তাদের নেতা হয়ে দাঁড়িয়েছিল। অথচ মজা এই যে, কেউই তাকে ঠিক পছন্দ করত না। চিরকালই লোকটা একটু খেয়ালী ধরনের, একটু-বা স্বল্পবাক। দলের আর-পাঁচজনের সঙ্গে তাই ওর ঠিক খাপ খায়নি। তারাও কোনদিন ওকে বুঝে উঠতে পারত না। বুঝত না, কিন্তু বিশ্বাস করত। বারাব্বাসকে তারা ভালোবাসেনি—কিন্তু সম্ভ্রম করেছে, ভয় করেছে। আর এই সম্ভ্রম আর ভয়ের ভিতরেই দৃঢ়মূল একটি বিশ্বাস জন্মলাভ করেছিল যে, যা-কিছুই সে করুক, তাতেই সে সাফল্যলাভ করবে। যে ছিল সঙ্গীমাত্র, ধীরে ধীরে সে নেতা হয়ে দাঁড়াল।

সেই নেতাই এখন নিরুদ্যম, নেতৃত্বে তার স্পৃহা নেই। চুপচাপ সে গুহামুখে বসে থাকে; জর্ডন উপত্যকার ওপারে মর্মর সমুদ্র—সেই অলক্ষ্য সমুদ্রের দিকেই তার দৃষ্টি নিবদ্ধ। সে-দৃষ্টি অদ্ভুত, সে-দৃষ্টি অর্থহীন। সে-চোখে চোখ পড়লেও যেন কেমন অস্বস্তি লাগে। বড় একটা কথাও বলে না আজকাল। যদি-বা বলে তো তখন তাকে এতই অন্যমনস্ক মনে হয় যে, অস্বস্তিটা তাতে আরও বেড়ে যায় মাত্র। মরতে মরতে লোকটা বেঁচে গেছে, তাই হয়ত এই পরিবর্তন ঘটে থাকবে। কিন্তু সত্যিই কি ও বেঁচে গেছে? মনে তো হয় না। মনে হয়, মারাই গিয়েছিল; মারা গিয়ে তারপর আবার ফিরে এসেছে।

এসে এখন অস্বস্তি ছড়িয়ে বেড়াচ্ছে। তার এই প্রত্যাবর্তনে কেউ খুশি নয়। যতদিন সে নেতা ছিল, তার মূল্য ছিল। সে-মূল্য তারা দিয়েওছে। সেই নেতৃত্বেই সে এখন বীতস্পৃহ। তার আর-কোন মূল্যও তাই নেই। সে এখন অনাকাঙ্ক্ষিত, গলগ্রহমাত্র।

দুদিন আগেও বারাব্বাস তাদের নেতা ছিল; ছিল অসমসাহসী। লুটতরাজের

নিত্য-নতুন উপায় উদ্ভাবনে তার তুলনা পাওয়া যায়নি। বিনাবাক্যে তারা তখন তার নির্দেশ পালন করেছে। মৃত্যুকে সে তখন তুচ্ছ করে ফিরত। এ-সবই সত্যি। কিন্তু চিরকালই সে কিছু এত সাহসী ছিল না। ইলায়াহু যেদিন তার চোখের নিচে একখানা ছোরা বসিয়ে দিয়েছিল, তার আগে পর্যন্তও ছিল না। সেদিন থেকেই সে সাহসী হয়ে উঠেছে।

তার আগে সে ছিল ভীরু, কাপুরুষ। সেই ভীরুতার খোলসের মধ্য থেকেই হঠাৎ একদিন তার পুরুষ-সত্তার অভ্যুদয় ঘটল। ইলায়াহু তাকে খুন করতেই চেয়েছিল। সে-চেষ্টা তার সফল হয়নি। সেদিনকার সেই মৃত্যুপণ-সংগ্রামে বারাব্বাসই শেষ পর্যন্ত জয়ী হয়েছিল। ইলায়াহু দুর্ধর্ষ যোদ্ধা, প্রচণ্ড শক্তিশালী। কিন্তু তারুণ্যের ক্ষিপ্রতার কাছে সে সেদিন পরাভূত হয়েছে। যুদ্ধশেষে তার শ্রান্তক্লান্ত দেহটিকে দুহাতে কুড়িয়ে নিয়ে বারাব্বাস যখন তাকে এই পাহাড়ের চূড়োর উপর থেকে নিচের দিকে ছুঁড়ে মারল, শিউরে উঠেছিল সবাই। ইলায়াহু কি জানত না যে, এ-যুদ্ধে তার নিজেরই শেষ পর্যন্ত মৃত্যু ঘটবে! জানত যদি তো আগ বাড়িয়ে সে লড়তে গিয়েছিল কেন? তার কারণ আর অন্য-কিছুই নয়, বারাব্বাসকে সে ঘৃণা করত,—অসম্ভব ঘৃণা করত, কিন্তু তারই বা কারণ কি? অনেক ভেবেও তারা এর কোন কারণ খুঁজে পায়নি; সমস্ত ব্যাপারটাই তাদের কাছে একটা রহস্য বলে মনে হয়েছে।

সেদিনকার সেই সংগ্রামের মধ্য দিয়েই বারাব্বাসের সুপ্ত-সত্তার জাগরণ। সেদিন থেকেই সে তাদের নেতা। তার আগের দিন পর্যন্তও তার মধ্যে কোন বৈশিষ্ট্যের পরিচয় পাওয়া যায়নি। সে যেন ঘুমিয়ে ছিল; ছুরিকাঘাতের ওই তীব্রতাই তাকে জাগিয়ে দিয়েছে। এ নিয়ে আর তাদের আলোচনার অন্ত ছিল না।

আসল কথাটা কিন্তু তারা জানত না। কেউই জানত না যে, বারাব্বাসের হাতে যার মৃত্যু ঘটেছে, যার সেই শোচনীয় মৃত্যুর কথা এখনও তাদের স্পষ্ট মনে আছে, সেই ইলায়াহুই হল বারাব্বাসের পিতা। বারাব্বাসের মা ছিল এক মোয়াবাইট নারী। বহুদিন আগে জেরিকোর রাস্তায় এক দস্যুদল তাকে অপহরণ করেছিল। সবাই মিলে তার দেহ-সম্ভোগের পর জেরুসালেমেরই এক পতিতালয়ে তাকে বিক্রি করে দেওয়া হয়। দুদিন বাদেই বোঝা গেল যে মেয়েটি অন্তঃসত্ত্বা। বুঝবামাত্র বাড়িওয়ালী তাকে তাড়িয়ে দেয়। মেয়েটি তখন সম্পূর্ণই নিরাশ্রয়। এই নিরাশ্রয়-অবস্থায় জেরুসালেমের রাস্তার উপরে তার একটি সন্তান হল। সন্তানের জন্মদানের খানিক বাদেই মেয়েটির মৃত্যু ঘটে। নবজাতকের পরিচয় পর্যন্ত তাই কেউ জানতে পারেনি। এইটুকু শুধু সবাই বুঝতে পারল যে, ভূমিষ্ঠ হবার আগেই এর উপরে এর মায়ের অভিশাপ বর্ষিত হয়েছে। স্বর্গ আর মর্ত্য এবং স্বর্গ-মর্ত্যের অধীশ্বরের প্রতি তীব্র ঘৃণাভরেই এর মা এর জন্মদান করেছে।

এই যে রহস্য, এ কেউ জানে না। গুহার ভিতরে বসে ফিসফাস যারা কথাবার্তা কইছে তারা তো না-ই, বারাব্বাসও না। চুপচাপ সে বসে রয়েছে। মোয়াবের অগ্নিদগ্ধ পর্বতমালার ওপারে যে আদিগন্ত জলরাশি ছড়িয়ে পড়ে আছে, লোকে যাকে বলে মর্মর-সাগর, সেদিকেই তার দৃষ্টি নিবদ্ধ।

এইখানে এই পর্বতচূড়া থেকেই ইলায়াহুকে সে একদিন নিচে ফেলে দিয়েছিল। অথচ ইলায়াহুর কথাও সে এখন ভাবছে না। সে ভাবছে সেই ত্রাণকর্তার মায়ের কথা। ক্রুশবিদ্ধ সন্তানের দিকে তিনি তাকিয়ে ছিলেন। দুই চক্ষু অশ্রুহীন, মুখ দেখে তাঁর দুঃখ বোঝা যায়নি। দুঃখের সেই যন্ত্রণাকে তিনি গোপন করে রেখেছিলেন। সবই এখন তার মনে পড়ছে; যাবার আগে ভর্ৎসনাভরা চোখে যে তার দিকে একবার তাকিয়ে

গিয়েছিলেন, তা-ও। কত লোকই তো ছিল,—তাদের দিকে না তাকিয়ে তিনি বারাব্বাসের দিকে তাকাতে গেলেন কেন? তাকালেন যদি, ভৎর্সনা করলেন কেন?

প্রায়ই এখন তার গলগথার কথা মনে পড়ে। গলগথার কথা, ক্রুশবিদ্ধ সেই মানুষটির কথা, তাঁর মায়ের কথা—

দূরে শৈলশ্রেণীর দিকে তাকিয়ে আছে বারাব্বাস। তার ওপারে মর্মর-সাগর। মোয়াবাইট-ভূমির সেই পাহাড় আর সেই সমুদ্রের উপরে এখন অন্ধকার নেমে আসছে।

সঙ্গীরা প্রায় অধৈর্য হয়ে উঠেছে। বারাব্বাসের হাত থেকে তারা এখন মুক্তি পেলেই বাঁচে। অকর্মণ্য এই গলগ্রহের কাছ থেকে আর তাদের বিন্দুমাত্রও উপকারের আশা নেই। দিবারাত্রি একটা লোক মুখ ভার করে বসে রয়েছে; দেখলেও যেন বিরক্তি লাগে। কোন কাজেই আর-কোন উৎসাহ পাওয়া যায় না। এমন লোকের যে এখানে কিছুমাত্রও প্রয়োজন নেই, সে এখন বিদায় হলেই যে তারা নিষ্কৃতি পায়, পষ্টাপষ্টিই সেটা এবারে জানিয়ে দেওয়া দরকার। কিন্তু কে যে তাকে গিয়ে জানাবে, সেইটেই এক সমস্যা হয়ে দাঁড়িয়েছে। আড়ালে যে যতই আস্ফালন করুক, সামনা-সামনি কেউ তাকে কিছু বলতে রাজি নয়। বারাব্বাসকে তারা ভয় করে, এখনও ভয় করে।

সুতরাং—এক্ষেত্রে যা স্বাভাবিক—গোপনে গোপনেই তাদের শলাপরামর্শ চলতে লাগল। নিজেদের মধ্যে তারা বলাবলি করতে লাগল যে, তারা অতিষ্ঠ হয়ে উঠেছে। বারাব্বাসকে তারা পছন্দ করে না, কখনও করেনি। লুটতরাজে যে আর আজকাল তেমন সুবিধে হচ্ছে না, দিনকয়েক আগেই যে দলের দুজন ধরা পড়েছে, এর জন্যেও ওই বারাব্বাসই দায়ী। বারাব্বাস অপয়া। আর এই অপয়া লোকটাকে যতদিন না তাড়াতে পারা যাচ্ছে, দুর্ভাগ্যের হাত থেকেও ততদিন মুক্তি নেই। চাপা একটা আক্রোশে সবাই হিংস্র হয়ে উঠেছে, চোখে-মুখে তাদের আগুন ঝিকিয়ে উঠেছে। বারাব্বাস তা জানে না। আগের মতোই সে নির্বিকার। দেখে মনে হয়, ধীরে ধীরে সে এক দুর্লঙ্ঘ্য নিয়তির কাছেই যেন আত্মসমর্পণ করতে চলেছে। অকর্মণ্য, অপয়া পুরুষ। কি করে ওর ওই অশুভ সান্নিধ্য থেকে এখন মুক্তিলাভ করা যায়।

আর, কি আশ্চর্য! ঘুম থেকে উঠে একদিন সবাই দেখল যে, বারাব্বাস নেই। নেই! কোথায় গেল সে? প্রথমটা তারা ভেবেছিল, পাগল হয়ে গিয়ে পাহাড়ের চুড়ো থেকে ঝাঁপ দিয়ে সে আত্মহত্যা করেছে; আর নয়ত কারুর অশুভ আত্মা তাকে ঠেলে ফেলে দিয়েছে। কে জানে, সে আত্মা হয়ত ইলায়াহুর। আর এইভাবেই সে তার প্রতিশোধ নিয়েছে হয়ত। কিন্তু, তা-ই বা কি করে হয়! তাহলে তার মৃতদেহটা অন্তত খুঁজে পাওয়া যেত। পাহাড়ের নিচে, প্রতিটি ফাটলে আর প্রতিটি গহ্বরে বিস্তর খোঁজাখুঁজি করেও তার মৃতদেহের কোন সন্ধান পাওয়া গেল না। বারাব্বাস নেই, তার চিহ্ন পর্যন্ত নেই।

যেখানেই যাক, বারাব্বাস তাদের নিষ্কৃতি দিয়ে গেছে। স্বস্তির নিশ্বাস ফেলে উপরে উঠে এল সবাই। চতুর্দিক তখন রৌদ্রময়।

বারাব্বাসের ভাগ্যে যে এরপর কি ঘটল তা কেউ জানে না। সে গেলই-বা কোথায়, আর বাকি জীবনটা তার কিভাবেই বা কেটেছে, কারুরই সে-সম্পর্কে স্পষ্ট কোন ধারণা নেই। কেউ কেউ বলে, এখান থেকে সে জুডা আর নয়ত সিনাইয়ের মরুভূমিতে গিয়ে আশ্রয় নিয়েছিল; সেখানে সেই নিঃসঙ্গ, নির্জনতার মধ্যেই তার অবশিষ্ট জীবন জীবন-রহস্য আর ভগবৎচিন্তায় অতিবাহিত হয়েছে। আবার কেউ-কেউ বলে, বারাব্বাস গিয়ে

বালাইও ছিল না তার। হোরাইজন তখন তরুণ যুবক—দিলদরিয়া রসিক নাগর; মেয়েটাকে সঙ্গে করে সে সর্বত্র ঘুরে বেড়াতে লাগল—ঘটলও অনেক রোমাঞ্চকর অভাবনীয় কাণ্ডকারখানা পথে-প্রবাসে। মাসছয়েক যেতে-না-যেতেই কিন্তু তার অবসাদ এল—মেয়েটা হয়ে উঠল তার গলার কাঁটা। তা ছাড়া বহুদিন একত্র বসবাসের ফলে যা হয়ে থাকে—ঈর্ষা, অবিশ্বাস, জবরদস্তি, কান্না-কাটি সবই দেখা দিতে লাগল একে একে।—তারপর ক্রমে ক্রমে সে মারধোরও শুরু করে দিল মেয়েটাকে। প্রথমবার মার খেয়েই একেবারে যেন হতভম্ব হয়ে গেল মেয়েটা, কিন্তু তারপর থেকেই সে একদম ঠাণ্ডা আর ভারি বাধ্য হয়ে উঠল। এ তো জানা কথাই যে, প্রেমের ব্যাপারে মেয়েরা কোন রকমের মধ্যপন্থা মানে না; হয় তারা হবে প্রচণ্ড মিথ্যুক, ছলনাময়ী, কপটী, বিকৃতচিত্ত—অন্তর হবে তাদের কুটিলতা আর কালিমায় অন্ধকার, নয় তারা সম্পূর্ণরূপে আত্মবিসর্জন করবে, হয়ে উঠবে অন্ধ অনুরাগিণী, নির্বোধ, একেবারে একটি পোষা প্রাণী—বুঝবে না নিজের ভালোমন্দ, জানবে না ত্যাগ আর আত্মমর্যাদা-হানির মধ্যে ছেদ টানতে হয় কোথায়। এই মেয়েটি ছিল দ্বিতীয় পর্যায়ের; তাই সামান্য চেষ্টায়ই হোরাইজন কিছুদিন বাদে তাকে পথে নামাল—বেশ্যাবৃত্তির জন্যে। তারপর যেদিন সন্ধ্যা উত্তীর্ণ হয়ে গেলে পর মেয়েটা তার প্রথমরাতের রোজগার পাঁচটি রুবল এনে তার হাতে তুলে দিল, সেদিন থেকেই হোরাইজন অন্তরে অন্তরে অনুভব করতে লাগল মেয়েটার প্রতি এক বিজাতীয় ঘৃণা। আশ্চর্যের কথা এই যে, এর পর থেকে হোরাইজন যত মেয়েরই সংস্পর্শে এসেছে—আর এসেছে-গিয়েছেও তার হাত দিয়ে কত শত মেয়ে তার ঠিক-ঠিকানা নেই—সর্বদাই তাদের প্রতি তার এই পুরুষসুলভ বিতৃষ্ণা অটুটই রয়ে গেছে। বেচারা মেয়েটাকে তো সে যত রকমে পারে অপমান করতে শুরু করে দিল, সব চেয়ে ব্যথার বিষয়গুলো বেছে বেছে নিয়ে নানা রকমে আরম্ভ করল তার উপরে নৈতিক উৎপীড়নও। কথা বলতে পারত না মেয়েটা, নিঃশব্দে কাঁদত কেবল, আর শেষে নতজানু হয়ে সাইমনের হাতে খেত চুমো। তার এই নীরব নতি-স্বীকার হোরাইজনকে করে তুলত আরও অধৈর্য, মেয়েটাকে বাড়ি থেকে বের করে দিত সে: একঘণ্টা কি দু-ঘণ্টা বাদেই কিন্তু ফিরে আসত মেয়েটা—শীতে কাঁপতে কাঁপতে, বৃষ্টিতে ভিজতে ভিজতে ভিজে টুপি হাতে ক'রে, জামা-কাপড় থেকে সপ সপ করে জল ঝরছে হয়ত তখন। শেষে এক নরপিশাচ সাইমনকে পরামর্শ দিল মেয়েটাকে গণিকালয়ে বেচে দিতে। সাইমনও একটা নতুন পথের সন্ধান পেল।

বলতে কি, কাজটা বাস্তবিকই উতরোবে কিনা সে-বিষয়ে মনে মনে হোরাইজনের দারুণ সন্দেহই ছিল। কিন্তু শেষটায় দেখা গেল, এরই জন্যে যেন সব-কিছু বসে ছিল হাঁ ক'রে—এমন চমৎকার ভাবে কিছুই ওতরাতে পারে না কখনও।

খারকোবের এক গণিকালয়ে গিয়ে প্রস্তাব পেশ করতেই বাড়িউলী রাজি হয়ে গেল। জানত সে সাইমনের কি রকম লোক বশ করবার ক্ষমতা আর কি রকম মজলিশি লোক সে। কিন্তু সব চাইতে মুশকিল হল মেয়েটাকে নিয়ে: সে সাইমনকে ছেড়ে কোথাও একদণ্ড থাকতে রাজি নয়; সাইমন পীড়াপীড়ি করাতে সে ভয় দেখাতে লাগল আত্মঘাতী হবে বলে, দেবে এসিড ছিটিয়ে সাইমনের চোখ দুটো কানা ক'রে, নয়ত পুলিসের কাছে গিয়ে নালিশ করবে—আর বাস্তবিকই সাইমনের এমন দু-একটা কাণ্ড-কারখানার কথা তার জানা ছিল যা ফাঁস হয়ে গেলে, চাই কি তার গলায় দড়িও পড়তে পারত। বেগতিক দেখে সাইমন অন্যপথ ধরল। হঠাৎ সে হয়ে উঠল প্রেমে গদগদ, একেবারে যেন প্রাণের দোসর—আদরে সোহাগে মাতিয়ে তুলল সে মেয়েটাকে আবার। তারপর হঠাৎ আবার একদিন ভারি বিমর্ষের ভান করে পড়ে রইল; মেয়েটা চিন্তিত হয়ে যতই তাকে জিজ্ঞেস করে কি হয়েছে, ততই সে যেন এড়িয়ে যেতে চায় তার প্রশ্ন;

কখনও হয়ত বেসামাল হয়ে এক-আধটা ভয়ের কথা মুখ থেকে খসিয়ে ফেলেই আবার তখনই চুপ মেরে যায়। শেষে শুরু করল সে এলোপাথাড়ি মিথ্যের ছড়াছড়ি—ভীষণ বিপদ তার সম্মুখে, অনিবার্য জেল—না, খালি জেল হয়ে চুকে গেলে এমন কি আর এসে যেত—ফাঁসিও হতে পারে, পারে কেন, হবেই নির্ঘাত! তবুও যদি মাসকয়েকের মতো গা-ঢাকা দিয়ে থাকা যেত! হায়, কি ভুলই না করেছে সে! ওরই মধ্যে আবার বিশেষ জোর দিয়েই বলত সে কি-একটা মনগড়া ব্যবসার কথা—তাতে মন দিতে পারলে নাকি লক্ষপতি হতে পারে সে—এখনই! এত সব দেখে শুনে মেয়েটা বাস্তবিকই ভড়কে গেল। স্বভাবত সে ছিল মাতৃজাতি—প্রেমাস্পদের জন্যে তার অন্তরে সেই একান্ত নিঃস্বার্থ নারীসুলভ স্বগীয় শঙ্কার উদয় হল যার উৎস হচ্ছে নারীর অন্তরতম মাতৃত্ব। চোখের জলে সাইমনকে বিদায় দিল সে—তারপর দিন গুনতে বসল আবার কবে দেখা হবে! ইতিমধ্যে তার পাসপোর্টখানা বদলে একখানা হলদে টিকিট আনা হয়েছিল, হতভাগী জানতও না তার মানে কি। বাড়িউলীর কাছ থেকে পঞ্চাশ রুবল দক্ষিণা নিয়ে বেরিয়ে পড়ল সাইমন। চেয়েছিল সে দু-শ—তা পঞ্চাশেই বা ক্ষতি কি এমন? সবে তো মোটে হাতেখড়ি।

গণিকালয়েই বন্দী হয়ে রইল মেয়েটা। সাইমন তার কথা একদম ভুলে গেল—বছরখানেকের মধ্যেই সে নাকি শতচেষ্টায়ও আর তার মুখখানা মনে আনতে পারত না, কিংবা কে জানে ভানই করত বুঝি!

রুশীয়ার দক্ষিণাঞ্চলে সাইমন এখন নারীদেহের একজন বড় ব্যবসাদার। সুদূর কনস্তান্তিনোপ্‌ল্‌ আর আর্জেন্তিনার সঙ্গে চলে তার কারবার। ওডেসার বেশ্যাপল্লী থেকে দলে দলে মেয়েমানুষ চালান দেয় সে কিয়েব-এ, কিয়েব থেকে খারকোব-এ, আবার খারকোব থেকে ওডেসায়। তা ছাড়া বড় বড় প্রাদেশিক রাজধানীতেও রয়েছে তার ঘাঁটি। বিরাট এক মক্কেলের দল জুটেছে এসে তার, তাদের মধ্যে রয়েছেন সমাজের অনেক উচ্চপদস্থ ব্যক্তি—লেফটেনাণ্ট গবর্নর এবং বড় বড় জমিদার আর বণিক গোষ্ঠীর লোক। সারা লাম্পট্য-জগৎটার নাড়ীনক্ষত্র, অন্ধিসন্ধি, গলিঘুঁচি, সমস্তই রয়েছে তার নখদর্পণে—জ্যোতিষীর কাছে যেমন থাকে তারা-ভরা ঐ আকাশখানার খবর। বাড়িউলী হাফগেরস্ত, দালাল, বাইজী, খেমটাওয়ালী—চেনে না সে হেন কেউ নেই অত বড় ঐ অঞ্চলটাতে। আর স্মরণশক্তি তার এমনই প্রখর যে কখনও খাতাপত্রে কিছু টোকাটুকি করতে হয় না তাকে—সে ভালোই বটে তার পক্ষে। হাজার হাজার মেয়ের নাম, তাদের ডাকনাম, বংশপঞ্জী, ঠিকানা, চেহারা, চালচলন, সবই একেবারে কণ্ঠস্থ তার। মক্কেলদের মধ্যে কে কি চায়, কার কেমন মর্জি, পুঙ্খানুপুঙ্খরূপে জানে সে; তাদের কেউ কেউ চায় যত সব বিশ্রী নোঙরামি, কেউ কেউ হচ্ছে অনাঘ্রাত অপাপবিদ্ধ কুমারীর জন্যে মুক্ত-হস্তে ব্যয় করতে উৎসুক, অপর কারও কারও লোভ নাবালিকাদের প্রতি। এই শেষোক্ত শ্রেণীর মেয়ে যোগাড় করা বড় কঠিন, আর বেশ ভয়ের কথাও বটে, কিন্তু এতে করে এক-এক দাঁওয়ে লাভও হয় হাজার হাজার টাকা। সকল রকমের চাহিদারই যোগান দিতে হয় তাকে—কামকলায় কেউ হচ্ছে নির্মম-নিষ্ঠুর, কেউ বা দুঃখবিলাসী, আবার কারও ঝোঁক হল যত সব অস্বাভাবিক রকমের যৌন বিকৃতির দিকে। এই শেষোক্ত শ্রেণীর চাহিদা মেটাত সে ক্বচিৎ কখনও—শুধু যখন বড় রকমের দাঁও মারবার নিশ্চয়তা থাকত তখনই। এ জন্যে বারকয়েক জেলও খাটতে হয়েছে তাকে। তাতে তার ব্যবসায়ের ক্ষতি না হয়ে বরং লাভই হয়েছে; বছরের পর বছর বেড়েই চলেছে তার সাহস, বুদ্ধি, আর আগ্রহ। এ পর্যন্ত সে বারবার পনর বার বিয়ে করেছে; প্রত্যেক বারই করে নিতে পেরেছে বেশ চলনসই গোছের যৌতুক গ্রহণের ব্যবস্থা। তারপর বলা নেই কওয়া নেই সুবিধে বুঝে একদিন একেবারে উধাও হয়ে গিয়েছে সে, পাত্তা মেলার উপায় রেখে যায়নি কিছুই

আর যখনই সম্ভব হয়েছে তখনই বউকে দিয়েছে বেচে—হয় কোন গোপন আড্ডাখানায়, নয় কোন কায়দাদুরস্ত গণিকালয়ে। কনের বাপ-মা পুলিসে ডায়েরি করে, হুলিয়া বার করিয়ে, তার টিকির নাগালও পায়নি; তখন হয়ত নানান ছদ্মনামে সে এখানে-ওখানে ঘুরে বেড়াচ্ছে। এ যাবৎ সে এতগুলো ছদ্মনাম ব্যবহার করে এসেছে যে, সময় সময় আসল নামটার উপরে তার নিজেরই মনে ঘোর সন্দেহ জাগে।

আশ্চর্যের বিষয় এই যে, তার এ-কারবারে অন্যায় বা গর্হিত কিছুই দেখতে পায় না সে। মাছমাংস, আটাময়দা, কাঠকুটো, এই রকম আর পাঁচটা মালের কারবারের মতোই মনে করে সে এটাকে। নিজ রুচি অনুযায়ী ধর্মেও মতি আছে তার। সময়ে কুলোলে প্রতি শুক্রবারে বেশ আগ্রহের সঙ্গেই সে যায় সমাজে উপাসনা করবার জন্যে। আর যখন যেখানেই থাকুক না কেন, প্রত্যেকটি পাল-পার্বণ নিয়মমতো মেনে চলে সে। সংসারে আছে তার শুধু এক বুড়ী মা আর কুঁজো বোন একটি—তারা থাকে ওডেসায়। নিয়মমত ভাবে না হোক, প্রায়ই সে কিছু-কিছু করে তাদের টাকা পাঠায়—তা সে কুর্ক্স, ওয়ার্জা, সামারা, যেখান থেকেই হোক না কেন। ব্যাংকেও জমে উঠেছে তার প্রচুর টাকা, আর কেবলই বেড়ে চলেছে তা; সুদটুকু পর্যন্ত তাকে ছুঁতে হয় না কখনও। কিন্তু লোভ কি অর্থ-লালসা কাকে বলে তার কিছুই জানে না সে। এ-কারবারে ব্রতী হয়েছে সে শুধু এক ওই কারবারটার বিশেষ কদর, বিপদের ভয়, আর আত্মশ্লাঘার জন্যে। মেয়েমানুষের সম্পর্কে সে হল একেবারে উদাসীন; তবে সে তাদের বোঝেও বেশ, তাদের দর যাচাই করার একজন মস্ত বড় জহুরী—এ যেন সেই ময়রার মতন যে মিঠাইমণ্ডার ভালোমন্দ বেশ বোঝে কিন্তু তার নিজের সে-সবে ধরে গেছে অরুচি। যে-কোন মেয়েকে ভুলিয়ে বশ করতে, ফুসলিয়ে বের করে আনতে, তাকে দিয়ে যা-ইচ্ছে-তাই করিয়ে নিতে, একটুও বেগ পেতে হয় না তাকে; মেয়েরাও যেন তার ডাক শুনলেই সাড়া দিয়ে এসে জমায়েত হয়, আর তার হাতে এসে নাচে সব যেন কলের পুতুল! মেয়েদের প্রতি তার ব্যবহারের মধ্যে এমন একটা দৃঢ়তা আর আত্মপ্রত্যয় রয়েছে যাতে করে চোখের নিমেষে তারা বশ হয়ে পড়ে—বদমাইশ ঘোড়া যেমন জব্দ হয় জবরদস্ত সওয়ারের সামান্য একটি মুখের কথায়, চোখের চাউনিতে, কি গায়ে হাত-বুলুনিতে।

নিজের মতো থাকলে মদ সে কখনই খায় না, দলে পড়লেও খায় খুব কমই। খাওয়াদাওয়াতেও তার কোন আগ্রহ নেই। যা-কিছু দুর্বলতা রয়েছে তার স্বভাবে সে হল ওই এক পোশাক-আশাক নিয়ে—সাজে সে সদাসর্বদা পরিপাটী, ফুলবাবুটি যেন।

বউকে নিয়ে সোজা চলে এল সে হার্মিটেজে। দুজনেরই সাজগোজের খুব পরিপাটী। সাইমনের হাতে রুপো-বাঁধানো এক বেতের ছড়ি, হাতলে বসানো রয়েছে এক নগ্ন নারীমূর্তি।

বিশালকায় এক দ্বারী জিজ্ঞেস করল, 'এখানে থাকবার ছাড়পত্র নিশ্চয়ই আছে আপনার কাছে।'

'আঃ, জাভার! বারবার সেই একই কথা—ছাড়পত্র!' বলে স্ফূর্তির ঝোঁকে তার পিঠ চাপড়ে দিয়ে বলল সাইমন, 'সবসুদ্ধ দিন তিনেক থাকব। কাউন্ট ইপাটিয়েবের সঙ্গে দেনাপাওনার চুক্তিটা হয়ে গেলেই সোজা চলে যাব। ভগবান তোমাদের মঙ্গল করুন। সুখে স্বচ্ছন্দে ঘরকন্না করতে থাক তোমরা। আর দেখ, তোমার জন্যে কেমন একটা খেলনা এনেছি ওডেসা থেকে। ভারি খুশি হবে দেখে।'—বলেই চট করে লোকটার থাবার মধ্যে গুঁজে দিল সে একটি মোহর। তারপর ঘরে ঢুকে সব ঠিকঠাক করে নিয়েই চাকরকে ডেকে একসঙ্গে একেবারে ছ-ছ-জোড়া জুতো বের করে দিয়ে বলল, 'ওরে, সব

ক-জোড়া এখনই পালিশ করে নিয়ে আয়, একেবারে যেন আর্শির মতো ঝকঝক করতে থাকে—বুঝলি? তোর নাম তিমোথী—না? তবে তোরও তো আমায় চিনতে পারার কথা। তা দেখ, তিমোথী, আমার কাছে কাজ করলে সে অমনি যাবে না। সাবধান, মনে থাকে যেন একেবারে আয়নার মতো পালিশ হওয়া চাই।'

৪

তিনদিন ত্রিরাত্রের বেশি হোটেল-হারমিটেজে থাকেনি হোরাইজন; তারই মধ্যে দেখা করেছে সে আন্দাজ শ-তিনেক লোকের সঙ্গে। তার পদার্পণে শহরময় যেন একটা সাড়া পড়ে গেল। তার কাছে আসত চাকরবাকরদের কাজ জুটিয়ে দেবার আপিসের মালিকরা, সস্তা হোটেলের কর্ত্রীরা, মেয়েমানুষের দালালিতে চুল পাকিয়েছে এমন সব লোক, আরও কত কে!

এখানে এসে পৌঁছুবার ঠিক পরদিনই সে গেল ছবিওয়ালা মেৎজের-এর দোকানে সঙ্গে তার এক গৌরাঙ্গী মেয়ে—বেলা। তার সঙ্গে নানান ছাঁদে শুয়েবসে খানকয়েক ছবি তোলাল সে। প্রত্যেকটি ছবির জন্যে পেল সে তিন রুবল দক্ষিণা; মেয়েটাকে কিন্তু শুধু এক রুবল দিয়েই বিদায় করে দিল। তারপর গেল সে বারসুকোবার সঙ্গে দেখা করতে।

এই বারসুকোবা মেয়েমানুষটা আসলে ছিল যাকে বলে 'বৃদ্ধবেশ্যা তপস্বিনী' তার জুড়ি মেলে শুধু এক দক্ষিণ-রুশীয়াতেই; না ছিল সে পোল, না-ছিল ক্ষুদে রুশীয়ান, বয়সও মন্দ হয়নি তার, তবে তারই মধ্যে এত টাকা কামিয়ে ফেলেছে সে, দিব্বি কোত্থেকে বেশ সুশ্রী আর ভালোমানুষ গোছের এক পোলকে বর বলে ধরে নিয়ে এসে পুষছে, আর দুজনে মিলে চালাচ্ছে এখন একটা নাচের মজলিশ। হোরাইজন আর বারসুকোবা পুরোনো বন্ধুর মতোই আলাপ করতে লাগল; তাদের সে-সব কথাবার্তার মধ্যে না-ছিল ভয়ডর, না-ছিল লাজলজ্জা, কি বিবেকবুদ্ধির বালাই!

'মাদাম বারসুকোবা, তোমায় আমি খাসা মালের যোগান দিতে পারি—তিন-তিনটে মেয়ে, একটি হল শ্যামবর্ণ, ভারি শান্ত; আর-একটা বেশ ছোট্টখাট্ট ফর্সা মেয়ে, বুঝতেই পারছ সব তাতেই রাজি সে। আর একটা হচ্ছে এক 'রহস্যময়ী নারী', খালি হাসে, কোন কথা কয় না, কিন্তু ভবিষ্যতে তাকে দিয়ে ঢের কাজ আদায় হবে,—আর হ্যাঁ, সুন্দরীও বটে মেয়েটা।'

অবিশ্বাসের ভঙ্গিতে তার দিকে চেয়ে বসে বসে মাথা নাড়ছিল মাদাম বারসুকোবা। 'তুমি কি বোকা বানাতে চাও আমায়, মি. হোরাইজন? সেবার যা করেছিলে এবারও কি সে-রকম কিছু করতে চাও?'

'হায় ভগবান! এই করেই দিনগুজরান করি আমি, আর আমিই তোমায় ঠকাব! যাক গে, আসল কথা সেটা নয়। তোমায় আমি একটি বেশ লেখাপড়াজানা মেয়েও দিচ্ছি। তাকে নিয়ে যা ইচ্ছে তাই করো। খুব সম্ভব সমজদার লোকই খুঁজে পাবে তুমি।'

চতুরের হাসি হাসে বারসুকোবা। 'ফের একটি বউ?' জিজ্ঞেস করে সে।

'না, বনেদী ঘরের মেয়ে।'

'না বাপু, পুলিসের হাঙ্গামায় পড়তে হবে আবার।'

'কি যে বল! তোমার কাছে তো বেশি দাম চাইতে পারি না। মোটে এক হাজার রুবল পেলেই তিনটেকে ছাড়তে পারি।'

'বটে? তবে সিধে কথায় এস—পাঁচ-শ।—আর ঝক্কি পোয়াতে পারব না, বাপু।'

'দেখ, মাদাম বারসুকোবা, এই আমাদের নতুন কারবার নয়। তোমায় ঠকাব না

আমি, সিধে নিয়ে আসছি আমি মেয়েটাকে, কিন্তু মিনতি করে বলছি ভুলে যেও না যে তুমি আমার মাসী, আর বরাবর ঠিক সেই চালেই চলবে তার সামনে। তিন দিনের বেশি থাকব না আমি শহরে।'

খুশির হাসিতে একসঙ্গে দুলতে থাকে মাদামের বুক, পেট, আর থুতনি—'খুঁটি-নাটি নিয়ে দরদস্তুর করব না আমরা—বিশেষ যখন আমরা কেউ কাউকেই ঠকাব না। আজকাল মেয়েদের চাহিদা খুব। তা তুমি একটু মদ খাবে?'

'ধন্যবাদ!'

তারপর তারা অন্য কথা পাড়ে। যথা, 'বছরে কত আয় হয় তোমার?'

'কত আর, বার থেকে কুড়ি হাজার। তা ঘোরাঘুরিতেও তো কত খরচ হয়ে যায়!'

'কিছু জমাতে পার না?'

'যৎসামান্য। বছরে মোটে দু-তিন হাজার।'

'আমার তো ধারণা ছিল তার বেশি—দশ-বিশ হাজার—'

কিন্তু এ প্রশ্ন কেন? মনে মনে সাবধান হয়ে ওঠে হোরাইজন।

আনা মিখাইলোব্না (বারসুকোবা) বিদ্যুতের ঘণ্টা টিপে পরিচারিকাকে ডেকে কয়টা ক্রীমরোল আর এক বোতল শ্যাম্পেন আনতে বলে দেয়; হোরাইজনের রুচি-অরুচি জানা আছে তার। তারপর জিজ্ঞেস করে সে, 'তুমি মি. শেপ্‌শেরোবিচ্‌কে চেন?'

একেবারে যেন লাফিয়ে ওঠে হোরাইজন। 'শেপ্‌শেরোবিচ্! হা ভগবান! কে না চেনে তাঁকে! মানুষ নন তিনি—একেবারে একটি দেবতা, অদ্ভুত প্রতিভাশালী লোক।' খেপে ওঠে হোরাইজন, ভুলে যায় যে তাকে ফাঁদে ফেলবার চেষ্টা হচ্ছে। উত্তেজিত হয়ে বলতে থাকে সে—'শুধু একটিবার ভেবে দেখ গত বছর কি করেছেন শেপ্‌শেরোবিচ্। কব্‌নো, বিল্‌নো আর ঝিতুমির থেকে একেবারে ত্রিশ-ত্রিশজন মেয়েকে নিয়ে চলে গেলেন তিনি সিধে আর্জেন্তাইনে। প্রত্যেকটি বেঁচে দিলেন তিনি এক-এক হাজার রুবলে—দেখ হিসেব ক'রে, মাদাম,—মোট হল ত্রিশ হাজার রুবল। তাতেই কি ঠাণ্ডা হয়েছেন নাকি শেপ্‌শেরোবিচ্? এই টাকা দিয়ে, তাঁর যাতায়াতের খরচা মেটাবার জন্যে, জনকয়েক নিগ্রো মেয়েকে কিনে আনলেন তিনি; তারপর দিলেন তাদের বিলি করে মস্কো, পিতার্সবার্গ, কিয়েব, ওডেসা, আর খারকোব-এ। তবে জানই তো মাদাম, মানুষ নন তিনি, একেবারে একটি শকুনি। হ্যাঁ, তবে ওই একটা লোকই যে ব্যবসা বোঝে।'

সোহাগ করে হোরাইজনের হাঁটুর উপরে হাত রাখে বারসুকোবা; এই মুহূর্তটির জন্যেই অপেক্ষা করছিল সে, তাই বেশ সহৃদয়তা মাখানো সুরে বলে—'আমিও বলি কি মি.—হ্যাঁ, তোমার এবারকার নামটি কি জানি না তো—'

'হোরাইজন, ধরই না—'

'আমি, ভাই বলি কি, মি. হোরাইজন, তুমি জনকয়েক কুমারী মেয়ের যোগাড় করতে পার? এদের চাহিদা আজকাল বড্ড বেড়ে গেছে। টাকার কথা ভেব না, তাতে এলাব না আমরা। এই হল এখনকার দস্তুর। দেখ, হোরাইজন, তোমার এই সব মেয়ে-মক্কেলদের ফের একেবারে আগেকার মতো অক্ষত অবস্থায়ই ফেরত পাবে তুমি। বুঝতেই তো পারছ—এ হচ্ছে একটু ইত্‌রোমো আর কি—ঠিক এর মানেও বুঝি না বাপু—'

নিচের দিকে চেয়ে, কপালটা একটু রগড়ে নিয়ে হোরাইজন বলে, 'দেখ, আমার এক বউ আছে—তুমি প্রায় তা আন্দাজ করেই ফেলেছ দেখছি।'

'তাই। আবার 'প্রায়' কেন?'

'খুলে বলতে লজ্জাই করছে যে! সে—কি বলব গিয়ে—সেটি এ যাবৎ আমার বিয়ের কনে হয়েই রয়েছে—।'

খুশিতে হেসে গড়িয়ে পড়ে বারসুকোবা। 'দেখ, হোরাইজন, আমি একদম ভাবতেই পারিনি যে, তুমি এমন নরকের কীট হতে পার। বেশ তো, তোমার বউকেই দাও না আমাদের কাছে। সে ঐ একই কথা! কিন্তু এও কি সম্ভব যে তুমি ছোঁওনি তাকে?'

'এক হাজার?' গম্ভীর ভাবে জিজ্ঞেস করে হোরাইজন।

'আঃ, কি আপদ! বেশ তো, হাজারে বেজার নই আমি। কিন্তু কথা হচ্ছে কি, সামাল দিতে পারব তো তোকে?'

'বাজে কথা?' দৃঢ়স্বরে বলে হোরাইজন—'এ কথা ভুলে গেলে চলবে কেন যে তুমি হলে আমার মাসী, আর তোমার কাছে বউকে রেখে যাচ্ছি। একবার ভেবে দেখ—মেয়েটা একেবারে পোষা মেনি বেড়ালটির মতো ভালোবাসে আমায়। তাকে যদি বল যে আমারই ভালোর জন্যে তাকে এই এই করতে হবে তো তার দিক থেকে কোনই কথা উঠবে না।'

ব্যস! আর কিছুই বলা-কওয়ার দরকার রইল না। মাদাম বারসুকোবা একখানা প্রমিসরি নোট নিয়ে এসে বহু কষ্টে তার উপর নিজের নাম, বাপের নাম, আর এর আগের বার তার নিজের যে নাম ছিল তা লিখে হোরাইজনের হাতে দিল। প্রমিসরি নোটখানা অবশ্য বানানো। তবে চোর-ছ্যাঁচড়দের মধ্যে কথার খেলাপ হয় না। এ-সব কারবারে কেউ ঠকায় না কাউকে। ঠকালে অনিবার্য মৃত্যু। কয়েদখানায়ই হোক, পথেঘাটেই হোক, কি বেশ্যাবাড়িতেই হোক—সবখানেই এই একই নিয়ম।

পরমুহূর্তেই, যেন এক গুপ্তদুয়ার ভেদ করে বিভীষিকা-মূর্তির মতো সেখানে হঠাৎ এসে আবির্ভূত হলেন এক তরুণ পোল—গোঁফজোড়া উঁচু করে পাকানো তাঁর। লোকটা হল গিয়ে মাদাম বারসুকোবার প্রাণের দোসর, আর তাদের সেই নাচঘরের মালিক। সবাই মিলে একসঙ্গে বসে মদ খেতে লাগল, আর তারই সঙ্গে সঙ্গে হতে লাগল এটা-সেটা নিয়ে দু-একটা কথা—বিশেষ করে ব্যবসা-সংক্রান্ত গোলযোগের কথা। তারপর হোরাইজন হোটেলে নিজের ঘরে টেলিফোন করে বউকে ডেকে আনল। এসে পোঁছুলে পর তার সঙ্গে মাসী আর মাসীর কুটুমের আলাপ করিয়ে দিয়ে বলল, গোপন রাজনৈতিক কারণে এখুনি আমার শহর ছেড়ে যেতে হচ্ছে।' তারপর মমতাভরে সারাকে চুমু খেয়ে, এক ফোঁটা চোখের জল ফেলে, দিব্যি গটগট করে বেরিয়ে গেল সে।

৫

হোরাইজনের পদার্পণের সঙ্গে সঙ্গেই (ভগবান জানেন লোকটার আসল নাম কি!) ইয়ামস্কায়া স্ট্রীটের একে একে সব কিছুই যেন যেতে লাগল উলটে। শুরু হল প্রচণ্ড রদবদল, ওলটপালট। ত্রেপেল থেকে চালান হয়ে মেয়েরা সব আসতে লাগল আনা মারকোব্‌নার আস্তানায়, আবার সেখান থেকে অনেকে এসে ঠেকল হয়ত কোন এক-রুবলের বাড়িতে, আর এক-রুবলের বাড়ি থেকে চালান হয়ে এল সব আধ-রুবলের বাড়িতে। উঁচুতে উঠতে পেল না কেউই, নিচুতেই নামতে লাগল সব একে একে। এই রকমের প্রত্যেকটি রদবদলে হোরাইজন উপায় করত পাঁচ থেকে এক শ করে রুবল। লোকটার উৎসাহ ছিল যেন প্রায় ঐ ইমাত্রার জলপ্রপাতেরই মতো।

দিনের বেলা। আনা মারকোব্‌নার বাড়িতে বসে সিগারেট ফুঁকছে হোরাইজন, আর পায়ের উপর পা রেখে এক পা দোলাচ্ছে অনবরত। সিগারেটের ধোঁয়ার জন্যে চোখদুটো টেরা করে বলে উঠল সে, 'মানে কথাটা হচ্ছে—সেই একই। সোন্‌কাকে নিয়ে কি আর করবে তোমরা? এসব সভ্য-ভব্য জায়গায় ঠাঁই নেই ওর। তার বদলে ওকে

যদি ভাঁটার টানে ছেড়ে দাও তো তোমরা ছাঁকা একশটি রুবল এখনি কামাতে পার, আমিও পাই গোটা পাঁচশেক রুবল। আচ্ছা, খোলাখুলিই বল না আমায়, ওকে কে আর এমন পোঁছে এখানে আজকাল?'

'মি. শাৎস্কি, তোমার সঙ্গে কথায় পারবে কে বলো! কিন্তু বুঝে দেখ, মেয়েটার জন্যে মায়া হয় আমার। এমন লক্ষ্মী মেয়েটি—'

ভাবতে লাগল হোরাইজন। একটা সময়োপযোগী প্রবচন হাতড়ে বেড়াচ্ছে সে।

'টোল টোল টুলুনি, সাবড়ে দে রে এখুনি।—আমার দৃঢ় বিশ্বাস, মাদাম শোইবেস, এ মাল এখন একদম অচল।'

ইসাইয়া সাবিচ্ দেখতে ছোটখাট, রোগা-পটকা, ঘ্যানঘেনে বুড়োমানুষটি হলে কি হয়, দরকারী কাজের বেলায় ভারি একবগ্‌গা লোক সে। হোরাইজনের কথায় সায় দিয়ে বলল সে, 'এ তো সিধে কথা। সত্যিই, একদম অচল হয়ে পড়েছে ছুঁড়ীটা। ভেবেই দেখ না, আন্নেচ্‌কা, মাগীর পোশাক-আশাকে খরচা পড়ছে পঞ্চাশ রুবল, মি. শাৎস্কি নেবেন পাঁচিশ, আর বাদবাকি পঞ্চাশ রুবল তোমার আর আমার। ভগবানের অপার মহিমা, ছুঁড়ীর দায় থেকে রেহাই পাওয়া গেল—অন্তত ওর জন্যে আর খরচ পোয়াতে হবে না।'

এই রকম হতে হতে বেচারী সোন্‌কা শেষে এক-রুবলের বাড়ি থেকে বদলি হয়ে এল আধ-রুবলের এক বাড়িতে। সেখানে যত রাজ্যের সব ইতর লোক খেয়ালমাফিক মেয়েদের নিয়ে ছিনিমিনি খেলে সারারাত। এ-সব ক্ষেত্রে যা হচ্ছে একান্ত প্রয়োজন তা হল অপরিমিত স্বাস্থ্য আর অসম্ভব রকমের স্নায়বিক শক্তি। এক রাতে থেক্‌লা বলে পর্বতপ্রমাণ এক মেয়েমানুষ—তা ওজনে কিছু না হোক কম-বেশি আড়াই মণ তো হবেই—এক লাফে ঘর থেকে বেরিয়ে এসেছে বারান্দায়—সেখানেই কি একটা দৈহিক গ্লানি লাঘব করবে বলে। এমন সময় বাড়িউলী সে-দিক দিয়ে যাচ্ছে দেখতে পেয়ে চেঁচিয়ে উঠল সে 'গিন্নীদি, ভাই শোনো—ছত্রিশ নম্বরের খদ্দের!—ভুলে যেও না যেন।' দেখেশুনে সোন্‌কা বেচারীর হাত-পা তো পেটের মধ্যে গিয়ে সেঁধুল।

তা সোন্‌কার সৌভাগ্যই বলতে হবে যে তাকে বিশেষ কেউ বিরক্ত করে না এখানে। এখানকার পক্ষেও সে ছিল বড্ড সাদাসিধে। বড় কেউই একটা তার ডাগর ডাগর চোখ দুটির দিকে ভ্রূক্ষেপও করে না। নেহাত আর কেউ হাতের কাছে না থাকলেই লোকে এসে তাকে নিয়ে যায়।

নেমান সেখানে এসেও খুঁজে বের করল তাকে, আর সেই থেকে প্রতি সন্ধ্যায় সে এখানেই আসে। কিন্তু ভীরুতাই হোক, আর হিব্রু রুচির জন্যেই হোক, কিংবা কে জানে হয়ত দৈহিক ঘৃণাবশতই হবে, মেয়েটিকে সে এ বাড়ি থেকে উদ্ধার করে নিয়ে গিয়ে নিজের কাছে রাখতে চেষ্টাও করেনি কোনদিন। সারারাত ধরে তার পাশটিতে গিয়ে বসে থাকে সে, আর দৈবাৎ কখনও কোন খদ্দের এসে সোন্‌কাকে নিয়ে ঘরে ঢুকলে, আগের মতোই তার ফিরে আসার অপেক্ষায় ধৈর্য ধরে বসেও থাকে। আর সোন্‌কা ফিরে এলেই হয় সেই চিরন্তন দৃশ্যের অবতারণা—ঈর্ষা, ভর্ৎসনা, তিরস্কার। তবু প্রাণ দিয়ে ভালোবাসে সে মেয়েটিকে, আর দিনের বেলায় ওষুধের দোকানের কোণটিতে বসে বড়ি তৈরি করতে করতে একটানা তারই কথা ভেবে ভেবে সারা হয়ে যায় বেচারা।

৬

শহরতলির ক্যাবারে। ঢুকতেই রঙ-বেরঙের বিজলি-বাতি দিয়ে তৈরি একটি কৃত্রিম পুষ্পস্তবক, তারপর দুধারে এইরকম আলো দিয়ে তৈরি চওড়া আর্চ—আস্তে আস্তে সরু

হয়ে একেবারে বাগানের মাঝখানটিতে এসে শেষ হয়েছে। আর-একটু এগিয়ে এলে হলদে বালি-ছড়ানো চওড়া এক স্কোয়ার; বাঁদিকে একটি খোলা মঞ্চ, একটা থিয়েটার আর এক চাঁদমারি; সোজা নাক-বরাবর হল গিয়ে মিলিটারি ব্যান্ডের এক আস্তানা (ঝিনুকের মতো করে তৈরি), আর সারি সারি বীয়ার আর ফুলের স্টল; ডাইনে রেস্তরাঁর লম্বা চাতাল। উঁচু উঁচু থামের গায়ে গোল গোল বিজলি বাতি; তা থেকে আলো এসে পড়ায় নিচে ছোট্ট স্কোয়ারখানিকে ফ্যাকাশে, সাদা-ম্যাড়মেড়ে দেখাচ্ছে। তারের জাল দিয়ে ঘেরা ঘষা-কাঁচের গায়ে গায়ে মেঘের মতো ঝাঁকে ঝাঁকে ছুটে এসে পড়েছে দেওয়ালি পোকা, আর নিচে মাটির উপরে অনেকখানি জায়গা জুড়ে এলো-মেলো হয়ে নড়াচড়া করছে তাদের ছায়া। ক্ষুধার্ত মেয়েদের দল ভারি শৌখিন কায়দায় কিম্ভূত-কিমাকার বেশে সেজে, বলতে গেলে আদুড় গায়েই, জোড়ায় জোড়ায় পায়চারি করে বেড়াচ্ছে সেখানে—তাদের কেউ-বা চোখেমুখে একটা নিরুদ্বেগ হাসিখুশির ভাব টেনেবুনে বজায় রাখবার চেষ্টা করছে, কেউ-বা করছে মানিনীর ভান, কেউ কেউ দেখাচ্ছে অগম্যা নারীর অসন্তোষের ঠাট,—কিন্তু চলাফেরা করছে সবাই ক্লান্ত পায়ে—টেনে টেনে।

রেস্তরাঁর সবগুলো টেবিলই এখন জোড়া; তার উপরে ভেসে বেড়াচ্ছে শুধু কাঁটা-চামচে-প্লেটের ঠুন্‌ঠান্ শব্দ আর পাঁচমিশালী ভাষায় গালগপ্পের ঢেউ। নাকে আসছে পাকশালার মোগলাই খানার খোসবু। মাঝখানটাতে একটা একটু উঁচু-মতন জায়গাতে দাঁড়িয়ে বাজনা বাজাচ্ছে রেস্তরাঁর একদল রুমানিয়ান বাজনদার; পরনে তাদের লাল রঙের ফ্রক, গায়ের রঙ ময়লা, দাঁতের পাটি সব মড়ার মতো সাদা, মুখের গড়ন দেখলে মনে হয় মুখময় লম্বা লম্বা রোঁয়াভর্তি একপাল বনমানুষকে বেশ করে পমেড মাখিয়ে রোঁয়াগুলো পাট করে নামিয়ে দিয়ে সেখানে এনে কে যেন ছেড়ে দিয়ে গেছে। বাজন-দারদের পালের গোদা সামনের দিকে ঝুঁকে নানা ঢঙে অঙ্গভঙ্গি করতে করতে বেহালা বাজাচ্ছে—আর অসভ্যের মতো এমন মিঠে-মিঠে করে চোখ ঠারছে সকলের দিকে চেয়ে যে লোকটাকে দেখে মনে হয় আস্ত একটি পুরুষ-বেশ্যা। আর এই অনাবশ্যক অপরিমিত আলোর খেলা, সুরের মেলা, মহিলাদের প্রসাধনের বৈচিত্র্যে, সুগন্ধির তীব্র সৌরভ—সব-কিছু মিলে একাকার হয়ে এক বিরক্তিকর, নির্বোধ, উন্মত্ত বিলাসের অযথা প্রলাপ সৃষ্টি করছে।

উপরে সমস্ত হলঘরখানার চারদিক ঘিরে খোলা গ্যালারি। তারই সামনে মাঝে-মাঝে এক-একটা নিরালা কুঠরির দরজা—যেন ছোট-ছোট অলিন্দের সামনে এক-একটি ঘরের দুয়ার। এই রকমেরই একটা কুঠরিতে বসে চারজন—দুজন মহিলা আর দুজন ভদ্রলোক; একজন হলেন রুশীয়ার বিখ্যাত বাইজী রোবিনস্কায়া—বেশ দোহারা গড়ন, সুন্দরী, মিশরীদের মতো টানা টানা সবজে চোখ, লম্বাটে লালচে লালসাদীপ্ত মুখখানি, বাঁকা ঠোঁটের কোণে পরুষভাব। আর-একজন হচ্ছেন ব্যারনেস তেফ্‌তিঙ, দেখতে ছোট-খাট, চমৎকার, ফ্যাকাশে মতন—বাইজীর সঙ্গে সঙ্গে ছায়ার মতো ঘুরে বেড়ান তিনি। পুরুষ দুজনের মধ্যে একজন হলেন বিখ্যাত উকিল রিয়াজানোব, আর-একজন হচ্ছেন বোলোদিয়া শ্যাপলিন্‌স্কি—তরুণ, ধনবান, বিলাসী লোক, শৌখিন গীত-রচয়িতা, লিখেছেনও গোটাকয়েক মিঠে-মিঠে ছড়া আর হাল-আমলের বিষয় নিয়ে বিস্তর নক্সা। শহরময় সে-সব লেখার চলতিও হয়েছে বেশ।

ঘরের মধ্যে দেয়ালের গায়ে লাল রঙের পালিশ আর সোনালী রঙের নকশা। টেবিলের উপরে শামাদানে জ্বলছে আলো আর তার ক্ষীণ সোনালী আভা এসে মদের পাত্রের উপরে পড়ে ঝিকমিক করছে। বাইরে দরজার কাছে দেয়ালে ঠেস দিয়ে আছে সরাবখানার একজন ওয়েটার। আর পরিচালক মশায় ডানহাতের কড়ে আঙুলে এক টুকরো হীরে-বসানো আঙটি পরে হাত ঘোরাতে ঘোরাতে এসে মাঝেমাঝে এ-দরজায়

সে-দরজায় থমকে দাঁড়াচ্ছেন আর এক কান বাড়িয়ে মন দিয়ে শোনবার চেষ্টা করছেন কি কাণ্ড চলেছে ভিতরে।

ব্যারনেস তাঁর অপেরা গ্লাসের ভিতর দিয়ে অলস দৃষ্টিতে নিচেকার ভিড় দেখছেন। রঙবেরঙের পোশাক-পরা মেয়েদের মধ্যে একই ছাঁদের পুরুষদের দেখে মনে হয় যেন একপাল বড় বড় কালো কালো গুবরে পোকা লেপটে রয়েছে সেখানে। রোবিনস্কায়া তাচ্ছিল্যভরে হলেও বেশ মনোযোগ দিয়েই স্ট্যান্ডের দিকে চেয়ে চেয়ে দর্শকদের সবাইকে দেখছিলেন, আর তাঁর মুখমণ্ডলে ফুটে উঠছিল শ্রান্তি, অবসাদ, আর সঙ্গে সঙ্গে বোধ হয় সেই রকমের এক পরম পর্যাপ্ত পরিতৃপ্তি যা যে-কোন দৃশ্যেই বিখ্যাত ব্যক্তিদের কাছে অত্যন্ত সহজ হয়ে আসে। বাঁ হাতের লম্বা সুন্দর নরম আঙুলগুলো তাঁর সিঁদুরের মতো লাল মখমল-মোড়া বক্স-সীটের উপরে অলসভাবে বিছিয়ে পড়ে আছে, আর সে-আঙুলগুলোয় দুর্লভ মনোহর মরকতমণি এমনই হেলাভরে শোভা পাচ্ছে যে দেখে মনে হয় যে-কোন মুহূর্তেই বুঝি বৃন্তচ্যুত ফলের মতো তা আঙুল থেকে খসে পড়ে যাবে। হঠাৎ হাসতে আরম্ভ করে দিলেন তিনি; হাসতে হাসতে বললেন—'দেখ, দেখ! কি অদ্ভুত দেখতে, বরং যথার্থ বলতে গেলে, কি অদ্ভুত কারবার! ঐ যে, ওখানে, যে লোকটা বাজাচ্ছে ওই 'সপ্তছিদ্র বাঁশরী মোর'।'

সবাই ফিরে চাইল সেদিকে। বাস্তবিক সে একটা দেখবার মতো কাণ্ডই ছিল বটে! রুমানিয়ান বাজনদারদের পিছনে মোটাসোটা এক গোঁফওয়ালা বুড়ো—হয়ত কোন এক মস্ত বড়ো সংসারের বাপ কি ঠাকুর্দা হবে—বসে প্রাণপণে একসঙ্গে জড়ানো সাত-সাতটা বাঁশি ফুঁ দিয়ে বাজাচ্ছে, কিন্তু যন্ত্রটাকে ঠোঁটের মধ্যে নিয়ে চোখের নিমেষে ঘোরানো ফেরানো তার পক্ষে শক্ত বলে লোকটা করেছে কি—অসম্ভব রকমের ক্ষিপ্রতার সঙ্গে নিজের মাথাটাকেই বোঁ করে ডাইনে-বাঁয়ে ঘুরিয়ে চলেছে।

'চমৎকার কাণ্ড তো,' বলে উঠলেন রোবিনস্কায়া—'আচ্ছা, শ্যাপলিন্স্কি, তোমার মাথাটা অমনি করে ঘোরাও তো দেখি।'

বোলোদিয়া শ্যাপলিন্স্কি গোপনে গোপনে রোবিনস্কায়ার প্রেমে হাবুডুবু খাচ্ছিলেন; তাই তৎক্ষণাৎ বিনা বাক্যব্যয়ে বেশ আগ্রহভরেই হুকুম তামিল করতে বসে গেলেন, কিন্তু আধ মিনিটের মধ্যেই থেমে পড়ে বললেন, 'নাঃ, এ অসম্ভব, হয় বহুকালের অভ্যাস, নয় বংশগত ক্ষমতার দরকার এর জন্যে।'

ব্যারনেস এতক্ষণ অবধি বসে বসে একটা গোলাপের পাপড়ি ছিঁড়ে ছিঁড়ে মদের পাত্রে জমা করছিলেন; এখন কষ্টে একটা হাই চেপে মুখখানা সামান্য একটু বেঁকিয়ে বলে উঠলেন তিনি, 'কিন্তু, হা ভগবান! কি কষ্ট করেই না ওরা আসে আমাদের ক-তে একটু ফূর্তি করতে! ঐ দেখ—হাসি নেই, গান নেই, নাচ নেই। ঠিক যেন একপাল গরু-ছাগলকে জবরদস্তি করে তেড়ে এনে ঢোকানো হয়েছে এখানে।'

আলস্যভরে মদের গেলাস ঠোঁটে তুলে এক চুমুক দিয়ে রিয়াজানোব তাঁর মধুরকণ্ঠে উদাসীন ভাবে বললেন, 'তবে তোমার প্যারিস কি নিস-এ কি এর চেয়ে আমোদ বেশি? কেন, এ কথা মানতেই হবে যে তারুণ্য, হাসি, আনন্দ, সবই চিরকালের মতো বিদায় নিয়ে গেছে মানুষের জীবন থেকে, ও-সব যে আর কখনও ফিরে আসবে তার সম্ভাবনাও বিশেষ কিছু নেই। আমার তো মনে হয়, আরও অনেকখানি ধৈর্য নিয়ে মানুষকে বিচার করা উচিত। এই যারা আজ সন্ধ্যায় এখানে এসে ঐ বসে আছে তাদের সবার হয়ত এই একটু সময়ের জন্যেই বিশ্রামের অবকাশ মিলেছে—কে জানে?'

'এই শুরু হল ওদের পক্ষ-সমর্থনের বক্তৃতা।' বলে উঠলেন শ্যাপলিন্স্কি তাঁর স্বভাবসিদ্ধ শান্ত স্বরে।

চোখের পলকে রোবিনস্কায়া তাঁদের দুজনের দিকে ফিরে চাইলেন, টানা টানা চোখ

দুটি তাঁর ঈষৎ কুঞ্চিত হয়ে উঠল। এ ছিল তাঁর ক্রোধের নিশানা, তার সামনে রাজকুমারদেরও সময় সময় মতিভ্রম ঘটত। যা হোক, চট করে নিজেকে সামলে নিয়ে ক্লান্তকণ্ঠে বলতে লাগলেন তিনি—'তোমরা কি যে সব বলছ আমার মাথায় ঢুকছে না কিছুই। কেন যে এখানে এসেছি আমরা তা-ও বুঝতে পাচ্ছি না আমি। সারা দুনিয়ায় দেখবার মতো জিনিস তো আর খুঁজে পাই না। নিজের কথা বলতে, সেবিল, নাদ্রিদ,' আর সাঁ সেবাস্তিয়েন-এ আমি দেখে এসেছি ষাঁড়ের লড়াই—তা দেখে এক ধিক্কার ছাড়া আর কোন ভাবেরই উদয় হয় না অন্তরে। কুস্তি দেখেছি, মুষ্টিযুদ্ধ দেখেছি—কুশ্রী পাশবিকতা সে-সব। তারপর বাঘ-শিকারে যাবারও সুযোগ হয়েছিল আমার, ছিলাম আমি মস্ত বড় একটা শিক্ষিত শ্বেতহস্তীর পিঠের ওপরে হাওদার মধ্যে—এককথায় তোমাদের সবারই তো এ-সব জানা কথা। আমার সেই উদার, বহুবিচিত্র, কলরবমুখর জীবন যা আমি আজ পিছনে ফেলে রেখে এসেছি তা থেকে—'

'আহা, কি-যে সব বলছ, এলেনা ভিক্তোরোবনা!'—সস্নেহ ভর্ৎসনার সুরে বাধা দিয়ে বলে উঠলেন শ্যাপলিনস্কি।

'স্তোকবাক্য ছাড় এখন, বোলোদিয়া! আমি জানি যে আমার দেহে যৌবনশ্রী এখনও অটুট রয়েছে; তবুও মাঝেমাঝে মনে হয় যেন একেবারে নব্বই বছরের খুনখুনে বুড়ীটি বনে গেছি—অন্তরাত্মা আমার এমনই জরাজীর্ণ হয়ে পড়েছে। বেঁচে নেই—টিকে আছি শুধু। সারাজীবনে মাত্র তিনটি ঘটনা আমার অন্তরতম অন্তরে মুদ্রিত হয়ে রয়েছে। প্রথমটা ঘটেছিল আমার বালিকা-বয়সে। একদিন পরম আতঙ্ক আর চরম ঔৎসুক্য নিয়ে দেখছিলাম, চোরের মতো পা টিপে টিপে একটা বেড়াল শিকার ধরবার জন্যে একটা মন্দা চড়াই পাখির দিকে এগিয়ে আসছে, আর চড়াইটাও সাবধানে তার গতিবিধির নিশানা রাখছে। আজও ঠিক করে বলতে পারি না কোন্‌টায় আমার মন টেনেছিল বেশি—বেড়ালের শিকার ধরবার কৌশল, না পাখিটার ফুড়ুৎ করে উড়ে পালাবার কায়দা। চোখের পলকে উড়ে গিয়ে পাখিটা সামনের গাছের ডালের ওপরে বসে তার কিচিরমিচির ভাষায় বেড়ালটাকে উদ্দেশ করে এমন অকথ্য গালাগাল করতে লাগল যে, তার একটি বর্ণও বুঝতে পারলে লজ্জায় লাল হয়ে উঠতাম আমি। আর বেড়ালটা তখন, যেন তারই ওপরে কত অন্যায় করা হয়েছে এমন ভাবখানা করে, সিধে লেজ উঁচিয়ে এমন ভান করতে লাগল যে, ও আর এমন নতুন কি হয়েছে! আর-একবার এক অপেরাতে একজন নামকরা গায়কের সঙ্গে আমায় ডুয়েট গাইতে হয়েছিল।'

'কার সঙ্গে?' ফস করে জিজ্ঞেস করে বসলেন ব্যারনেস।

'নামে কি এসে যায়? কি করবে নাম দিয়ে? যাক গে, দুজনে মিলে গাইতে গাইতে হঠাৎ আমার সারা অঙ্গ কাঁপিয়ে যেন প্রতিভার বিদ্যুদ্দীপ্তি খেলে গেল! দুজনের কণ্ঠস্বর কোন্‌ এক অভাবনীয়ের স্পর্শে কেমন যেন এক অশ্রুতপূর্ব ঐকতানে মিশে এক হয়ে গেল। অবর্ণনীয় সে অনুভূতি। আহা! সারাজীবনে বোধহয় একবারই এমনটি ঘটে থাকে। ভূমিকায় আমার এক জায়গায় কান্নার কথা ছিল, সেদিন সেখানে সত্যি-সত্যিই অকপটে অশ্রু বিসর্জন করেছিলাম আমি। যবনিকা পতনের পর তিনি যখন আমার পাশে এসে তাঁর বিশাল করপল্লব আবেগভরে আমার মাথায় বুলোতে বুলোতে মোহন উজ্জ্বল হাসি হেসে বললেন, 'চমৎকার! এমন গান জীবনে এই প্রথম গাইলাম আজ—,' তখন আমি—আমার মতো এমন মানিনীও তাঁর করপল্লবে চুম্বন এঁকে না দিয়ে থাকতে পারেনি সেদিন। তখনও আমার চোখের কোণে অশ্রুরাশি টলমল করছিল।'

আর তৃতীয় দফায়?' জিজ্ঞেস করলেন ব্যারনেস, চোখ দুটো তাঁর ঈর্ষার জ্বালায় ধকধক করে জ্বলে উঠল।

উদাস কণ্ঠে উত্তর দিলেন গায়িকা, 'তৃতীয় দফা, আহা! সে হচ্ছে যার-পর-নাই

এক সাধারণ ব্যাপার। গত মরসুমের সময় আমি ছিলাম নিস-এ, সেখানে থাকতে একদিন ফ্রেজুজ-এর স্টেজে 'কারমেন'-এর অভিনয় দেখতে গিয়েছিলাম—সেসিলে কেওন তাতে অংশগ্রহণ করেছিলেন, তিনি এখন'—বলেই আন্তরিকতার সঙ্গে ক্রুশচিহ্ন আঁকলেন রোবিনস্কায়া, তারপর আবার বলতে শুরু করলেন, 'জানি না এ তাঁর সৌভাগ্য কি দুর্ভাগ্য, কিন্তু মহিলাটি আর বেঁচে নেই।'

অকস্মাৎ মুহূর্তের মধ্যে বাষ্পাকুল হয়ে উঠল রোবিনস্কায়ার মনোরম দুটি চোখ, আর গ্রীষ্মের সুখোষ্ণ প্রদোষ-অন্ধকারে আকাশের বুকে সন্ধ্যাতারার মতো তা থেকে বিচ্ছুরিত হতে লাগল এক অপরূপ স্নিগ্ধ দীপ্তি। স্টেজের দিকে মুখ ঘুরিয়ে নিলেন তিনি, অবশ পেলব আঙ্গুলে অপ্রকৃতিস্থ চিত্তে চেপে ধরে রইলেন বক্স-সীটের আড়াল-দেওয়া পর্দাখানি, তারপর আবার যখন তিনি তাঁর বন্ধুদের দিকে মুখ ফেরালেন ততক্ষণে চোখের জল তাঁর শুকিয়ে গেছে—রহস্যমধুর, মদালস, বাসনাঘন ওষ্ঠাধরে ফুটে উঠেছে সহজ হাসি-হাসি ভাব।

সস্নেহ সৌজন্যভরে জিজ্ঞেস করলেন রিয়াজানোব, 'কিন্তু, এলেনা ভিক্তোরোব্না, তোমার এতখানি সুযশ, তোমার অসংখ্য স্তাবকের দল, জনতার জয়রব—আর শেষ অবধি দর্শকদলকে যে আনন্দ পরিবেশন করে বেড়াও তুমি! এ-ও কি সম্ভব যে তোমারও মনে শান্তি নেই?'

'না, রিয়াজানোব, তা নেই,' ক্লান্তকণ্ঠে উত্তর দিলেন গায়িকা—'এর মূল্য যে কতটুকু তা তুমি আমার চাইতে কম জান না। কোথাকার এক কাঠখোট্টা লোক একটা, এসেছে হয়ত বন্ধুবান্ধবদের জন্যে পাশ ভিক্ষে করতে, আর ওরই সঙ্গে সঙ্গে, যদি জুটে যায় এনভেলাপে ভর্তি গোটা-পঁচিশেক রুবল। নয়ত ইস্কুলের ছেলেমেয়ের দল তোমার অটোগ্রাফ-করা ফোটোগ্রাফের জন্যে ধন্না দিয়ে পড়ে আছে। কোথাকার এক বোকাপাঁঠা জেনারেল এসে আমার গানের মাঝে দম নেওয়ার সঙ্গে সঙ্গে চলেছেন তাঁর হেঁড়ে গলায় কপোতকূজন করে, আর সর্বদাই—'ঐ যে উনি, হ্যাঁ, ঐ তো সেই বিখ্যাত গায়িকা'—লেগেই রয়েছে। তারপর রয়েছে বেনামী চিঠির তাড়া, স্টেজের পেছন দিক্‌কার লোকগুলোর ভাঁড়ামি—সব কথা কি বলে শেষ করা যায় নাকি! কেন, তুমিও নিজে সময়ে-সময়ে প্রায়ই পড়ে থাক নিশ্চয় যত সব খ্যাপাটে মেয়েমানুষের পাল্লায়?'

'তা বটে,' নিঃসংশয়ে জবাব দিলেন রিয়াজানোব।

'এ সবের না হয় এখানেই শেষ,' বলে চললেন রোবিনস্কায়া। 'তারপর আবার ধর যা হল সব চেয়ে ভয়ানক কাণ্ড—অভিনয় করতে করতে যখনই সত্যিকারের প্রেরণা এসেছে অমনি রূঢ়ভাবে এ সত্য মনের মধ্যে জেগে উঠেছে যে, লোকের সামনে আমি ভান করে চলেছি, খিঁচোচ্ছি মুখ। তারপর রয়েছে তোমার প্রতিদ্বন্দ্বীর সাফল্য সম্বন্ধে আতঙ্ক —আর সেই চিরন্তন ভয়, এই বুঝি কণ্ঠস্বর নষ্ট হয়ে গেল, এই বুঝি চেঁচিয়ে ফেললাম বেশি, এই বুঝি সর্দি লাগল! বাস্তবিক, বিখ্যাত হওয়ার দায়িত্ব অনেক!'

'কিন্তু শিল্পীর খ্যাতি!' উত্তর দিলেন উকিল মশায়; 'প্রতিভার শক্তি! বাস্তবিক এ হচ্ছে গিয়ে এক অপার্থিব শক্তি—যে-কোন পার্থিব রাজার রাজশক্তির ঊর্ধ্বে।'

'হ্যাঁ হ্যাঁ, তা ঠিক বটে, বন্ধু! কিন্তু মান-যশ দূর থেকে দেখতেই মিঠে—ততক্ষণই মিঠে যতক্ষণ সে বিষয়ে বসে বসে স্বপ্ন রচনা করছ তুমি। কিন্তু এর নাগাল পেয়েছ কি তা গলার কাঁটা হয়ে আটকেছে। আর তারপর এ-সব যখন তিলে তিলে ক্ষয় পেতে থাকে তখন কি যন্ত্রণাই না সইতে হয় তোমায়! হ্যাঁ, একটা কথা বলতে ভুলে গেছি। আমরা এই সব শিল্পীরা যেন সব সশ্রম কারাদণ্ডের আসামী। ভোরবেলা উঠে ব্যায়াম, দিনের বেলা তালিম; তারপর নাওয়া-খাওয়া সারা হতে-না-হতেই অভিনয়ের জন্যে হাজরে দিতে যাওয়া। এই যে এখন তুমি আমি মিলে বসে যা করছি এই রকম এক-আধঘণ্টার

পড়াশোনা কি আমোদ-প্রমোদের জন্যে সময় পাওয়াও পরম সৌভাগ্যের কথা। আর তা-ই বা কি—এ সব আমোদ-প্রমোদ হচ্ছে একেবারে গতানুগতিক ধাঁচের—'

ক্লান্ত অবহেলাভরে বক্সের রেলিঙের উপর থেকে আঙ্গুলগুলো সামান্য একটু নেড়ে মনের ভাব ব্যক্ত করলেন রোবিনস্কায়া।

এতক্ষণ এ-সব কথাবার্তা শুনতে শুনতে মনে মনে বিরক্ত হয়ে উঠছিলেন বোলোদিয়া শ্যাপলিন্স্কি, এখন হঠাৎ জিজ্ঞেস করে বসলেন তিনি, 'আচ্ছা, বলতে পার, এলেনা ভিক্তোরভ্না, তোমার এই সব কল্পনা আর এই অবসাদ থেকে মন সরিয়ে নেবার জন্যে কি করতে চাও তুমি?'

প্রহেলিকাময় চোখদুটি তুলে তাঁর দিকে চেয়ে শান্তকণ্ঠে, বুঝি একটু সলজ্জ ভাবেই, জবাব দিলেন রোবিনস্কায়া—'আগেকার দিনে লোকের কোন কুসংস্কার ছিল না, এখনকার চেয়ে ঢের বেশি আনন্দে দিন কাটাত তারা। তখনকার দিনে হলে আমিও সমাজে আমার সত্যিকারের স্থানটি বেছে নিয়ে জীবনের পরিপূর্ণ বিকাশ সাধন করতে পারতাম। হায় রে, প্রাচীন রোম!'

এক রিয়াজানোব বাদে কেউই এ-কথার তাৎপর্য ধরতে পারলেন না। তাঁর মধুর কণ্ঠে অভিনয়ের ভঙ্গিতে একটি পুরাতন অথচ বহুপ্রচলিত লাতিন উক্তি উদ্ধার করে বলে উঠলেন তিনি—'বিফল যৌবন তব, হে মহাসম্রাট!'

'ঠিক বলেছ!' উচ্ছ্বসিত হয়ে বলে উঠলেন রোবিনস্কায়া—'সুচতুর ছেলে তুমি, রিয়াজানোব, তাই তো তোমায় এত পছন্দ আমার। মনের কথাটি চট করে ধরতে পার তুমি—যদিও মানতেই হবে এ-কথা, যে খুব উঁচুদরের মানসিক গুণ নয় এ। আর সত্যিই, দুটি প্রাণের মিলন হল, সদ্য গতদিবসের পরিচয়, আহার-বিহার করেছে তারা একসঙ্গে ব'সে, বলেছে মনের কথা, তারপর আজই হতে হবে তাদের একজনকে শেষ। বুঝতে পারছ—শেষ, চিরদিনের জন্যে জীবনের কাছ থেকে বিদায়—মৃত্যু। রইল না তাদের মধ্যে কোন দ্বেষ, কোন আশঙ্কা। এর চেয়ে বাস্তব, এর চেয়ে সমৃদ্ধ কোন দৃশ্য কল্পনায় আসে না আমার।'

'কি পাষাণ প্রাণ!' চিন্তাক্লিষ্ট স্বরে বলে উঠলেন ব্যারনেস।

'তা, এখন কি-ই বা আর করা যাবে! আমার পূর্বপুরুষরা ছিলেন বীরব্রতী দস্যু। যাক গে, এখন ওঠা যাক তবে।'

সবাই বাগানের বাইরে এসে দাঁড়ালেন। বোলোদিয়া শ্যাপলিন্স্কি তাঁর মোটরগাড়ি আনতে বলে পাঠালেন। এলেনা ভিক্তোরভ্না তাঁরই বাহুসংলগ্ন হয়েছিলেন, হঠাৎ জিজ্ঞেস করে বসলেন, 'আচ্ছা, বল দেখি, বোলোদিয়া, ভদ্রমহিলাদের সঙ্গে যখন তুমি থাক না, তখন তুমি যাও কোথায়?'

আমতা আমতা করতে লাগলেন বোলোদিয়া। তবে জানতেনও তিনি যে রোবিনস্কায়ার সামনে মিছে কথা বলার ক্ষমতা নেই তাঁর।

'মানে, সে তোমার পছন্দ হবে না শুনলে। এই ধর জিগানিতে—নৈশ প্রমোদাগারে—'

'আর কোথাও? আরও খারাপ কোন জায়গায়?'

'বাস্তবিক, ভারি মুশকিলেই ফেললে দেখতে পাচ্ছি। যেদিন থেকে তোমার প্রেমে পাগল হয়েছি—'

'ভাবের কথা রাখ এখন।'

'আহা, বলিই বা কি ক'রে?' লজ্জায় লাল হয়ে উঠতে লাগলেন তিনি, সারা দেহ থেকে আগুন ঠিকরে বেরোতে লাগল। অতিকষ্টে শেষে বলেই ফেললেন—'তা, হ্যাঁ, মেয়েমানুষের কাছে তো বটেই। তবে, হ্যাঁ, এ-সব আমার নিজের গরজেই—'

দুষ্টুমি করে কনুইয়ের উপরে একটা চাপ দিয়ে জিজ্ঞেস করলেন রোবিনস্কায়া—'বেশ্যাবাড়ি?'

কোন জবাব দিলেন না বোলোদিয়া। রোবিনস্কায়া বলে উঠলেন—'তবে এখনই তোমার মোটরগাড়িতে করে আমাদের নিয়ে চল সেখানে, সেখানকার জীবনযাত্রার সঙ্গে পরিচয় করিয়ে দেবে চল। ব্যাপারটা একেবারে আমার অজানা। কিন্তু মনে থাকে যেন তোমারই ভরসায় যাচ্ছি সেখানে।'

আর দুজন অনিচ্ছাসত্ত্বেও রাজি হলেন বলে মনে হল; কেননা এলেনা ভিক্তোরভ্‌নাকে বাধা দিতে যাওয়া বৃথা। তাঁর প্রাণ যখনই যা চাইত তাই তিনি না করে ছাড়তেন না। তা ছাড়া তাঁদের সকলেই শুনেছিলেন আর বাস্তবিক জানতেনও বই কি যে, পিতার্সবার্গে মদের নেশার ঝোঁকে ভদ্রঘরের মেয়েরা, এমন কি বালিকারাও, শৌখিন বাহাদুরি ফলাতে গিয়ে, এর চেয়েও ঢের ঢের জঘন্য রকমের খেয়াল চরিতার্থ করে থাকে।

৭

'দেখ,' বোলোদিয়াকে বললেন রোবিনস্কায়া ইয়ামস্কায়া স্ট্রীটের দিকে যেতে যেতে—'প্রথমে নিয়ে যাবে সেরা জায়গায়, তারপর মাঝারি গোছের একটাতে, শেষে সব চেয়ে জঘন্য স্থানে।'

'দেখ, এলেনা,' জবাব দিলেন শ্যাপলিন্‌স্কি—'তোমার জন্যে সবই করতে পারি। হুকুমে প্রাণও দিতে পারি আমি।—কিন্তু এ-সব জায়গায় তোমায় নিয়ে যেতে সাহস পাই না। ভয় হয় পাছে কেউ তোমায় অপমান করে বসে—'

'হা ভগবান!' অধৈর্য হয়ে বলে উঠলেন রোবিনস্কায়া—'লণ্ডনে যখন জলসা চলছিল আমার, কত লোক যে তখন প্রেম নিবেদন করতে আসত আমায়; তখন কিন্তু বাছা বাছা সঙ্গীদের নিয়ে হোয়াইট শ্যাপেলের জঘন্যতম ডেরাডান্ডায় ঘুরে বেড়াতে দ্বিধা করিনি আমি। আমায় সঙ্গে নিয়ে ঘুরতেন দুজন লর্ড; কিছুতেই তাঁরা তাঁদের সামনে একজন নারীর অপমান সইতেন না। কিন্তু তুমি, বোলোদিয়া, তুমি বুঝি কাপুরুষদের দলের!'

দপ করে জ্বলে উঠলেন শ্যাপলিন্‌স্কি—'আহা, না, তা নয়, এলেনা ভিক্তোরভ্‌না। তোমায় আমি আগে থেকেই সাবধান করতে চেয়েছি, সে শুধু তোমায় ভালোবাসি ব'লে। নইলে যেখানেই যেতে চাও তুমি, সেখানেই নিয়ে যেতে প্রস্তুত আমি—একেবারে মরণের মুখে পর্যন্ত।'

ইতিমধ্যে তাঁরা ইয়ামকার সেরা গণিকালয়ের সম্মুখে—ত্রেপেলে—এসে পৌঁছুলেন। আইনজীবী রিয়াজানোব তাঁর স্বভাবসিদ্ধ শ্লেষের হাসি হেসে বললেন, 'এই যে, চিড়িয়া-খানা পরিদর্শন শুরু হল দেখছি।'

তাঁদের নিয়ে গিয়ে একটা লাল রঙের কুঠরিতে বসানো হল; দেয়ালের গায়ে 'এম্পায়ার' স্টাইলে লরেল-স্তবক আঁকা—সোনালী নকশায়।

বল্টিক অঞ্চলের চারজন জার্মান মেয়ে এগিয়ে এল। তাদের প্রত্যেকেরই বেশ নিটোল গড়ন, পীনোন্নত পয়োধর, গৌরবর্ণ, পাউডার-ঘষা মুখ, ভারিক্কি চাল, আর সসম্ভ্রম ব্যবহার। আলাপ-পরিচয়ে সুর ধরতে চায় না প্রথমটায়। মেয়েরা ক-জন তো পাথরের মূর্তির মতো অচল হয়ে বসে রইল, যেন প্রাণপণে প্রমাণ করতে চায় যে তারা সব হচ্ছে অভিজাত ভদ্রমহিলা। শ্যাম্পেনের অর্ডার দিলেন রিয়াজানোব, তাতেও ভাবান্তর ঘটল না তাদের। রোবিনস্কায়াই তখন এগিয়ে এলেন তাদের উদ্ধার করতে। তাদের মধ্যে যে ছিল সব চেয়ে মোটাসোটা, দেখতে একেবারে যেন আস্ত একখানা পাঁউরুটি, তার দিকে চেয়ে সৌজন্যের সঙ্গে জিজ্ঞেস করলেন তিনি—'বল তো দেখি, তোমার দেশ কোথায়? খুব সম্ভব জার্মানীতে—নয়?'

'আজ্ঞে না, মাদাম, রিগাতে।'

'তবে এখানে কাজে এসে ঢ়ুকলে কি ক'রে? দারিদ্র্যের জন্যে নয় বোধ হয়?'

'না, মাদাম, সেজন্যে নয় মোটেই। হান্‌স্‌, আমার হবু-বর, একটা রেস্তরাঁয় রসুইয়ের কাজ করে, এখন আমাদের আর্থিক অবস্থা ঠিক বিয়ে করার মতো সচ্ছল নয়। তাই খরচ-খরচা থেকে আমি যা বাঁচাতে পারি তা এক ব্যাঙ্কে জমা রাখছি, সে-ও তাই করছে। এভাবে দশহাজার রুবল জমা হলে আমরা বীয়ার-হল খুলব, আর ভগবানের আশীর্বাদে তখন আমাদের ছেলেপিলের মুখ দেখবার সৌভাগ্য হবে; দুটি মাত্র সন্তান—একটি ছেলে, একটি মেয়ে।'

'শোন, বাছা!' অবাক হয়ে বললেন রোবিনস্কায়া—'তুমি তরুণী, সুন্দরী, দু-দুটো ভাষা শিখেছ—'

'আজ্ঞে, তিনটে ভাষা মাদাম,' বেশ একটু গর্বভরেই বলে উঠল জার্মান মেয়েটি; 'লাতিনও জানি আমি। আমি মিউনিসিপ্যাল স্কুলের পড়া শেষ করে হাইস্কুলের তিন ক্লাস অবধি পড়েছি।'

শুনে বেশ একটু গরম হয়ে উঠলেন রোবিনস্কায়া। বললেন—'হ্যাঁ, তা হলেই দেখছ যে, এ-রকম শিক্ষাদীক্ষা নিয়ে তুমি খাওয়াপরা বাদে ত্রিশ রুবল মাইনেতে ইচ্ছে করলেই কাজ পেতে পার, যেমন ধর ঘর-সংসার দেখবার কাজ, কারুর সঙ্গিনীর কাজ, কিংবা কোন একটা ভালো স্টলে সিনিয়র কেরানী কি ক্যাশিয়ারের চাকরি—আর তোমার হবু-বর —ফ্রিৎজ্‌—'

'হান্‌স্‌, মাদাম'

'হান্‌স্‌, সে যদি পরিশ্রমী আর হিসেবি হত তবে এই বছর তিন কি চারের মধ্যে তোমাদের পক্ষে নিজেদের পায়ে দাঁড়ানো একটুও কঠিন হত না। কি বল?'

'কিন্তু, মাদাম, একটু ভুল করছেন আপনি। আপনার খেয়াল নেই যে, এ সবগুলোর মধ্যে সব চেয়ে সেরা একটা কাজ পেলেও, আমি কষ্টেসৃষ্টে না-খেয়ে না-দেয়ে বড়জোর পনের কি কুড়ি রুবল জমাতে পারি মাসে মাসে। কিন্তু এখানে একটু সমঝে চললেই শ-খানেক রুবল হাতে থেকে যায় আমার, আর তখনি আমি খাতাপত্রসুদ্ধ ব্যাঙ্কে গিয়ে তা জমা দিয়ে আসি। তা ছাড়া আর-একটা কথাও ভেবে দেখুন মাদাম, কারুর বাড়িতে ঝি-গিরি করা কি লজ্জার কাজ! অষ্টপ্রহর মনিবদের সবার মন যুগিয়ে চলতে হবে। আর মনিব তো দিনরাত যত রকমের ন্যাকাপনা করে প্রাণ অতিষ্ঠ করে তুলবেন, ছিঃ! ইদিকে তো আবার গিন্নী-ঠাকরুণের মুখভার, মুখনাড়া, আর গালাগাল। উঃ!'

'নাঃ,—ঠিক বুঝতে পারলাম না,' মেঝেতে দৃষ্টি নিবদ্ধ করে চিন্তিত সুরে টেনে টেনে বলতে লাগলেন রোবিনস্কায়া—'তোমাদের এখানকার—এই কি বলব, এ-সব জায়গায় মেয়েদের জীবনযাত্রার কথা শুনেছি আমি ঢের। লোকে বলে সে বড় ভয়ানক। শুনতে পাই অতি কদর্য,—বুড়োহাবড়া, কুৎসিত লোকদেরও মনোরঞ্জন করতে বাধ্য করা হয় তোমাদের, আর অত্যন্ত নিষ্ঠুর ভাবে তোমাদের পয়সাকড়ি সব টুইয়ে নেওয়া হয়ে থাকে—।'

'না মাদাম, কখ্‌খনো সে-সব করা হয় না—আমাদের প্রত্যেকেরই একখানা করে হিসেবের খাতা রয়েছে, তাতে খুঁটিনাটি সব জমাখরচের হিসেব লেখা থাকে। গত মাসে আমি পাঁচশ-র কিছু বেশি আয় করেছি। নিয়মমতো দুই-তৃতীয়াংশ খাওয়া-থাকা-পরা বাবদ বাড়িউলী ঠাকরুণকে দিতে হয়, তারপর তো দেড় শ থাকে, কি বলেন? তাই থেকে পঞ্চাশ রুবল পোশাক আর হাতখরচা, বাকি রইল এক-শ—ঐটেই আমি বাঁচাই। একে কি টুইয়ে নেওয়া বলে, মাদাম? যদিই বা আমি কাউকে অপছন্দ করি—সত্যিই এ রকম কুৎসিত কেউ কেউ আসে—বললেই পারি যে আমি অসুস্থ, তাহলেই আমার বদলে যাবে আন্‌কোরা মেয়েদের মধ্যে থেকে কেউ।'

'কিন্তু তারপর—কিছু মনে করো না—তোমার নামটি তো জানি না।'

'এল্‌জা।'

'লোকে যে বলে তোমাদের ওপর খুব জোরজবরদস্তি হয়ে থাকে—প্রহারও চলে নাকি সময়ে সময়ে—তোমাদের ইচ্ছের বিরুদ্ধেও নাকি অনেক ঘেন্নার কাজ করিয়ে নেওয়া হয়—সত্যি?'

'কখ্‌খনও নয়, মাদাম।' একটু যেন রাগতভাবেই উত্তর দিল এল্‌জা—'এখানে সবাই এক পরিবারের লোকের মতোই আছি; সবাই আমরা এক দেশের লোক, নয়ত আত্মীয়কুটুম, ভগবান করুন আমাদের মতো আরও দশটা পরিবার এইরকম মিলে-মিশেই থাকুক। সত্যি বটে, এই ইয়ামস্কায়া স্ট্রীটে অনেক ঢলাঢলি, মারামারি, কেলেঙ্কারি হয়, কিন্তু সে-সব হল ঐ সব এক রুবলের বাসাতে। রুশ মেয়েরা পিপে পিপে মদ গেলে, আর তাদের প্রত্যেকেরই একটি-না-একটি নাগর থাকে, নিজেদের ভবিষ্যতের কথা ভাবতেও জানে না তারা।'

'বিচক্ষণ মেয়ে তুমি, এল্‌জা!' ক্ষুব্ধকণ্ঠে বলে উঠলেন রোবিনস্কায়া, 'তা সবই তো যেন ভালো। কিন্তু দৈবাৎ যদি ব্যামো হয়? ছোঁয়াচে রোগ? তবেই তো মরণ—নয়? বুঝবে কি ক'রে?'

'আবার সেই একই উত্তর আমার—'না মাদাম।' খুঁটিয়ে খুঁটিয়ে তার অসুখ-বিসুখ সম্বন্ধে জিজ্ঞাসাবাদ না করে কাউকে আমি আমার বিছানা মাড়াতে দিই না—এভাবে অন্তত এক-শর মধ্যে প'চাত্তরটির বেলায় আমি ব্যামো-ফ্যামোর বালাই থেকে নিশ্চিন্দি।'

'চুলোয় যাক!'—হঠাৎ খেপে উঠে টেবিলে এক ঠোক্কর মেরে বসলেন রোবিনস্কায়া—'কিন্তু তারপর, তোমার আলবার্টের দশা কি হবে...'

'হান্‌স,' এল্‌জা ভয়ে ভয়ে শুধরে দিল তাঁকে।

'ও হ্যাঁ, ভুল হয়েছে—তোমার হান্‌স নিশ্চয়ই একথা ভেবে পুলকিত হয়ে ওঠে না যে, তুমি রয়েছ এখানে আর প্রতিরাতেই চলেছ তার বিশ্বাসভঙ্গ ক'রে?'

এল্‌জা বাস্তবিকই চকিত বিস্ময়ে নির্বাক হয়ে চেয়ে রইল তাঁর দিকে। তারপর শান্ত করুণকণ্ঠে বলল, 'কিন্তু মাদাম, আজও তো তার প্রতি অবিশ্বাসিনী হইনি আমি। সে হল ঐ-সব নষ্ট মাগীরা, বিশেষ করে ঐ-সব রুশ মাগীরা যাদের একটি করে ভাবের মানুষ থাকবেই থাকবে, আর তাদের জন্য এই রক্ত-জল-করা পয়সা তারা জলের মতো খরচ করবেই করবে। কিন্তু আমি অত নিচে নামব, ছোঃ!'

'উঃ, এর চেয়ে নিদারুণ অধঃপতনের কথা আমি কল্পনাও করতে পারি না!'—ঘৃণাভরে চেঁচিয়ে উঠলেন রোবিনস্কায়া, সঙ্গে সঙ্গে উঠে দাঁড়িয়ে বললেন—'উঠুন, মশাইরা, এদের পাওনা চুকিয়ে দিয়ে সরে পড়া যাক এখান থেকে।'

রাস্তায় এসে বোলোদিয়া বললেন—'দোহাই ভগবান! একটিতেই কি সাধ মেটেনি তোমার?'

'কি-ইতরমো! উঃ, কি ইতরমো!'

'তাই তো বলি কাজ নেই আর আমাদের এ রকম অভিজ্ঞতা সঞ্চয়ে।'

'না, দেখতে হবে কোথায় এর শেষ।'

দশ পা দূরেই ছিল আনা মারকোব্‌নার আস্তানা।

কিন্তু এখানেই ছিল তাঁদের জন্যে অপেক্ষা করে চরম বিস্ময়। সাইমন তো তাঁদের ঢুকতেই দিতে চায় না, শেষে রিয়াজানোবের হাত থেকে গোটা কয়েক মোহর খসে এসে তার হতে পড়তে তবু একটু নরম হল সে। সবাই গিয়ে বসলেন একটা কুঠরিতে—ত্রেপেলের ঘরখানার মতোই প্রায় দেখতে। এমা এডোয়ার্ডোবনার হুকুমে মেয়েদের সব গাদাগাদি করে এনে ঢোকানো হল সেখানে। কিন্তু ফল হল ঠিক শাকসবজির বাগানে এক পাল ছাগল এনে ছেড়ে দিলে যেমনটি হয়ে থাকে প্রায় তেমনটি। সব চেয়ে মারাত্মক

ভুল হল জেন্‌কাকে এনে ঢোকানো—বদরাগী, খিটখিটে জেন্‌কা, উদ্ধত চোখদুটো থেকে তার ঠিকরে বেরুচ্ছে আগুনের হল্‌কা। সবার শেষে এল তামারা—শান্ত, নম্র, ঠোঁটের কোণে মোনালিসার মতো সেই সলজ্জ, চটুল বক্রহাসি। শেষ অবধি ডেরার প্রায় সকলেই এসে জুটল ঘরের মধ্যে। রোবিনস্কায়া আর হিতে বিপরীতের ভয়ে সাহস করে জিজ্ঞেস করলেন না—'এপথে পা বাড়ালে কেন?' অন্তঃপুরিকারাও তাঁকে মৌখিক ভদ্রতা দেখিয়ে অভ্যর্থনা করতে ত্রুটি করল না। এলেনা ভিক্তোরোব্‌না তাদের বললেন গান গাইতে, বিনা আপত্তিতে গান ধরল তারা—'সেই তো আবার এল রে সোমবার...'

তারপর আরও একখানাঃ

হায় পোড়া কপাল, কপাল আমার রে!
ভাঁটিখানা বন্ধডানা,
আমার মাথার ঘায়ে কুকুর পাগল যে!

ফের আবারঃ

ভুঁইফোঁড় সে ভবঘুরের
প্রাণের ভালোবাসা
যেমনি মিঠে তেমনি কড়া,
—খাসা, আহা, খাসা!
বেশ্যেমাগীর মড়াকান্না,
নেইকো চোখে জল,
সেরা চীজ সে এ-সংসারে,
নয় তবুও ছল।
হাঃ, হাঃ, হাঃ!
ঘরকন্না বাঁধল দুজন,
—কোথায় মেলে জুড়ি?
বরটি হলেন সিঁধেল চোর,
কনে বেশ্যে ছুঁড়ী!
হাঃ, হাঃ, হাঃ,!
রাত পেরুলো তে-পওর, ভাই,
—সিঁধ দিতে যায় বর,
ঠমকে হেসে গড়িয়ে পলো
কনে বিছানার 'পর!
হাঃ, হাঃ, হাঃ,!
ভোরটি হলে কয়েদখানায়
আটক হলেন ভায়া,
মাগী তখন নাগর-দোলায়,
—নেই কো হায়াকায়া!
হাঃ, হাঃ, হাঃ,!

তারপর কয়েদীদের একটা গানঃ

টানাপোড়েন সারাজীবন—
লাগল গলায় ফাঁস,
বছর ঘুরে বছর এল,
উঠল নাভিশ্বাস!

আগের মতোই যেন আবার তাদের দুজনকে পরস্পরের সঙ্গে শৃঙ্খলাবন্ধ করে রাখা হয়েছে।

প্রাসাদ-তোরণের সামনে জমকালো একজন প্রহরী দাঁড়িয়ে ছিল। সে তাদের পথ দেখিয়ে ভিতরে নিয়ে চলল। একটার পর একটা দরজা। দরজাগুলি পার হয়ে ভিতরের দিককার একটি চত্বরে গিয়ে পেঁাছল তারা। সেখানে আবার আর-একজন তাদের জন্যে অপেক্ষা করছিলেন। তারা গিয়ে পেঁাছতেই তিনি তাদের নিয়ে সামনে এগিয়ে চললেন। একটু বাদেই তারা মাঝারি-আকারের একটি ঘরের সামনে গিয়ে দাঁড়াল। ঘরের দরজা খোলা। ভিতরে ঢুকেই তারা হকচকিয়ে গেল একটু। শাসনকর্তা সেখানে বসে রয়েছেন।

সাষ্টাঙ্গে শুয়ে পড়ে মাটিতে কপাল ঠেকিয়ে তারা তাঁকে অভিবাদন জানাল। আগে থাকতেই সর্দার এসব তালিম দিয়ে রেখেছিল। শাহাক আর বারাব্বাসের কিন্তু এতে কোন সায় ছিল না। শাসনকর্তা হলেও তিনি একজন মানুষমাত্র; যতই না কেন শক্তিশালী হোন, দেবতা নন। আর তাই এভাবে যে তাঁর সামনে এসে আভূমি নত হয়ে অভিবাদন জানাতে হবে, ভাবতেই যেন সারাটা মন তাদের বিদ্রোহী হয়ে উঠেছিল। সে যাই হোক, সর্দারের নির্দেশ অমান্য করতেও তারা সাহস পায়নি। মাটিতে মাথা ঠেকিয়েই পড়েছিল তারা, শাসনকর্তা তাদের উঠে দাঁড়াতে বললেন। ঘরের এককোণে চেয়ারে হেলান দিয়ে তিনি বসে রয়েছেন। আদেশ পেয়ে তারা তাঁর সামনে গিয়ে দাঁড়াল। শাসনকর্তার বয়স প্রায় বছর ষাটেক হবে। শক্তসমর্থ চেহারা; মুখখানা ভরাট, তবে মেদবহুল নয়। চওড়া চিবুকে বেশ খানিকটা কর্তৃত্বের ভাব ফুটে উঠেছে। চাউনিটাও তীক্ষ্ম। তবে ক্রুদ্ধ নয়। না, লোকটার চেহারার মধ্যে ভয় পাবার মতো কিছু নেই। সর্দারের কাছে তিনি শাহাক আর বারাব্বাসের সম্পর্কে খুঁটিয়ে খুঁটিয়ে সব জিজ্ঞেস করতে লাগলেন। ঠিক-মতো এরা কাজকর্ম করছে তো? সর্দারের কোন অভিযোগ নেই তো এদের সম্পর্কে? আমতা আমতা করে সে জবাব দিল—না, তার কোন অভিযোগ নেই। তারপরে বলল যে, সবসময়েই সে ক্রীতদাসদের খুব কড়া শাসনে রাখে। উত্তর শুনে তিনি খুশি হলেন কিনা বোঝা গেল না। তীক্ষ্ম দৃষ্টিতে তার দিকে একবার তাকালেন শুধু। তারপর হাতখানাকে একবার সামনের দিকে আন্দোলন করলেন। অর্থাৎ সে এবার যেতে পারে। লোকটা যেন হাঁপ ছেড়ে বাঁচল। সে তখন পালাতে পারলেই বাঁচে।

শাসনকর্তা তখন শাহাক আর বারাব্বাসের দিকে ফিরে তাকালেন। একটার পর একটা তিনি তাদের প্রশ্ন করতে লাগলেন। কোত্থেকে তারা এসেছে, তাদের শাস্তি দেওয়া হয়েছিল কেন, খনির থেকে তারা মুক্তি পেল কি করে, কে তাদের মুক্তিদান করল—এই সব নানান ধরনের প্রশ্ন। কণ্ঠস্বরে কিন্তু বিন্দুমাত্র ক্রোধ নেই, বরং বেশ খানিকটা মমতা ফুটে উঠেছে। তারপর একসময়ে তিনি তাঁর আসনের থেকে উঠে দাঁড়ালেন। দীর্ঘকায় বলিষ্ঠ পুরুষ। শাহাকের কাছে এসে তিনি তাঁর চাকতিখানাকে হাতে তুলে নিলেন। নিয়ে জিজ্ঞেস করলেন, এই যে এর উপর একটি ছাপ মারা রয়েছে, সে কি এর অর্থ জানে? শাহাক বলল, জানে। এ ছাপ রোমান রাষ্ট্রের। শুনে তিনি সম্মতির ভঙ্গিতে মাথা নাড়লেন; বললেন—ঠিক; এবং এ-ছাপের অর্থ হল এই যে, রাষ্ট্রই শাহাকের মালিক। কথা শেষ করে চাকতিখানাকে তিনি উলটে ধরলেন। উলটো পিঠে দুর্বোধ্য সেই অক্ষরগুলি খোদাই করা রয়েছে। কৌতূহলভরে সেই লেখার দিকে তিনি তাকিয়ে রইলেন খানিকক্ষণ, তারপর ধীরে ধীরে—নিচু তবু স্পষ্ট গলায়—উচ্চারণ করলেন 'ক্রীস্টোস্ য়েসাস্'। দুর্বোধ্য সেই অক্ষরগুলির যে তিনি অর্থোদ্ধার করতে পেরেছেন, ঈশ্বরের নামোচ্চারণ করতে পেরেছেন, শাহাক আর বারাব্বাস তাতে বিস্ময়বোধ করল।

—এ নাম কার? তিনি প্রশ্ন করলেন।

শাহাক বলল—এ আমার ঈশ্বরের নাম। বলতে গিয়ে তার গলা একটু কেঁপে গেল।

—ঈশ্বরের নাম! কই, আগে তো এ-নাম শুনিনি? তা হবেও বা! দেবতা তো আর একজন মাত্র নন, দেবতা অসংখ্য। সবারই কিছু নাম জেনে রাখা সম্ভব নয়। তা শুধু তোমাদের দেশেই বুঝি-এ'র উপাসনা হয়?

—শুধু আমাদের দেশেই নয়, সর্বদেশেই। সকলেরই তিনি ঈশ্বর।

—সকলেরই! এ তুমি বলছ কি? সকলের তিনি ঈশ্বর, আর আমি কিনা তাঁর নাম পর্যন্ত জানিনে? কিছু মনে করো না, তোমার এই দেবতাটি বুঝি একটু গোপনে থাকতেই ভালোবাসেন?

—হ্যাঁ, তাই।

—তা নয় হল, কিন্তু সবারই যদি তিনি দেবতা হলেন তো তাঁর খানিকটা ক্ষমতাও আছে নিশ্চয়ই? সে ক্ষমতা আসে কোত্থেকে?

—ভালোবাসার থেকে।

—ভালোবাসার থেকে?—হবেও বা। তা নিয়ে আমার কিছু বলবার নেই। একটি কথার শুধু জবাব চাই আমি, চাকতির উপরে তুমি তাঁর নাম খোদাই করে রেখেছ কেন?

—তার কারণ তিনিই আমার প্রভু। আবার তার কণ্ঠস্বর একটু কেঁপে গেল।

—বটে, তিনিই তোমার প্রভু? কেন, তুমি কি তবে রাষ্ট্রের ক্রীতদাস নও? রাষ্ট্রই কি তোমার মালিক নয়?

শাহাক কোন উত্তর দিল না। নিচের দিকে তাকিয়ে সে নীরবে দাঁড়িয়ে রইল। শাসনকর্তা খানিকক্ষণ চুপ করে রইলেন। তারপর কণ্ঠস্বরে অল্প-একটু মমতা মিলিয়ে বললেন—যা বললাম তার উত্তর দাও। ব্যাপারটা পরিস্কার হয়ে যাওয়াই ভালো। বল, রাষ্ট্রই কি তোমার মালিক নয়?

মাথা না তুলেই জবাব দিল শাহাক—আমার ঈশ্বরই আমার প্রভু, আমার প্রভুই আমার মালিক।

স্থির দৃষ্টিতে শাসনকর্তা তার দিকে তাকিয়ে রইলেন খানিকক্ষণ। তার চিবুক-খানাকে তিনি একটু তুলে ধরলেন; জ্বলে-যাওয়া মুখখানিকে তীক্ষ্ণদৃষ্টিতে নিরীক্ষণ করতে লাগলেন। কিন্তু কোন কথা বললেন না।

তারপর বারাব্বাসের কাছে এগিয়ে এলেন তিনি। তার চাকতিখানাকেও উলটে দেখে নিয়ে প্রশ্ন করলেন—তুমিও বুঝি এই একই ঈশ্বরে বিশ্বাস কর?

বারাব্বাস জবাব দিল না।

—বল, তুমিও কর?

মাথা নাড়ল বারাব্বাস।

—কর না? তবে কেন তোমার চাকতিতে তুমি তাঁর নাম খোদাই করে রেখেছ?

আগের মতোই বারাব্বাস চুপ করে রইল।

—এ যাঁর নাম খোদাই করে রেখেছ, তিনি কি তোমার ঈশ্বর নন?

অস্ফুট ম্লান বিষণ্ণ গলায় বারাব্বাস বলল—আমার কোন ঈশ্বর নেই।

বারাব্বাস যে একথা বলবে, শাহাক যেন তা কল্পনাও করতে পারেনি। বিস্ময়ে বেদনায় দুচোখে তার তীব্র একটা নৈরাশ্য ফুটে উঠল। শাহাকের দিকে না-তাকিয়েও বারাব্বাস যেন তার দৃষ্টির সেই বেদনাকে স্পষ্ট অনুভব করতে পারল। ও-দৃষ্টি তার মর্মস্থলে এসে বিদ্ধ হয়েছে।

শুধু শাহাকই নয়, শাসনকর্তাও বিস্ময়বোধ করলেন। বললেন—কথাটা আমি ঠিক

বুঝে উঠতে পারছি না। ঈশ্বর যদি তোমার না-ই থাকবে তো এই চাকতির উপরে তাঁর নাম খোদাই করে রেখেছ কেন?

—তার কারণ, আমি বিশ্বাস করতে চাই। মাথা না তুলেই বারাব্বাস জবাব দিল।

অবাক বিস্ময়ে শাসনকর্তা তার দিকে তাকিয়ে রইলেন। চেহারা রুক্ষ কঠোর, চোখের নিচে গভীর একটা ক্ষতচিহ্ন। এককালে লোকটা অসাধারণ বলশালী ছিল, এখনও তা বুঝতে পারা যায়। চাউনিটা স্থূল, ভাষাহীন। শাহাকের মুখখানাকে একটু ভালোভাবে দেখবার জন্যে শাসনকর্তা তার চিবুক তুলে ধরেছিলেন; বারাব্বাসের বেলায় আর তার দরকার হল না। তেমন কোন ইচ্ছেই হল না তাঁর। কেন? তিনি জানেন না।

শাহাকের দিকেই আবার তিনি ফিরে দাঁড়ালেন। প্রশ্ন করলেন—একটু আগেই তুমি যা বলেছ, তার ফলাফলটা যে অনেক দূর গড়াতে পারে তা কি তুমি জান? তোমার এই চাকতির উপরে রোমান রাষ্ট্রের অধীশ্বর সীজারের ছাপ মারা রয়েছে। তা সত্ত্বেও যদি তুমি অন্য-কাউকে তোমার প্রভু বলে ঘোষণা কর, সীজারের বিরুদ্ধেই তাহলে বিদ্রোহ ঘোষণা করা হয়। সীজারও দেবতাতুল্য। তাঁকে অস্বীকার করে অন্য-এক দেবতাকে তুমি তোমার প্রভু বলে গ্রহণ করেছ, তোমার চাকতির উপরে তাঁর নাম খোদাই করে রেখেছ। অর্থাৎ তুমি বলতে চাও যে, সীজার তোমার প্রভু নন, সেই দেবতাই তোমার প্রভু। তাই না?

—হ্যাঁ, তাই। বলতে গিয়ে শাহাকের গলাটা একটু কেঁপে গেল। আগের মতো অতটা আর কাঁপল না।

—এই তাহলে তোমার শেষ কথা, কেমন?

—হ্যাঁ।

—কিন্তু এর পরিণামটা যে কি দাঁড়াবে, তা কি তুমি জান না?

—জানি, তাও আমি জানি।

শাসনকর্তা একটু চুপ করে রইলেন। সরলহৃদয় এই ক্রীতদাসের অজ্ঞাত-পরিচয় ঈশ্বরের কথাই ভাবতে লাগলেন তিনি। সত্যি বলতে কি, সে-ঈশ্বরের পরিচয় তিনি জানেন। সম্প্রতি তাঁর সম্পর্কে তিনি অনেক কথাই শুনেছেন। জেরুসালেমের সেই উন্মাদকে যে কিভাবে হত্যা করা হয়েছে, তাও তিনি জানেন। 'তিনিই সকলের শৃংখল-মোচন করবেন'—'ঈশ্বরের যারা ক্রীতদাস, ঈশ্বরই তাদের মুক্তিদান করবেন'—না, এ বড় ভয়ংকর বিশ্বাস, কোনরকমেই আর একে উপেক্ষা করা চলে না। সাদাসিধে এই ক্রীতদাসকে এখন বড়ই অসহায় দেখাচ্ছে। কিন্তু না, এদের দয়া দেখানো ঠিক নয়।—

—তোমার এই বিশ্বাসকে যদি তুমি বর্জন কর, তৎক্ষণাৎ তোমাকে ছেড়ে দেওয়া হবে। তাতে কি তুমি রাজি?

—না, তা আমি পারব না। শাহাক বলল।

—কেন?

—আমার ঈশ্বরকেই তাহলে বর্জন করা হয়।

—আশ্চর্য! তুমি কি জান না যে এর জন্যে তোমাকে মৃত্যুদণ্ড দেওয়া হবে? যে-বিশ্বাসকে তুমি আঁকড়ে থাকতে চাইছ, তার জন্যে কি তুমি মৃত্যুবরণ করতে পার? এতই কি তোমার সাহস?

শান্ত গলায় শাহাক বলল—আমার প্রভুই তার বিচার করবেন।

—কথাটা কিন্তু খুব সাহসীর মতো শোনাল না। ঠিক করে বল তো, জীবনের কি কোন দাম নেই তোমার কাছে?

—আছে, জীবনকে আমি ভালোবাসি।

—কিন্তু তোমার এই ঈশ্বরকে যদি না ছাড়, কেউই তোমাকে বাঁচাতে পারবে না। প্রাণের মায়া তাহলে তোমাকে ছাড়তে হবে।

—তা ছাড়ব। আমার ঈশ্বরকে আমি ছাড়তে পারব না।

শাসনকর্তা আর কোন পীড়াপীড়ি করলেন না। হাল ছেড়ে দিয়ে বললেন—তাহলে আর আমার কিছু করবার নেই। বলে তিনি তাঁর টেবিলের কাছে ফিরে গেলেন। হাতির দাঁতের একটা হাতুড়ি তুলে নিয়ে টেবিলের উপরেই আঘাত করলেন একবার; তারপর আপন মনেই বললেন—তোমার ঈশ্বরও উন্মাদ, তুমিও উন্মাদ!

এবারে প্রহরী আসবে, তাদের বাইরে নিয়ে যাবে। শাসনকর্তা হঠাৎ বারাব্বাসের কাছে এসে দাঁড়ালেন, তার চাকতিখানাকে হাতে তুলে নিয়ে উলটে ধরলেন, তারপর খাপ থেকে একখানা ছুরি বের করে নিয়ে চাকতির উপরকার 'ক্রীস্টোস্ য়েসাস্' কথাটাকে আড়াআড়ি ভাবে কেটে দিলেন। দিয়ে বললেন—তুমি তো এ'কে বিশ্বাস কর না। নামটা তাই কেটে দিলাম।

শাহাক এতক্ষণ চুপ করেছিল। এবারে সে বারাব্বাসের দিকে তাকাল। তীব্র এক অগ্নিশিখার মতোই সে-দৃষ্টি যেন বারাব্বাসের অন্তস্তলে গিয়ে বিন্ধ হল। তার জ্বালা সে কখনও ভুলতে পারবে না।

প্রহরী এসে বের করে নিয়ে গেল শাহাককে। বারাব্বাস দাঁড়িয়ে রইল। সে এখন একা। শাসনকর্তা বললেন যে তার বুদ্ধি বিবেচনার পরিচয় পেয়ে তিনি সন্তুষ্ট হয়েছেন। বারাব্বাসকে তিনি পুরস্কৃত করতে চান। এখন থেকে সে এই প্রাসাদেই কাজ করবে। আগের মতো আর তাকে অত খাটতে হবে না।

তীক্ষ্ন দৃষ্টিতে বারাব্বাস শুধু তাঁর দিকে তাকাল একবার। দু চোখে তার তীব্র ঘৃণা ফুটে উঠেছে। সে ঘৃণা তীক্ষ্নমুখ তীরের মতো কাঁপছে। কিন্তু সে-তীর ওই নয়নতূণেই আবন্ধ রইল, নিক্ষিপ্ত হল না।

আদেশ অনুযায়ী কাজ করতে গেল বারাব্বাস।

শাহাককে যখন ক্রুশবিদ্ধ করা হল, অল্প-একটু দূরে একটা কাঁটাঝোপের আড়ালে লুকিয়ে ছিল বারাব্বাস। তার বন্ধু তাকে দেখে ফেলুক, এ সে চায়নি। কিন্তু ইতিপূর্বে শাহাকের উপর দিয়ে যে অকথ্য অত্যাচারের ঝড় বয়ে গেছে তাতে আর তার তখন দেখতে পাবার মতো অবস্থা ছিল না; আত্মগোপন যদি না-ও করত বারাব্বাস, শাহাক তাকে দেখতে পেত কি না সন্দেহ। শাসনকর্তা অবশ্য শুধু ক্রুশবিদ্ধ করবারই আদেশ দিয়েছিলেন, তার আগে আলাদা করে আর-কোন অত্যাচার চালাতে বলেননি। কিন্তু কিছু লাভ হয়নি তাতে; প্রহরীরা ধরেই নিয়েছিল যে, বলতে তিনি ভুলে গিয়ে থাকবেন। ক্রুশবিদ্ধ করবার আগে সকলের উপরেই একদফা অত্যাচার চালিয়ে নেওয়া হয়। এ ক্ষেত্রেও তার কোন ব্যতিক্রম ঘটেনি। কি জন্যে যে একে মৃত্যুদণ্ড দেওয়া হয়েছে, প্রহরীরা তা কেউ জানত না। জানতে তাদের কোন কৌতূহলও হয়নি। এরকম ব্যাপার তারা হামেশাই দেখে আসছে। দেখে দেখে সেটা এখন অভ্যাসে দাঁড়িয়ে গেছে।

শাহাকের মাথার অর্ধেকটা সেই আগের মতোই কামিয়ে দেওয়া হয়েছে আবার। বাকি অর্ধেকটা রক্ত-মাখামাখি হয়ে রয়েছে। দৃষ্টি নির্বাক, ভাষাহীন। সামান্যতম সামর্থ্য অবশিষ্ট থাকলেও যে সে তার নীরব দৃষ্টিতে কি-কথা ফুটিয়ে তুলত, বারাব্বাস জানে। দু-চোখে যন্ত্রণার আগুন জ্বালিয়ে নিয়ে সে শাহাকের দিকে তাকিয়ে রইল। শীর্ণ দুর্বল তার শরীর, যন্ত্রণায় কেঁপে কেঁপে উঠছে। বারাব্বাস দেখতে লাগল। এখান থেকে তার চলে যাবার ইচ্ছে নেই, ইচ্ছে থাকলেও পারত কিনা সন্দেহ। এমনিতেই

শাহাক শীর্ণদেহ। এখন যেন তাকে আরও শীর্ণ, আরও দুর্বল দেখাচ্ছে। এমন লোক কি কোন অপরাধ করতে পারে? বিশ্বাস হতে চায় না। হাড়-পাঁজরা বের-করা বুকের উপরে তার রোমান রাষ্ট্রের ছাপ মেরে দেওয়া হয়েছে। তার অর্থ, শাহাক রাষ্ট্রদ্রোহী। চাকতিখানাকেও খুলে রাখা হয়েছে তার। অন্য-কোন ক্রীতদাসকে তা পরিয়ে দেয়া হবে।

শহরের বাইরে ছোট্ট একটা টিলার উপরে এই বধ্যভূমি। টিলার নিচটা ছোট ছোট গাছপালা আর কাঁটাঝোপে-ঘেরা। তারই একটির আড়ালে বারাব্বাস আত্মগোপন করে রয়েছে। উপরে জনকয়েক প্রহরী। তাছাড়া আর অন্য কেউ নেই। খুব একটা কিছু মারাত্মক অপরাধের জন্যে যখন মৃত্যুদন্ড দেওয়া হয় কাউকে, বধ্যভূমি লোকে লোকারণ্য হয়ে যায়। আজ কিন্তু কেউ আসেনি। তার কারণ, একে তো শাহাককে কেউ চেনে না; তার উপরে এমন কোন অপরাধও সে করেনি যে তাকে দেখবার জন্যে কারুর কৌতূহল হবে।

এখন বসন্তকাল। গত বছর এই বসন্তকালেই তারা তাম্রখনি থেকে মুক্তি পেয়েছিল। নীরন্ধ্র সেই অন্ধকারের থেকে বাইরের পৃথিবীতে বেরিয়ে এসে যেন অভিভূত হয়ে গিয়েছিল শাহাক; মাটিতে বসে পড়ে বিস্ময়ের আবেগে সে চিৎকার করে উঠেছিল, 'তিনি এসেছেন! তিনি এসেছেন! এই তো তাঁর রাজ্য!' সব কথাই মনে পড়ছে বারাব্বাসের। আর কি আশ্চর্য, আজকের পৃথিবীর বুকের উপরেও যেন কে একখানি গাঢ়-সবুজ চাদর বিছিয়ে রেখেছে—বধ্যভূমিতেও ফুল ফুটে উঠেছে। একটু দূরেই সমুদ্র। তার সুনীল জলরাশির উপরে, পাহাড়ে পাহাড়ে, আর ঘনশ্যাম পথেপ্রান্তরে সূর্যালোক চিকচিক করছে। চোখ ফিরিয়ে নিল বারাব্বাস। এখন মধ্যাহ্ন। চারদিক উত্তপ্ত হয়ে উঠেছে, মাছি ভনভন করছে। শাহাকের গায়েও গিয়ে মাছি বসেছে, তাকে ছেঁকে ধরেছে। কিন্তু হাত নেড়ে যে তাদের তাড়িয়ে দেবে, এমন শক্তিও শাহাকের নেই। ভারি দুর্বল, ভারি নির্জীব দেখাচ্ছে তাকে। এ-মৃত্যু বীভৎস, এ-মৃত্যু কুৎসিত।

কিন্তু কি আশ্চর্য, মৃত্যুর এই শ্লথ-বীভৎস পদসঞ্চারও যেন বারাব্বাসের হৃদয়কে গভীরভাবে নাড়া দিয়ে গেছে। বিস্ফারিত চোখে সে এই মৃত্যুযন্ত্রণা প্রত্যক্ষ করছে। এ-যন্ত্রণার প্রতিটি মুহূর্তকে সে মনে রাখতে চায়।

কপালের উপরে আর শীর্ণ বাহুমূলে ঘর্মস্রোত বয়ে যাচ্ছে, দুর্বল বুকখানা যেন একটা হাপরের মতন ওঠানামা করছে, মাছিতে মাছিতে সারা দেহ ছেয়ে গেছে, হাতখানা যে একটু নাড়াবে এমন শক্তিও আর নেই। মাথাটা এসে বুকের উপরে ঝুলে পড়েছে, যন্ত্রণায় গোঙাচ্ছে শাহাক। জোরে জোরে নিশ্বাস টানছে। এখান থেকেও তার শব্দ শোনা যায়। আর সেই একটানা শব্দ শুনতে শুনতে বারাব্বাসেরও যেন হঠাৎ নিশ্বাস নিতে কষ্ট হতে লাগল। বারাব্বাসেরও সর্বাঙ্গে যেন অদ্ভুত এক যন্ত্রণাবোধ হচ্ছে, গলা শুকিয়ে কাঠ হয়ে গেছে। এ তৃষ্ণা তার, না শাহাকের? শাহাকের ওই অসহ্য যন্ত্রণাই কি বারাব্বাসের শরীরে এসে সঞ্চারিত হয়ে গেল? আশ্চর্য নয়। দীর্ঘকাল তারা পরস্পরের সঙ্গে শৃঙ্খলাবদ্ধ হয়ে ছিল। কিছুই তাই আশ্চর্য নয়। বারাব্বাসের মনে হল, এখনও যেন এক অদৃশ্য শিকল দিয়ে ক্রুশবিদ্ধ ওই লোকটির সঙ্গে তাকে বেঁধে রাখা হয়েছে।

কি যেন বলতে চাইছে শাহাক, বলতে পারছে না। ঠোঁট দুখানি তার থরথর করে কাঁপছে। জল চাইছে বোধ হয়। কিন্তু কেউ তা বুঝতে পারল না। বারাব্বাসও না। কিছুই প্রায় শোনা যায় না এখান থেকে। কিন্তু তাতে কি! দৌড়ে সে তার বন্ধুর সামনে গিয়ে দাঁড়াতে পারে; কি চাইছে শাহাক—জিজ্ঞেস করতে পারে। আর-কিছু না হোক, বুকের উপরকার ওই মাছিগুলোকে অন্তত তাড়িয়ে দিতে পারে। অনেক-কিছুই করতে পারে বারাব্বাস, কোন-কিছুই সে করল না। কাঁটাঝোপের আড়ালে

দাঁড়িয়ে দাঁড়িয়ে সে শুধু তার মৃত্যুযন্ত্রণা প্রত্যক্ষ করতে লাগল। ও-যন্ত্রণা শুধু শাহাকের নয়, বারাব্বাসেরও। বারাব্বাসও এখন একই যন্ত্রণা অনুভব করছে, দু-চোখে তার এক তীব্র জ্বালা ফুটে উঠেছে।

আর বেশি দেরি নেই, একটু বাদেই শাহাক মারা যাবে। নিশ্বাস-টানার একটানা শব্দটা ধীরে ধীরে মিলিয়ে আসছে, এখান থেকে আর শোনা যায় না। একটু আগেও বুকটা ওঠানামা করছিল। ধীরে ধীরে মিলিয়ে আসতে আসতে স্তব্ধ হয়ে গেল এক-সময়। শাহাক মারা গেল। আজ আর এখানে অন্ধকার নেমে আসেনি, অলৌকিক কোন দৃশ্যের অবতারণা হয়নি। এ-মৃত্যু শান্ত তবু সন্দেহাতীত। আজকের এই প্রহরীরাও ঠিক সেইদিনকার মতোই পাশা-খেলায় মত্ত, কিন্তু সেদিনকার মতো ভয়াবহ কোন-এক তমিস্রা আর আজ তাদের ভয় পাইয়ে দিয়ে গেল না। শাহাক মারা গেছে, তারা তা বুঝতে পর্যন্ত পারেনি। একমাত্র বারাব্বাসই তার সাক্ষী। প্রার্থনার ভঙ্গিতে সে হঠাৎ মাটির উপরে বসে পড়ল।

আশ্চর্য—। বেঁচে থাকলে বড় সুখী হত শাহাক। কিন্তু তা আর হয় না। সে মারা গেছে।

কার কাছে প্রার্থনা জানাবে বারাব্বাস—কে তার প্রার্থনা গ্রহণ করবে? তার তো ঈশ্বর নেই। প্রার্থনার ভঙ্গিতেই শুধু বসে রইল বারাব্বাস, প্রার্থনা জানাল না।

আর হঠাৎ তার সেই ক্ষতবিক্ষত শ্মশ্রুসমাচ্ছন্ন মুখখানাকে সে তার দুই হাতের মধ্যে গোপন করে ফেলল। মনে হল সে কাঁদছে।

প্রহরীদের একজন একটু বাদে চেঁচিয়ে উঠল। ক্রুশবিদ্ধ লোকটি যে মারা গেছে তা হয়ত তার নজরে পড়ে থাকবে। শাহাকের মৃতদেহকে তারা ক্রুশের থেকে মাটিতে নামিয়ে আনল। এবারে তাদের ছুটি।

সমস্ত কিছুই আজ লক্ষ্য করে গেছে বারাব্বাস, সমস্ত কিছুই তার মনে থাকবে।

এর কিছুকাল বাদেই শাসনকর্তা তাঁর কাজের থেকে অবসর গ্রহণ করলেন। বাকি জীবনটা তিনি রোমে গিয়ে কাটাবেন। ইতিমধ্যে তিনি প্রচুর ঐশ্বর্য সঞ্চয় করেছেন। এর আগে আর এখানকার অন্য-কোন শাসনকর্তা তাঁর মতো এত বিপুল পরিমাণ ধন-সম্পত্তি নিয়ে দেশে ফিরতে পারেননি। কিন্তু শুধু নিজের জন্যেই ধনসঞ্চয় করেছেন তিনি, একথা বললে ভুল বলা হবে। এতই দক্ষতার সঙ্গে তিনি এখানকার খনি এবং অন্যান্য সম্পত্তির তত্ত্বাবধান করেছেন যে, রাষ্ট্রেরও তাতে প্রচুর লাভ হয়েছে। এ-কাজের কৃতিত্ব অবশ্য তাঁর একার প্রাপ্য নয়, ক্রীতদাসদের সর্দাররাও তার খানিকটা অংশ দাবি করতে পারে। প্রতিটি কাজেই তারা তাদের আনুগত্যের পরিচয় দিয়েছে, দরকার পড়লে অমানুষিক অত্যাচার চালাতেও কখনও দ্বিধাগ্রস্ত হয়নি। তা না হলে এখানকার এই প্রাকৃতিক সম্পদকে এত পরিপূর্ণভাবে কাজে লাগানো যেত কিনা সন্দেহ; স্থানীয় অধি-বাসী আর ক্রীতদাসদের গায়ের রক্তকেও এত মোক্ষমভাবে শোষণ করতে পারা যেত না। কিন্তু একটা কথা—শাসনকর্তার শাসনটাই শুধু কঠোর, নিজে তিনি কঠোর নন। কেউ যদি তাঁকে অত্যাচারী আখ্যা দেয় তো বলতে হবে, আসল মানুষটাকেই সে চেনে না। অধিকাংশ লোকের কাছেই অবশ্য তিনি অপরিচিত, বাস্তবে আর কল্পনায় মেশানো রহস্যময় একটি চরিত্র। এখান থেকে তিনি এবারে বিদায় নেবেন। খনির অন্ধকারে আর ঘর্ম-ক্ষরা রোদ্দুরে দাঁড়িয়ে উদয়াস্ত যাদের পরিশ্রম করতে হয় শুনে তারা স্বস্তির নিশ্বাস ফেলল। পরবর্তী শাসনকর্তা হয়ত এতটা নিষ্ঠুর হবেন না। এই আশাতেই কয়েকটা

দিন তাদের আনন্দে কাটবে এখন। শাসনকর্তা কিন্তু আজ ভারি বিষণ্ণ বোধ করছেন। দ্বীপটিকে ছেড়ে যেতে তাঁর কষ্ট হচ্ছে। এখানে তিনি সুখে ছিলেন, শান্তিতে ছিলেন।

তাঁর এই বিষণ্ণতার আর-একটি কারণ, কর্মজীবনের এবারে অবসান হল। এখন থেকে শুধু অবসর, আর অবসর। অথচ কাজ করবার স্পৃহা তাঁর এখনও যায়নি। এখনও তিনি বলিষ্ঠ, সক্ষম। কাজ ছাড়া তিনি থাকতে পারেন না। সারা মনে তাই তাঁর আজ এক অদ্ভুত বিষাদ ছড়িয়ে গেছে। কিন্তু একটু-বা আনন্দও তার সঙ্গে মিশ্রিত। তার কারণ শুধু শাসনকার্যেই নয়, সংস্কৃতির চর্চাতেও তাঁর সমান উৎসাহ। রোমে ফিরবার পর সে-চর্চার পূর্ণ সুযোগ পাওয়া যাবে, পাঁচজন জ্ঞানীগুণীর সংস্পর্শে থেকে চমৎকার সময় কাটবে। জাহাজের পাটাতনের উপরে একখানা আরাম-কেদারায় বসে বসে চুপচাপ তিনি এই চিন্তাই করছিলেন। একটু আগেই সেই বিষণ্ণভাবটা কেটে গিয়ে সারাহৃদয় তাঁর এখন এক অপূর্ব মাধুর্যে ভরে উঠেছে।

নিজের জন্যে এখান থেকে তিনি কয়েকটি ক্রীতদাসও সঙ্গে নিয়ে চলেছেন। তার মধ্যে বারাব্বাসও আছে। বারাব্বাস এখন বৃদ্ধ। তাকে দিয়ে আর বিশেষ কিছু কাজ হয় না। তা সত্ত্বেও তার উপরে শাসনকর্তার খানিকটা মায়া পড়ে গেছে। আর তা ছাড়া বারাব্বাস সেদিন যে বুদ্ধি-বিবেচনার পরিচয় দিয়েছিল, শাসনকর্তা তাতে তার উপরে খুব সন্তুষ্ট। তার বুদ্ধির পুরস্কার হিসেবেই তাকে তিনি এখন সঙ্গে করে নিয়ে যাচ্ছেন। এতখানি দয়া, এতখানি সহৃদয়তা—এ যেন কেউ কল্পনাও করতে পারেনি।

অনুকূল বাতাস পাওয়া যায়নি, তীরে পৌঁছুতে জাহাজখানার তাই কয়েকদিন দেরি হয়ে গেল। একটানা কয়েক সপ্তাহ দাঁড় টানার পর যখন তারা ওস্টিয়ার বন্দরে গিয়ে নোঙর ফেলল, মাঝিমাল্লাদের হাত-পা থেকে তখন রক্ত ঝরছে। শাসনকর্তা তার ঠিক পরের দিনই রোমে গিয়ে পৌঁছোলেন; মালপত্র আর সঙ্গের লোকজনদের আরও দু-একদিন দেরি হল।

শহরের ঠিক মাঝখানটায় আগের থেকেই তিনি বিরাট এক প্রাসাদ কিনে রেখে-ছিলেন। শহরের এটা অভিজাত অঞ্চল। বাড়িটাও বেশ-কয়েকতলা উঁচু। দেয়ালে দেয়ালে নানান রঙের পাথর বসানো। আসবাবপত্র নিখুঁত। দেখলেই বোঝা যায় যে, মনের মতন করে সব-কিছুকে সাজিয়ে তুলবার জন্য অকাতরে অর্থব্যয় করা হয়েছে। ক্রীতদাসরা থাকে একতলায়। বারাব্বাসও তাদের মধ্যে একটুখানি জায়গা করে নিয়েছে। একতলা বাদে অন্যান্য জায়গাগুলো তার এখনও দেখা হয়নি। তবে না দেখলেও সে খানিকটা কল্পনা করে নিতে পারে। তার কাছে অবশ্য এর কোন মূল্য নেই। তাকে এখন এটা-ওটা টুকিটাকি কাজ করতে হয়; কোনটাই কিছু পরিশ্রমের কাজ নয়। রসুইখানার কর্তা যখন রোজ সকালে বাজারে যায়, বারাব্বাস এবং আরও কয়েকজন ক্রীতদাসও সঙ্গে যায় তার। লোকটা একটু রুক্ষ প্রকৃতির। কিন্তু বারাব্বাসের তাতে কি!

ইতিমধ্যেই রোমের অনেকখানি তার দেখা হয়ে গেছে। দেখা হয়ে গেছে বললে ভুল বলা হবে—বাজারে যাবার পথে এটা-ওটা তার চোখে পড়েছে, এইমাত্র। রাস্তাগুলি সরু সরু, সবসময়ে ভিড় লেগে থাকে; হাটে-বাজারে এত গোলমাল যে কান পাতা যায় না। সব জায়গাতেই লোক গিসগিস করছে। সমস্ত ব্যাপারটাকেই বারাব্বাসের যেন কেমন অবাস্তব মনে হয়; মনে হয় এ একটা স্বপ্নমাত্র, একটু পরেই মুছে যাবে। কলকোলাহলে-ঠাসা এই বিরাট জায়গাটাকে সে কখনও সত্যি বলে গ্রহণ করতে পারল না। রাস্তা দিয়ে হাঁটিতে হাঁটিতে সে কেমন উন্মনা হয়ে যায়, কোন দিকেই আর-কোন খেয়াল থাকে না। প্রতিটি দেশ থেকেই অসংখ্য নরনারী এখানে এসে ভিড় করেছে,

পরস্পরের সঙ্গে মিশে গেছে। এত ঐশ্বর্য, এত সমারোহ পৃথিবীর আর অন্য কোথাও নেই। যে-কোন লোকেরই এখানে এসে বিমুগ্ধ হয়ে যাবার কথা। বারাব্বাসের কিন্তু এতটুকুও ভাবান্তর ঘটল না। এত যে অট্টালিকা আর এত দেবালয়—অভিজাত শ্রেণীর লোকেরাও তাদের বিলাসব্যসন ছেড়ে প্রায়ই যেখানে এসে সমবেত হয়—এর কোন-কিছুই তার মনে কোন দাগ কাটতে পারল না। অন্য কেউ হলে চোখ ঝলসে যেত! বারাব্বাসের চক্ষু তবু মৌন, নির্বাক। কোটরগত ওই চক্ষুতে বোধ হয় বাইরের জগতের কোন-কিছুরই কোন ছায়া পড়ে না! সে শুধু দেখে যায়, শুধু দেখে যায়। কোন-কিছুতেই সে বিমুগ্ধ হয় না, কোন-কিছুরই সে তোয়াক্কা করে না। আশ্চর্য এই প্রাসাদপুরীও তার মনে ছায়া ফেলতে পারেনি। বারাব্বাস নিরাসক্ত।

কিন্তু তা-ই বা কি করে হয়? নিরাসক্তই যদি হবে তো রোমের প্রতি তার এত বিদ্বেষ কেন? রোমকে সে ঘৃণা করে।

মাঝে মাঝে এখানে প্রার্থনার মিছিল বেরোয়। বারাব্বাসের কাছে সেটা খুব অদ্ভুত লাগে। লাগাটা কিছু বিচিত্র নয়, তার কারণ নিজে কখনও প্রার্থনা জানায় না, তার ঈশ্বর নেই। রাস্তার একধারে দেয়ালে ঠেস দিয়ে সে দাঁড়িয়ে থাকে, দু-চোখ তার বিস্ময়ে ভরে ওঠে। কোথায় যায় এরা? কৌতূহলভরে সে এদের পিছু নিয়েছিল। নানা পথ ঘুরে ঘুরে মিছিলটা শেষ পর্যন্ত এক মন্দিরে গিয়ে উঠল। এর আগে বারাব্বাস আর কখনও এখানে আসেনি। ভিতরে ঢুকেই একটা ছবি চোখে পড়ল তার। শিশু-ক্রোড়ে এক মাতৃমূর্তি। মূর্তিটা কার, বারাব্বাস জিজ্ঞেস করেছিল। পাশের লোকটি বলল, দেবী আইসিসের। আর তাঁর কোলে ওই ছেলেটি হল হোরাস। বলেই তার কেমন সন্দেহ হল। কে এই লোকটা, দেবী আইসিসের নাম পর্যন্ত যে জানে না? আমতা-আমতা করে কি-যেন বলতে যাচ্ছিল বারাব্বাস, তার আর অবকাশ হল না। প্রহরীরা তাকে বের করে দিল। স্পষ্টই বুঝতে পারল বারাব্বাস, সবাই তাকে এড়িয়ে যেতে চাইছে, তাকে পরিহার করতে চাইছে। তার মা যে তাকে ঘৃণাভরে গর্ভে ধারণ করেছিলেন, জন্মকাল থেকেই যে সে অভিশপ্ত, সবাই যেন তা বুঝতে পেরে গেছে, কারুর কাছেই তা আর গোপন নেই।

রাগে আর দুঃখে চোখের নিচেকার সেই গভীর ক্ষতচিহ্নটি তার তীক্ষ্ণমুখ তীরের মতোই কাঁপতে লাগল। রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াতে লাগল বারাব্বাস। সারাদিন সে বাড়ি ফিরল না। সমস্ত কিছুই তার ওলটপালট হয়ে গেছে। দূর হও নাস্তিক! নাস্তিক! বারাব্বাস প্রায় উদ্‌ভ্রান্ত হয়ে উঠল। সে যে কোথায় চলেছে, কি করছে, সে জানে না। গভীর রাতে বাড়ি ফিরল বারাব্বাস। আর কেউ হলে এই দেরির জন্যে তাকে কঠিন শাস্তি পেতে হত। বারাব্বাসকে কেউ কিছু বলল না। তার কারণ মালিক তাকে একটু সুনজরে দেখে থাকেন। বারাব্বাস বলল যে, রাস্তায় বেরিয়ে সে পথ হারিয়ে ফেলেছিল। কারুর কাছেই তা খুব অবিশ্বাস্য মনে হল না। চুপচাপ গিয়ে শুয়ে পড়ল বারাব্বাস। রাত্রির অন্ধকারের মধ্যে তার মনে হতে লাগল, 'ক্রীস্টোস য়েসাস' লেখা সেই চাকতিখানার স্পর্শে বুকের চামড়া যেন তার পুড়ে যাচ্ছে।

বারাব্বাস সে-রাতে একটা অদ্ভুত স্বপ্ন দেখল। দেখল যে অচেনা কে-একজন ক্রীতদাসের সঙ্গে যেন তাকে শৃঙ্খলাবদ্ধ করে রাখা হয়েছে, আর সেই ক্রীতদাস তার পাশে প্রার্থনায় বসেছে। কিন্তু কি আশ্চর্য, তার মুখ দেখা যাচ্ছে না।

—কিসের জন্যে তুমি প্রার্থনা করছ? বারাব্বাস বলল, এ প্রার্থনায় লাভ কি?

—তোমার জন্যেই প্রার্থনা করছি আমি। অন্ধকারের মধ্য থেকে তার উত্তর ভেসে এল। বারাব্বাসের মনে হল গলাটা তার চেনা।

চুপচাপ বসে রইল বারাব্বাস, যেন তার প্রার্থনার কোন ব্যাঘাত না ঘটে। দুই

চোখ তার জলে ভরে উঠল। তারপরই ঘুম ভেঙ্গে গেল তার। কই, কেউই তো নেই—কারুর সঙ্গেই তাকে শৃংখলাবন্ধ করে রাখা হয়নি। কারুর সঙ্গেই না।

এর কিছুদিন বাদেই অদ্ভুত একটা ব্যাপার বারাব্বাসের চোখে পড়ল। প্রাসাদের একতলার এক কোণে কে যেন অদ্ভুত একটা চিহ্ন এ'কে রেখেছে। বারাব্বাস জানে, এ-চিহ্ন ক্রীশ্চানদের। এবং ক্রীতদাসদের মধ্যেই যে-কেউ একজন এ-কাজ করেছে, তাতে আর-কোন সন্দেহ নেই। কে এমন দুঃসাহসী—কে? দিনের পর দিন, সপ্তাহের পর সপ্তাহ চুপচাপ বারাব্বাস সব লক্ষ্য করে যেতে লাগল, কিন্তু সামনাসামনি কাউকে কিছু জিজ্ঞেস করল না। বলতে কি জিজ্ঞেস করলে হয়ত সহজেই এর একটা উত্তর পাওয়া যেত। সে-পথে গেল না বারাব্বাস। তার কারণ অন্যান্য ক্রীতদাসদের সঙ্গে তার তেমন মেলামেশা নেই। বড় একটা সে কথাও কয় না কারুর সঙ্গে। অন্যান্যরাও তাই তাকে একটু এড়িয়ে চলে।

এ-শহরে ক্রীশ্চানের অভাব নেই। বারাব্বাস তা জানে। কিন্তু তাদের খ'ুজে বের করতেও সে কখনও খুব উৎসাহ বোধ করেনি। তাদের সঙ্গে তার সম্পর্ক কি! একদিন হয়ত কোন বন্ধন ছিল, আজ আর নেই। এই ক্রীশ্চানদের ঈশ্বরের নামই সে একদিন তার চাকতির উপরে খোদাই করিয়ে নিয়েছিল। ছুরির আঁচড়ে সে-নাম বাতিল হয়ে গেছে।

রোমের ক্রীশ্চানরা আর আজকাল প্রকাশ্যে কোথাও মিলিত হয় না। যে-কোন মুহূর্তেই তাদের উপরে অত্যাচার আরম্ভ হয়ে যেতে পারে। প্রার্থনানুষ্ঠান তাই আজকাল গোপনে সম্পন্ন হয়। হাটে-বাজারে এ নিয়ে কানাঘুষোও হয়ে থাকে। বারাব্বাসেরও তা কানে গেছে। ক্রীশ্চানদের সবাই ঘৃণা করে, অবিশ্বাস করে। বহুদিন আগে জেরুসালেমে না কোথায় যেন তাদের ঈশ্বরকে ক্রুশবিদ্ধ করা হয়েছে। তাই নিয়ে কানা-কানি করে সবাই। কেউই এদের সঙ্গে সম্পর্ক রাখতে চায় না।

একদিন সন্ধ্যাবেলা বারাব্বাসের চোখে পড়ল, অন্ধকারে দাঁড়িয়ে দুজন ক্রীতদাস যেন নিজেদের মধ্যে কি বলাবলি করছে। বারাব্বাসকে তারা দেখতে পায়নি। বারাব্বাসও যে তাদের স্পষ্ট দেখতে পাচ্ছে তা নয়, সে শুধু ফিসফাস কথা শুনতে পাচ্ছে। লোক দুজনকে সে চেনে।

অ্যাপিয়ান সড়কের ধারে যে আঙুর-বাগান রয়েছে পরদিন সেখানে কি-একটা সভা হবে। তাই নিয়েই এরা আলোচনা করছে। উৎকর্ণ হয়ে সব শুনতে লাগল বারাব্বাস। আরও দু-একটা কথা শুনবার পর বুঝল যে, আঙুর-বাগানে নয়, বাগানের ওদিকে ইহুদী-দের যে-কবরখানাটা রয়েছে সেখানেই সবাই মিলিত হবে। প্রার্থনা করবার আর জায়গা পেল না এরা?—শেষকালে কিনা কবরখানার মধ্যে? আশ্চর্য!—কি করে এমন প্রবৃত্তি হয় এদের?

পরের দিন সন্ধ্যায় ক্রীতদাসদের ঘরে চাবি পড়বার আগেই গা-ঢাকা দিয়ে সে রাস্তায় বেরিয়ে পড়ল। ধরা পড়লে আর বাঁচতে হত না।

বারাব্বাস যখন অ্যাপিয়ান সড়কে গিয়ে পেঁছুল, চারদিক অন্ধকার হয়ে গেছে। রাস্তাঘাট নির্জন। একজন মেষপালক শুধু বাড়ি ফিরছে। বারাব্বাস তার কাছ থেকে আঙুর-বাগানের নিশানাটা জেনে নিল।

এরপর আর কবরখানাটা খ'ুজে নিতে তার কোন অসুবিধা হল না। রাস্তার উপর থেকে থাক থাক সি'ড়ি নিচে নেমে গেছে, তারপরে সারিসারি কবর। আর দু-দিককার সেই কবরের সারির মধ্য দিয়ে আঁকাবাঁকা পথ চলে গেছে। উপরে তবু অল্প-একটু আলো ছিল, এখানে তা-ও নেই। যেদিকে তাকায় শুধু অন্ধকার, নিশ্ছিদ্র অন্ধকার। সেই অন্ধকার গলিপথের মধ্যেই হাতড়ে হাতড়ে সে সামনে এগোতে লাগল। প্রথম-দিককার সারির মধ্যেই নাকি মস্তবড় একটা গহবর রয়েছে, সেখানে এসেই তারা মিলিত হবে। ক্রীতদাস দুজন

অন্তত তা-ই বলছিল। সামনে এগোতে লাগল বারাব্বাস, স্যাঁতসেঁতে ঠাণ্ডা পাথরের স্পর্শে সর্বাঙ্গ তার শিউরে উঠতে লাগল।

কিন্তু কই, কোথায় সেই গহ্বর? কোনখানেই তার চিহ্ন নেই। বারাব্বাস হাঁটতেই লাগল। খানিকটা এগিয়ে আবার আর-একটা রাস্তা বেরিয়ে গেছে। কোন্ দিকে সে যাবে এখন? ঠিক করে উঠতে পারল না বারাব্বাস। বিমূঢ় হয়ে সে দাঁড়িয়ে রইল। সব-কিছুই তার গোলমাল হয়ে যাচ্ছে। খানিকক্ষণ সেখানে দাঁড়িয়ে থাকতে থাকতে হঠাৎ একসময় তার চোখে পড়ল, বেশ খানিকটা দূরে কবরের ভিতরকার সেই গলিপথের উপরে যেন একটা আলোর রশ্মি এসে পড়েছে। রুদ্ধশ্বাসে সে সেইদিকে এগোতে লাগল।

আর—আশ্চর্য, দু-পা এগোতে-না-এগোতেই আলোটা যেন মুছে গেল হঠাৎ, অদৃশ্য হয়ে গেল। তৎক্ষণাৎ থেমে দাঁড়াল বারাব্বাস। সে কি তবে অন্য-কোন রাস্তায় ঢুকে পড়েছে? দু-পা পিছিয়ে এল সে। কিন্তু না, আলোটা আর দেখা গেল না।

স্তম্ভিত হয়ে বারাব্বাস দাঁড়িয়ে রইল। কোথায় তারা, যাদের আজ এখানে আসবার কথা ছিল? কোথায় গেলে তাদের পাওয়া যাবে? না কি, তারা আসেনি?

আর সে নিজেই-বা এ কোথায় এসে দাঁড়িয়ে রয়েছে? না, আর এগিয়ে লাভ নেই। যে-পথে এসেছে সেই পথেই সে এখন এই কবরখানার থেকে বেরিয়ে যাবে। ফিরে দাঁড়াল বারাব্বাস। তারপর কয়েক ধাপ উপরে উঠেই সে থমকে দাঁড়াল। দূরে ছোট্ট একটা বাঁকের মাথায়, আবারও সেই আলো জ্বলে উঠেছে। সেই একই আলো, তাতে আর কোন ভুল নেই। রুদ্ধশ্বাসে বারাব্বাস এগোতে লাগল সেইদিকে। ক্রমেই যেন আলোটা আরও উজ্জ্বল হয়ে উঠছে। আরও উজ্জ্বল—আরও।

তারপর বারাব্বাস যখন তার প্রায় কাছাকাছি এসে পড়েছে, দপ করে আলোটা হঠাৎ নিভে গেল।

হতবুদ্ধি হয়ে গেল বারাব্বাস। চতুর্দিকেই তার অন্ধকার। অন্তহীন মৃত্যু-হিম অন্ধকার। আর সেই অন্ধকারের মধ্যে সে এখন একা দাঁড়িয়ে আছে। যাঁদের আসবার কথা ছিল, তারা কেউ আসেনি। জীবনের চিহ্ন পর্যন্ত কোথাও নেই। এই মৃত্যুপুরীর মধ্যে সে এখন একা।

মৃত্যুপুরী! শুধু কবর আর কবর। প্রতিটি রাস্তায়, প্রতিটি বাঁকে সারি সারি শুধু কবর পাতা। আর এই মৃত্যুপুরীর অধিবাসীরাই তাকে এখন ঘিরে রয়েছে, চারদিক থেকে তাকে বেষ্টন করে রয়েছে। কোন্‌দিকে এখন যাবে সে? কোন্ পথে এগোলে যে এই সমাধির থেকে, এই মৃত্যুপুরী থেকে বেরিয়ে যাওয়া যাবে, বারাব্বাস জানে না।

মৃত্যুপুরী!—মৃত্যুপুরীতে প্রবেশ করে সে তার পথ হারিয়ে ফেলেছে!—এখান থেকে আর তার মুক্তিলাভের উপায় নেই!—

বারাব্বাস আর ভাবতে পারল না। একটা বীভৎস দমবন্ধ-ভয়ে যেন তার সর্বাঙ্গ অবশ হয়ে এল। লৌহকঠিন একটা আতঙ্কের সাঁড়াশি দিয়ে যেন কে তার গলা টিপে ধরেছে। আর হঠাৎ দিগ্বিদিক জ্ঞানশূন্য হয়ে ছুটতে লাগল সে। একটার পর একটা গলি পেরিয়ে যেতে লাগল, সিঁড়িতে সিঁড়িতে হোঁচট খেতে লাগল। সেদিকে তার ভ্রূক্ষেপমাত্র নেই। যে করেই হোক, যেমন করেই হোক, তাকে মুক্তিলাভ করতে হবে। দেয়ালে দেয়ালে কপাল ঠুকে যাচ্ছে, সর্বাঙ্গ ক্ষতবিক্ষত হয়ে গেছে—বারাব্বাসের খেয়াল নেই। উন্মাদের মতো তাড়া-খাওয়া একটা ভয়ার্ত জন্তুর মতো সে সেই অন্ধকার গোলক-ধাঁধার মধ্যে ছুটোছুটি করতে লাগল। যে করেই হোক তাকে পথ খুঁজে বার করতে হবে।

বহুক্ষণ পরে—কতক্ষণ পরে সে জানে না—হঠাৎ তার গায়ে এক ঝলক বাতাস এসে

লাগল। পথ খংজে পেয়েছে বারাব্বাস। অর্ধ-অচৈতন্য অবস্থায় সে সেই মৃত্যুপুরীর থেকে বাইরে বেরিয়ে এল। সে এখন ক্লান্ত। মাঠের উপরে শুয়ে পড়ল সে, শুয়ে শুয়ে হাঁপাতে লাগল। আকাশে তারা ওঠেনি; চারদিকেই এখন অন্ধকার নেমে এসেছে। স্বর্গে, মর্ত্যে—সব জায়গায়।

বাড়ি ফিরবার পথে বারাব্বাসের সে-রাতে নিজেকে খুব একা-একা মনে হতে লাগল। একা তো সে চিরদিনই। কিন্তু আজকের মতো এত গভীরভাবে আর কখনও তা সে উপলব্ধি করেনি; বুঝতে পারেনি যে মৃত্যুর পরেও তার সেই নিঃসঙ্গতার অবসান হবে না। অন্ধকারের মধ্যে নিজেকে ডুবিয়ে দিয়ে বারাব্বাস পথ হাঁটছে। চোখের নিচে গভীর একটা ক্ষতচিহ্ন, তার বাবা ইলায়াহুর দেওয়া আঘাত। বুকের উপরে একখানা চাকতি দুলছে। ওর উপরে সে একদিন ঈশ্বরের নাম খোদাই করিয়ে নিয়েছিল। নামটা তারপর কেটে দেওয়া। স্বর্গ, মর্ত্য, সব জায়গাতেই সে একা।

নিজের হাতেই সে তার চারপাশে এক ভয়াবহ মৃত্যুপুরী গেঁথে তুলেছে। কি করে সে এখন মুক্তিলাভ করবে?

একবার, মাত্র একবার, তার এই নিঃসঙ্গতার অবসান হয়েছিল। আর-একজনের সঙ্গে সে বাঁধা পড়েছিল। কিন্তু সে-বাঁধন তো শিকলের। শিকল ছাড়া আর অন্য-কিছুর বাঁধনে তাকে কখনও কেউ বেঁধে রাখেনি।

রাস্তাঘাট নির্জন, নিঃশব্দ। নিজের পায়ের শব্দে সে নিজেই মাঝে মাঝে চমকে উঠছে। শব্দটা তার পায়ের, না তার হৃৎপিণ্ডের? জীবনের কোন চিহ্ন পর্যন্ত কোথাও নেই। মৃত্যু এসে সব ভাসিয়ে নিয়ে গেছে। মৃত্যু আর অন্ধকার। আলো নেই। কোনখানেই আর আলো নেই। তারাহীন রাত্রি। আর সেই রাত্রির হৃদয় যেন এক অন্ধকার শূন্যতায় ভরে উঠেছে।

জোরে জোরে নিশ্বাস নিতে লাগল বারাব্বাস। বাতাসটা তার গরম লাগছে। নাকি জ্বর হয়েছে তার, যে-মৃত্যুকে সে সর্বক্ষণ তার শরীরের মধ্যে বহন করেছে, তারই জন্যে নিজেকে তার অসুস্থ মনে হচ্ছে? মৃত্যু! মৃত্যুর থেকে আর নিষ্কৃতি নেই তার; যতক্ষণ সে বেঁচে আছে, থাকবে, এ-মৃত্যুর হাত থেকে তার পরিত্রাণ নেই। হৃদয়ের মধ্য থেকেই সেই ভয়াবহ মৃত্যু তাকে তাড়িয়ে ফিরছে, চিন্তার অন্ধকারের মধ্যেও সে এক অসহ্য আতঙ্ক ছড়িয়ে দিচ্ছে। বুড়ো হয়ে গিয়েছে বারাব্বাস। তার আর বাঁচবার ইচ্ছে নেই। তা সত্ত্বেও এই আতঙ্কের হাত থেকে তার মুক্তি হল না। অথচ কত-কিছুই তো সে চেয়েছিল—কতকিছুই তো সে—

না, না—সে মরবে না! সে মরবে না!

কিন্তু ঈশ্বরের সঙ্গে, মানুষের সঙ্গে, মিলিত হবার জন্যে যারা আজ ওই অন্ধকার মৃত্যুপুরীর মধ্যে গিয়ে সমবেত হয়েছে, কই—তাদের তো কোন ভয় নেই। মৃত্যুকে তারা ভয় করে না। মৃত্যুকে তারা জয় করেছে। তাদের বন্ধন ভালোবাসারই বন্ধন।—পরস্পরকে ভালোবাস—পরস্পরকে ভালোবাস—

বারাব্বাস গিয়ে তাদের সন্ধান পায়নি। সে শুধু সেই অন্ধকারের মধ্যে, চিন্তার কানাগলির মধ্যেই সারাক্ষণ-ঘুরে মরেছে।

কোথায় তারা? পরস্পরকে যারা ভালোবাসে তারা কোথায়?

এই রাতে তারা কোথায়? শহরের সীমানার মধ্যে এসে বারাব্বাসের এখন আরও অসুস্থ লাগছে। এত গরম কেন? চারদিক এত গরম হয়ে উঠেছে কেন? জ্বরাক্রান্ত এই রাত্রিকে তার অসহ্য লাগছে। দমবন্ধ হয়ে আসছে।—

আর-একটু এগিয়ে মোড় ফিরতেই একটা পোড়া-গন্ধ পাওয়া গেল। থমকে দাঁড়াল বারাব্বাস। তার ঠিক সামনেই একটা বাড়ির একতলা থেকে গলগল করে ধোঁয়া বেরিয়ে আসছে। আগুন লেগেছে নিশ্চয়ই।—

আর সেই নির্জন রাস্তা হঠাৎ জনকোলাহলে ভরে উঠল। চারদিক থেকে লোক ছুটে আসছে। পাগলের মতো চিৎকার করছে—

—আগুন! আগুন।

এগিয়ে গেল বারাব্বাস। মোড় ফিরে দেখল আর-একটা বাড়িতেও আগুন জ্বলে উঠেছে। দাউ দাউ করে আগুন জ্বলছে। বারাব্বাস যেন হতভম্ব হয়ে গেল, কোন-কিছুই সে আর বুঝে উঠতে পারছে না।—দূর থেকে হঠাৎ চিৎকার ভেসে এল একটা—

—ক্রীশ্চানরাই আগুন লাগিয়েছে! ক্রীশ্চানরাই!

চারদিক থেকে সে-কথার প্রতিধ্বনি উঠতে লাগল—

—ক্রীশ্চানরাই আগুন লাগিয়েছে! ক্রীশ্চানরাই!

বিমূঢ়ভাবে দাঁড়িয়ে রইল বারাব্বাস, কোন-কিছুরই সে অর্থ গ্রহণ করতে পারছে না। এ-কাজ ক্রীশ্চানদের...? আর হঠাৎ, যেন একটা বিদ্যুতের ঝলকের মতো, সব-কিছুই তার কাছে পরিষ্কার হয়ে গেল।

হ্যাঁ, এ-কাজ ক্রীশ্চানদেরই। ক্রীশ্চানরাই রোমে আগুন জ্বালিয়ে দিয়েছে। রোমকেই শুধু নয়, সমগ্র পৃথিবীকেই তারা ভস্মীভূত করে ফেলবে।

এতক্ষণে বারাব্বাস সব বুঝতে পারল। বুঝতে পারল যে, এই জন্যেই তারা আজকের ওই প্রার্থনানুষ্ঠানে গিয়ে সমবেত হয়নি। এই পাপ-রোমকে, পাপ-পৃথিবীকে তারা পুড়িয়ে ফেলতে চায়! সেই শুভমুহূর্তই আজ সমাগত! তাদের ত্রাণকর্তাও তাই পুনরাবির্ভূত হয়েছেন!

গলগথায় যাকে হত্যা করা হয়েছিল, তিনি কিন্তু ফিরে এসেছেন। অত্যাচারিত মানুষকে রক্ষা করবার জন্যেই আজকের এই পৃথিবীকে তিনি ধ্বংস করবেন, তাঁর প্রতিশ্রুতি পূরণ করবেন। এই বহ্ন্যুৎসবের মধ্য দিয়েই তিনি তাঁর প্রতিশ্রুতি রক্ষা করতে চলেছেন। স্ব-মহিমায় তিনি পুনরাবির্ভূত। আর বারাব্বাস, নাস্তিক বারাব্বাসই আজ তাঁকে সাহায্য করবে। আজ আর তার ভুল হবে না। না-না,—আর তার কোন ভুল হবে না। অগ্নিকুণ্ডের দিকে দৌড়ে গেল বারাব্বাস; জ্বলন্ত একখণ্ড কাঠ কুড়িয়ে নিয়ে পাশের একটা বাড়িতে ছুঁড়ে মারল। চতুর্দিকে সে সেই আগুন ছড়িয়ে দিতে লাগল। ভুল হয়নি! আজ আর বারাব্বাসের ভুল হয়নি। দাউ দাউ করে আগুন জ্বলে উঠেছে, লেলিহান জিহ্বা মেলে দিয়ে একটার পর একটা বাড়িকে গিয়ে গ্রাস করে ফেলছে। আর সেই বিরাট বহ্ন্যুৎসবের মধ্যে পাগলের মতো বারাব্বাস ছুটোছুটি করে ফিরতে লাগল। বুকে তার ঈশ্বরের নাম খোদাই করা চাকতি। নামটা ওরা কেটে দিয়েছে। কিন্তু তাতে কি, আজ আর তার ভুল হয়নি। ধ্বংসের এই তাণ্ডবের মধ্যেই সে তার প্রভুর ডাক শুনতে পেয়েছে। সমস্ত কিছুকে তিনি ধ্বংস করবেন। সেই শুভমুহূর্তই আজ সমাগত। ছড়িয়ে পড়ছে, চতুর্দিকেই তাঁর ক্রোধের বহ্নি ছড়িয়ে পড়ছে। শুধু রোমেই নয়, সারা পৃথিবীতেই তিনি আগুন লাগিয়ে দিয়েছেন। সেই বিরাট অগ্নিসমুদ্রের দিকে তাকিয়ে থাকতে থাকতে দু-চোখ তার একসময় জলে ভরে উঠল। এই তো তাঁর রাজ্য! দেখ, এই তো তাঁর রাজ্য!

ভূগর্ভের আধো-অন্ধকার একটি কারাকক্ষ। অগ্নি-সংযোগের অভিযোগে ধৃত ক্রীশ্চানদের

এই কারাকক্ষে এনে আটকে রাখা হয়েছে। তাদের মধ্যে বারাব্বাসও আছে। হাতে-নাতে তাকে গ্রেপ্তার করা হয়েছিল; তারপর জেরার পর্ব শেষ হবার পর এখানে পাঠিয়ে দেওয়া হয়। সে-ও এখন এই ক্রীশ্চানদেরই একজন।

পাথর কেটে কেটে কারাগার তৈরি হয়েছে। দেয়াল, মেঝে—সব স্যাঁতসেঁতে। বাইরে থেকে অল্প একটু আলো আসে। স্পষ্ট করে তাতে কারুর মুখ পর্যন্ত দেখা যায় না। বারাব্বাস তাতে খুশিই। আলো থাকলে, কেউ তাকে দেখতে পেলে বরং তার অস্বস্তির কারণ ঘটত। এককোণে একটা ছেঁড়া মাদুরের উপরে সে বসে আছে। মনে হয়, অন্যান্যদের দৃষ্টির থেকে নিজেকে সে আড়াল করে রাখতে চাইছে।

সেদিনকার সেই অগ্নিকান্ড নিয়ে প্রায়ই এদের মধ্যে কথাবার্তা হয়। কি শাস্তি এদের দেওয়া হবে তা নিয়েও। তার থেকে বারাব্বাস বুঝতে পেরেছে, এদের মধ্যে কেউ আগুন লাগায়নি। আসলে সবটাই একটা সাজানো ব্যাপার। ক্রীশ্চানদের উপরে অত্যাচার চালাবার জন্যে একটা অছিলা খোঁজা হচ্ছিল, এতদিনে সেই অছিলা জুটে গিয়েছে। মিথ্যেমিথ্যি এদের উপরে দোষ চাপিয়ে দিয়ে তারপর একধার থেকে সবাইকে গ্রেপ্তার করে আনা হয়েছে। ক্রীশ্চানরা যে আগুন লাগায়নি, বিচারকও তা জানতেন। ঘটনাস্থলের কাছে সেদিন একজনও ক্রীশ্চান ছিল না। থাকবেই বা কেন! তাদের উপরে অত্যাচার শুরু করবার জন্যে যে একটা অছিলা খোঁজা হচ্ছে, আগে থাকতেই তা তারা জেনে গিয়েছিল; কবরখানায় তাদের গোপন প্রার্থনানুষ্ঠানের কথাও যে ফাঁস হয়ে গিয়েছে, তা-ও। ক্রীশ্চানদের এ-ব্যাপারে বিন্দুমাত্রও দোষ নেই। তারা নিরপরাধ। কিন্তু তাতে কি! সবাই তাদের উপরে চটা। তাদের শাস্তি হলেই খুশি হবে। ভাড়াটে জনকয়েক লোককে দিয়ে সেদিন চিৎকার করে বলানো হয়েছিল যে ক্রীশ্চানরাই আগুন লাগিয়ে দিয়েছে। কেউ তা অবিশ্বাস করেনি।

—কিন্তু কে, কে এদের ভাড়া করে জুটিয়ে আনল? অন্ধকারের মধ্যে থেকে কে-একজন প্রশ্ন করল বুঝি। সে-প্রশ্নের কেউ জবাব দিল না।

আগুন লাগাবার মতো এমন একটা জঘন্য কাজ, কখনও ক্রীশ্চানরা করতে পারে? রোমকে তারা ভস্মীভূত করে ফেলতে চেয়েছিল, এ-কথা কখনও বিশ্বাস করতে পারে কেউ? প্রভু তাদের মন্ত্র দিয়েছেন, 'পরস্পরকে ভালোবাস।' করুণার তাঁর অবধি নেই। শহরে তিনি আগুন জ্বালিয়ে দেন না, হৃদয়ে জ্বালিয়ে দেন। তিনি ঈশ্বর, তিনি প্রেমময়। তিনি কেন এই অনিষ্ট করতে যাবেন?

পৃথিবীর তিনি গ্লানিমোচন করবেন, মর্ত্যভূমিতেই তিনি স্বর্গপ্রতিষ্ঠা করবেন। তাঁরই কথামতো এতদিন তারা সেই শুভমুহূর্তের প্রতীক্ষা করে এসেছে, এখনও করছে। তিনিই প্রেম, তিনিই আলো! বলে তারা সমবেত কণ্ঠে প্রার্থনা-সঙ্গীত গাইল কয়েকটি। সে-গানের কথা আর সুরের মধ্যে দিয়ে যেন এক শান্ত করুণ মাধুর্য ঝরে পড়তে লাগল। অভিভূত হয়ে গেল বারাব্বাস। দুই হাঁটুর মধ্যে মাথা রেখে চুপ করে সে বসে রইল। সারামনে তার এখন সেই বিষণ্ণ শান্তি ছড়িয়ে গেছে।

কারাকক্ষের দরজা খুলে গেল হঠাৎ, কারারক্ষী এসে প্রবেশ করল। বন্দীদের এখন খেতে দেওয়া হবে; আলো আসবার সুবিধের জন্যে দরজাটাকে তাই খুলে রাখা হল কিছুক্ষণের জন্যে। লোকটা ঈষৎ প্রগল্‌ভ, মুখেচোখে একটা রক্তিম আমেজ লেগে রয়েছে। অশ্লীল সব গালিগালাজ করতে করতে এক-এক জনের সামনে সে এক-একটা থালা ছুঁড়ে দিতে লাগল। দরজা খুলে রাখায় বারাব্বাসের গায়ে আলো এসে পড়েছিল; লোকটা তাকে দেখে হেসে উঠল—এই যে, সেই উজবুকটাও এসে জুটে গেছে দেখছি। ওই হতচ্ছাড়াই তো রোমে আগুন লাগিয়ে দিয়েছিল। আর তবু তোরা বলছিস কিনা ক্রীশ্চানদের

এতে কোন হাত নেই? তোরা সব এক-একটা ডাহা মিথ্যুক। ওকে তো সেদিন হাতে-নাতে ধরে ফেলা হয়েছিল। সত্যি-মিথ্যে ওকেই জিজ্ঞেস করে দেখ্। কিরে, চুপ করে রয়েছিস কেন?

মাথা নিচু করে বসে রইল বারাব্বাস। দৃষ্টি তার নির্বাক, কঠিন। চোখের নিচেকার সেই ক্ষতস্থানটা শুধু দপদপ করতে লাগল।

আর-সবাই ততক্ষণে স্তম্ভিত হয়ে গিয়েছে। কেউই তাকে চেনে না। প্রথমটায় তাকে সবাই সাধারণ একজন কয়েদী বলেই ধরে নিয়েছিল। কিন্তু একি শুনছে? এ-ও কি ক্রীশ্চান?

—না না, এ সম্ভব নয়। অস্ফুট স্বরে কানাকানি করতে লাগল সবাই।

—কি সম্ভব নয়? কারারক্ষী জিজ্ঞেস করল।

—কিছুতেই ও ক্রীশ্চান নয়। হতে পারে না। ক্রীশ্চান কখনও কারুর অনিষ্ট করতে যায় না।

—যায় না? হেসে উঠল কারারক্ষী—কিন্তু ও নিজেই এ-কথা বলেছে। বিশ্বাস না হয় তো ওকেই তোরা জিজ্ঞেস করে দেখ্। ওকে যারা হাতে-নাতে গিয়ে ধরে ফেলে, তাদের কাছ থেকেই আমি সব শুনেছি। অত কথারই বা দরকার-কি! জেরার সময় ও নিজেই এ-কথা কবুল করেছে।

—তা-ও কি সম্ভব! আমতা আমতা করতে লাগল সবাই; কণ্ঠস্বরে অস্বস্তি ফুটে উঠল।—ক্রীশ্চান হলে ওকে আমরা নিশ্চয় চিনতাম। এর আগে আর ওকে আমরা দেখিইনি কখনও।

—তার মানে তোরা বলতে চাস যে ও ক্রীশ্চান নয়, কেমন এই তো? দাঁড়া, প্রমাণ দিয়ে দিচ্ছি!

বলে সে বারাব্বাসের কাছে গিয়ে দাঁড়াল। বুকের উপরকার সেই চাকতিখানাকে উলটে ধরে বলল—নে, দেখ্ এসে। কি লেখা রয়েছে দেখে যা। বল্, এ কি তোদের ঈশ্বরের নাম নয়? ও-কি, চুপ করে রইলি যে?

সবাই গিয়ে ততক্ষণে ঘিরে দাঁড়িয়েছে বারাব্বাসকে। বিস্ফারিত বিস্ময়ে তারা চাকতির উলটো পিঠের সেই অক্ষরগুলির দিকে তাকিয়ে রইল। অধিকাংশই লিখতে পড়তে জানে না। যারা জানে, একটু বাদেই তাদের কণ্ঠস্বরে একটা চাপা ভয় ফুটে উঠল।

—ক্রীস্টোস য়েসাস—ক্রীস্টোস য়েসাস—

চাকতিখানাকে ছুঁড়ে ফেলে দিয়ে বিজয়গর্বে কারারক্ষী ঘুরে দাঁড়াল। ব্যঙ্গভরা গলায় বলল—এবারে? এবারে বিশ্বাস হল তো? আদালতে এই চাকতিখানা দেখিয়ে ও বলেছে যে, সম্রাট ওর মালিক নন, যার কাছে তোরা প্রার্থনা করিস, সেই ঈশ্বরই ওর মালিক। এ-ব্যাটাকে নির্ঘাত ঝুলিয়ে দেওয়া হবে। এ আমি একেবারে হলফ করে বলতে পারি। শুধু ওকেই নয়, তোদেরও। তোদেরও ঝুলিয়ে দেওয়া হবে। তোরা অবিশ্যি এই উজবুকটার চাইতে ঢের বেশি সেয়ানা, সহজে তাই কিছু কবুল করতে চাইছিস না। কিন্তু তাতেই কি তোরা রক্ষে পাবি ভেবেছিস? তোদের এই বন্ধুর কথাতেই সব ফাঁস হয়ে গেছে।

বলে একগাল হেসে বেরিয়ে গেল লোকটা। দরজায় কুলুপ পড়তেই সারা ঘরে সেই আধো-অন্ধকার ছড়িয়ে পড়ল।

ততক্ষণে সবাই এসে ফের বারাব্বাসকে ঘিরে দাঁড়িয়েছে। রুদ্ধকণ্ঠে একটার পর একটা তারা প্রশ্ন করে যেতে লাগল। কে তুমি? কে? সত্যিই কি তুমি ক্রীশ্চান? কোথাকার ক্রীশ্চান? তুমিই কি তাহলে আগুন লাগিয়েছিলে?

নীরবে বসে রইল বারাব্বাস; কোন কথারই সে জবাব দিল না। সারামুখ তার

ছাইয়ের মতো সাদা হয়ে গেছে; কোটরগত সেই চক্ষু দুটি যেন ক্ষোভে আর দুঃখে আত্মগোপন করতে চাইছে।

—ক্রীশ্চান! চাকতির উপরে ঈশ্বরের নামটা যে ও কেটে দিয়েছে, তা বুঝি তোমরা দেখনি? কে যেন প্রশ্ন করল।

—কেটে দিয়েছে! ঈশ্বরের নাম কেটে দিয়েছে? চেঁচিয়ে উঠল সবাই।

—হ্যাঁ, তাই। কেন, দেখনি তোমরা?

দু-একজন অবশ্য দেখেছে, কিন্তু তার তাৎপর্যটা তারা বুঝতে পারেনি। সত্যিই তো, ক্রীশ্চানই যদি হবে তো নামটা ওভাবে কেটে দিয়েছে কেন?

চাকতিখানাকে একজন ছিনিয়ে নিল হঠাৎ। সবাই তার উপরে ঝুঁকে পড়ল। সেই আবছায়া-অন্ধকারের মধ্যেও দেখা গেল যে, ছুরির ফলা দিয়ে আড়াআড়িভাবে চাকতির উপরকার অক্ষরগুলিকে সব কেটে দেওয়া হয়েছে।

—কেন? এ-নাম তুমি কেটে দিয়েছ কেন? বারাব্বাসের উপরে তাদের প্রশ্নবাণ বর্ষিত হতে লাগল—কি এর অর্থ? উত্তর দাও—। উত্তর দাও—। ও কি, চুপ করে রইলে কেন? বল—বল!

বারাব্বাস তবু জবাব দিল না। দুই হাঁটুর মধ্যে মুখ গুঁজে সে বসে রইল। যা-খুশি ওরা করুক, যা-খুশি ওরা বলুক—সে কিছু বলবে না। কোন কথারই সে আজ কোন জবাব দেবে না। আর-সবাই ততক্ষণে অস্থির হয়ে উঠেছে। কে এই লোকটা, ক্রীশ্চান বলে যে নিজের পরিচয় দেয়? কে এ? কি পরিচয় এর? ক্রীশ্চান? অসম্ভব। বারাব্বাসের হাবভাবে তারা বিস্মিত হয়ে গেছে।

অন্ধকার কারাকক্ষের আর-এক কোণে এক বৃদ্ধ বসেছিলেন। কোন ব্যাপারেই এতক্ষণ তিনি কোন কথা বলেননি। কয়েকজন তাঁর কাছে গিয়ে সব খুলে বলল। শুনে তিনি উঠে দাঁড়ালেন। ধীর পায়ে বারাব্বাসের কাছে এগিয়ে এলেন।

দীর্ঘ বলিষ্ঠদেহ পুরুষ। বয়সের ভারে একটু-বা ন্যুব্জ হয়ে পড়েছেন। শুভ্র-শ্মশ্রু, শুভ্রকেশ। বলিষ্ঠ, তবু শান্ত। সব চাইতে আশ্চর্য তাঁর চোখ দুটি। শৈশবের বিহ্বলতা আর বার্ধক্যের শান্তি এসে তার মধ্যে পাশাপাশি আশ্রয় লাভ করেছে। নীলাভ সেই চক্ষুর সরোবরে যেন অপূর্ব একটি প্রশান্তি রচিত হয়েছে।

একদৃষ্টিতে তিনি বারাব্বাসের দিকে, তার বেদনাবিদ্ধ মুখের দিকে তাকিয়ে রইলেন। তারপর বহুক্ষণ বাদে ধীরে ধীরে মাথা নাড়লেন তিনি। মনে হল, বহুদিন বহু বছর আগেকার হারিয়ে-যাওয়া কি-একটা ঘটনা যেন তার হঠাৎ মনে পড়ে গেছে।

—অনেক দিন, অনেক বছর আগে—। ভালো করে আজ আর তা আমার মনেও নেই—

বারাব্বাসের সামনেই তিনি তাঁর আসন গ্রহণ করলেন! তারপর কি-যেন স্মরণ করে তিনি আপনমনেই মাথা নাড়তে লাগলেন।

বাকি সবাই ততক্ষণে বিস্মিত হয়ে গেছে। তাহলে কি উনি চেনেন? অদ্ভুত এই লোকটাকে উনি চেনেন?

চেনেন-যে তাতে আর-কোন সন্দেহ নেই। তার সঙ্গে তিনি কথাবার্তা কইতেও শুরু করে দিয়েছেন। কোথায় ছিল সে এতদিন? কিভাবে ছিল? বারাব্বাস সব খুলে বলল তাঁকে। না, সব নয়। কিছু-কিছু অংশ বাদ দিয়ে যতটুকু না-বললেই নয়, সেইটুকুমাত্রই সে তাঁকে জানাল। তিনিও তা বুঝলেন। বুঝলেন যে কিছু-কিছু কথা সে তাঁর কাছে গোপন করে গেল। কিন্তু তাতে কি। যতখানি বলেছে, তাই কি যথেষ্ট নয়? এর আগে আর বারাব্বাস কখনও কাউকে বিশ্বাস করে কিছু বলেনি। এই প্রথম

সে, যতটুকু পারে, আর-একজনের উপরে বিশ্বাস স্থাপন করল। তাঁর প্রশ্নের উত্তরে প্রায়-অস্ফুট শ্রান্ত গলায় সে সব বিবৃত করে গেল। কথাবার্তার মাঝে মাঝে সে তাঁর শান্ত-করুণ বিষণ্নমধুর মুখখানির দিকে তাকাতে লাগল। তার নিজের মুখও বলিরেখাকীর্ণ। কিন্তু কই, ওঁর মুখের ওই উৎকীর্ণ বলিরেখার মধ্যে যে একটি প্রগাঢ় শান্তি ফুটে উঠেছে, বারাব্বাস তো কখনও তার সন্ধান পায়নি? ওঁর ললাট চিন্তা-কুঞ্চিত, তবু শুভ্রসুন্দর। দাঁত পড়ে গিয়ে দুগালে দুটি গহ্বর সৃষ্টি হয়েছে, তা সত্ত্বেও ভারি সুন্দর দেখাচ্ছে ওঁকে। কথাবার্তার মধ্যে পরিচিত সেই ভাঙা-ভাঙা টানগুলিও ও'র রয়ে গেছে এখনও। কিছুমাত্রও তার পরিবর্তন হয়নি।

কেনই-বা বারাব্বাসের চাকতির উপরে ঈশ্বরের নাম কেটে দেওয়া হয়েছে, আর কেনই বা সে আগুন ধরিয়ে দিতে সাহায্য করেছিল সেদিন সব কথাই সে তাঁকে খুলে বলল। বলল যে, এই পাপ-পৃথিবীকে ভস্মীভূত করবার জন্যেই সে ক্রীশ্চান-সমাজকে আর তাদের প্রভুকে সেদিন সাহায্য করতে এগিয়ে এসেছিল। শুনে তাঁর সারামুখে অদ্ভুত একটা বেদনা ফুটে উঠল। ধীরে ধীরে তিনি মাথা নাড়তে লাগলেন। ছি-ছি, বারাব্বাস কি ভেবেছিল যে ও আগুন ক্রীশ্চানরাই লাগিয়েছে? কি করে সে ভাবতে পারল? সে কি বুঝতে পারেনি যে, সমস্ত ব্যাপারটাই সীজারের একটা কারসাজি? ক্রীশ্চানদের উপরে নির্যাতন আরম্ভ করবার জন্যে সে একটা অজুহাত খুঁজে বেড়াচ্ছিল। ভাড়াটে জনকয়েক লোককে দিয়ে শহরে সে আগুন ধরিয়ে দেয়। দোষটা তারপর ক্রীশ্চানদের উপরে চাপিয়ে দেওয়া হয়েছে। ক্রীশ্চানদের বারাব্বাস সাহায্য করতে চেয়েছিল, না-জেনে সে আসলে সীজারকেই সাহায্য করে বসেছে।

—তোমার চাকতির উপরে রাষ্ট্রের ছাপ মারা রয়েছে। সীজারই তোমার প্রভু। তোমার সেই মর্ত্যের প্রভুকেই তুমি সাহায্য করেছ যার নাম এখানে কেটে দেওয়া হয়েছে—তাঁকে নয়।

একটুক্ষণ তিনি থেমে রইলেন, তারপর বললেনঃ

—তিনি কখনও কারুর অনিষ্ট করেন না। তিনি করুণাময়। বলে তিনি বারাব্বাসের চাকতিখানাকে আবার হাতে তুলে নিলেন। কেটে-দেওয়া অক্ষরগুলির দিকে তাকিয়ে থাকতে থাকতে দু-চোখে তার এক আশ্চর্য বেদনা ছড়িয়ে পড়ল। নীরবে তিনি একটি দীর্ঘনিশ্বাস মোচন করলেন। এ চাকতি বারাব্বাসের; যতদিন বেঁচে আছে, এ-চাকতি ওকে বহন করতে হবে। তা তিনি জানেন। কিছু আর তার করবার নেই এখন। কোনভাবেই আর ওকে এখন সাহায্য করবার উপায় নেই। বারাব্বাসের দু-চোখে যে একটি ভীরু নিঃসঙ্গ দৃষ্টি ফুটে উঠেছে, তার দিকে তাকিয়ে থাকতে থাকতে তাঁর একসময় মনে হল—বারাব্বাসও তা জানে।

—কে ও? কে?

উঠে দাঁড়াবার সঙ্গে সঙ্গেই তাঁর উপরে প্রশ্ন বর্ষিত হতে লাগল।

—কে ও? কি ওর পরিচয়?

জবাব না দিয়ে তিনি চুপ করে দাঁড়িয়ে রইলেন কিছুক্ষণ। মনে হল প্রশ্নটাকে তিনি এড়িয়ে যেতে চাইছেন। কিন্তু তা সম্ভব হল না। বিস্ময়ে কৌতূহলে সবাই ততক্ষণে অস্থির। শেষ পর্যন্ত তাঁকে বলতেই হল।

—এ-ই সেই বারাব্বাস! আমাদের প্রভুর জীবনের বিনিময়ে একে মুক্তি দেওয়া হয়েছিল।

বারাব্বাস! এই সেই বারাব্বাস! এ-ই! এ-ই! কোন-কিছুই যেন তারা ঠিক বুঝে উঠতে পারছে না। কেউই না। আর সেই অন্ধকারের মধ্যে নিরুপায়-বীভৎস এক ক্রোধের বহ্নিতে তাদের চোখ জ্বলতে লাগল।

বৃদ্ধ তাদের শান্ত করলেন। বললেন—এ-ক্রোধ অর্থহীন। লোকটা অসুখী, অশান্তির আগুনে ও এখন দগ্ধ হচ্ছে। আর তাছাড়া, ওকে যে আমরা নিন্দে করব, এমন অধিকার কি আমাদেরই আছে? নেই। আমরাই কি নিরপরাধ? না। অপরাধী আমরাও, ত্রুটিবিচ্যুতির আমাদের অবধি নেই। তা সত্ত্বেও যে ঈশ্বর আমাদের মার্জনা করেছেন, আমাদের এই কলঙ্ক-মলিন জীবনের উপরেও যে তার করুণাবারি বর্ষিত হয়েছে, সে-কৃতিত্ব আমাদের নয়, তাঁর। এ-লোকটির ঈশ্বর নেই; কিন্তু তাই বলেই কি আমরা একে নিন্দে করতে পারি? পারি না।

মাথা নিচু করে দাঁড়িয়ে রইল সবাই। যে-হতভাগ্যের ঈশ্বর নেই, বিশ্বাসের অগ্নি-শিখায় যার সর্বপাপ এখনও ভস্মীভূত হয়নি, তার দিকে যেন আর তাদের তাকাবার পর্যন্ত সাহস নেই। ধীরে ধীরে যে-যার নিজের জায়গায় ফিরে গেল। বৃদ্ধও একটা দীর্ঘনিশ্বাস মোচন করে তাদের অনুসরণ করলেন।

একা বারাব্বাস বসে রইল।

সূর্য ওঠে, সূর্য অস্ত যায়। বারাব্বাস জানে না। কারাকক্ষের সেই আধো-অন্ধকার নিঃসঙ্গ প্রান্তে দুই হাঁটুর মধ্যে মুখ গুঁজে সে বসে থাকে। সারাদিন, সারারাত্রি। ওদিকে ওরা গান গাইছে, সারা ঘরে তার সুরঝঙ্কার ছড়িয়ে গেছে। সে-গান প্রত্যয়ের, সে-গান ভালোবাসার। আর সেই প্রত্যয় আর ভালোবাসার মধ্যেই সমস্ত জিজ্ঞাসার ওরা উত্তর খুঁজে পেয়েছে। জীবন-মরণের সীমানা ছাড়িয়ে যে-এক অনন্তজীবনের বেলাভূমি প্রসারিত হয়ে রয়েছে, তা ওরা জানে। জানে, তাই নির্ভয়। মৃত্যুদণ্ডের আদেশ উচ্চারিত হয়েছে, কিন্তু তাতে কি! অনন্ত-জীবন ওদের সম্মুখে। তাই নিয়েই ওরা কথা কইছে এখন। মৃত্যুকে আর ওরা ভয় করে না।

ওদের গান, ওদের আলোচনা—সমস্ত কিছুই বারাব্বাস শুনতে পায়। সেও এখন চিন্তামগ্ন। কি হবে তার, কোথায় গিয়ে সে আশ্রয় পাবে—বারাব্বাস ভাবে। মাউণ্ট অব অলিভের সেই লোকটি, প্রভু যাকে পুনর্জীবন দিয়েছিলেন, তার কথা আজ আবার মনে পড়ল। তার সঙ্গে সেই একত্র-আহারের কথাও মনে পড়ল বারাব্বাসের। পুনর্জীবন-লাভের পর আবারও তার মৃত্যু ঘটেছে। অন্তহীন অন্ধকারের মধ্যে গিয়ে সে তার আশ্রয় খুঁজে নিয়েছে।

অনন্ত জীবন—

যে-জীবন অতিবাহিত করে এসেছে বারাব্বাস, কি অর্থ তার? কতটুকু অর্থ? অর্থহীন, অর্থহীন। না কি—জানে না বারাব্বাস? সে কি করে বলবে!

শুভ্রশ্মশ্রু ওই বৃদ্ধ ওদিকে বসে আছেন। আর-পাঁচজনের সঙ্গে কথাবার্তা কইছেন। উচ্চারণের মধ্যে গ্যালিলির সেই ভাঙ্গা-ভাঙ্গা টানটা এখনও বুঝতে পারা যায়। এতটুকুও তার পরিবর্তন হয়নি। কিন্তু কি আশ্চর্য, কথা কইতে কইতেই হঠাৎ এক-একসময় তিনি নীরব হয়ে যাচ্ছেন। কি যেন ভাবছেন। নিজের জন্মভূমির স্মৃতি, গেনে-সারেটের সমুদ্রতীরের স্মৃতিই হয়ত ওঁকে আজ উন্মনা করে তুলেছে। সেখানে গিয়ে মরতে পারলেই তিনি হয়ত শান্তি পেতেন। কিন্তু না, তা আর হয় না। পথের প্রান্তে প্রভুর সঙ্গে যেদিন তাঁর দেখা হল, তিনি শুধু বলেছিলেন, আমাকে অনুসরণ কর, সেই যে তাঁকে তিনি ঘরের থেকে বাইরে ডেকে আনলেন, তারপর আর ঘরে ফেরা হয়নি। পথে পথেই তিনি তাঁর অনুসরণ করে ফিরেছেন। নীরবে তিনি বসে রইলেন। কৌতূ-ল-বিস্ফারিত ওই চক্ষু আর বলিরেখাকীর্ণ ওই ললাটে তাঁর এক পরম প্রশান্তি ফুটে চ্ছে।

তারপর একদিন ক্রুশবিদ্ধ করতে নিয়ে যাওয়া হল তাদের। বন্দীরা সবাই জোড়ে-জোড়ে শৃঙ্খলিত। কিন্তু সব মিলিয়ে সংখ্যাটা বেজোড়, বারাব্বাসকে তাই আর অন্য কারুর সঙ্গে একত্র শৃঙ্খলিত করা হয়নি। ঘটনাচক্রে এই মৃত্যুর মুহূর্তেও সে একা। সবশেষে তাকে নিয়ে আসা হল। যে-ক্রুশটিতে তাকে বিদ্ধ করা হল, সেটিও একেবারে প্রান্তবর্তী।

চতুর্দিক লোকে লোকারণ্য। শহরসুদ্ধ লোক আজ তাদের মৃত্যুযন্ত্রণা প্রত্যক্ষ করতে এসেছে। কিন্তু আশ্চর্য, মৃত্যুর সেই মর্মান্তিক যন্ত্রণার মধ্যেও তাদের বিশ্বাসে এতটুকু চিড় খায়নি। কি-এক পরম আশ্বাসে পরস্পরের সঙ্গে তারা কথা কইছে, পরস্পরের মধ্যে তারা সেই আশ্বাসের আনন্দ সঞ্চারিত করে দিচ্ছে।

বারাব্বাসের সঙ্গেই শুধু কেউ কথা কইল না। তখনও বারাব্বাস একা।

সন্ধ্যার একটু আগেই যে-যার বাড়ি চলে গেল। দাঁড়িয়ে থাকতে থাকতে সবাই অধৈর্য হয়ে উঠেছিল। আর তাছাড়া বন্দীরাও ততক্ষণে মারা গেছে।

একমাত্র বারাব্বাসই তখনও জীবিত। সন্ধ্যার সেই স্তব্ধ-বিষণ্ন নির্জনতার মধ্যে সে যখন বুঝতে পারল, যে-মৃত্যুকে সে সর্বক্ষণ ভয় করে এসেছে, সেই মৃত্যুই এবারে সমাসন্ন, অন্ধকারের মধ্যে সে তখন বললঃ

—তোমার হাতেই আমার আত্মাকে আমি সমর্পণ করলাম।

মনে হল যেন সেই নিবিড় তমিস্রার সঙ্গেই সে কথা কইছে।

বারাব্বাস মারা গেল।

জ্যাক লণ্ডন

এক টুকরো মাংস

( এ পীস অফ স্টীক )

মেক্সিকানটি

( দি মেক্সিকান )

অনুবাদক

শ্রীসিদ্ধার্থ ঘোষ

শ্রীমতী রমা ভট্টাচার্য

বাদামী নেকড়ে

( ব্রাউন উল্‌ফ )

অনুবাদক

শ্রীমতী অনীতা গুপ্ত

## লেখক এবং রচনা প্রসঙ্গে

জ্যাক লন্ডন বিশ শতকের প্রথম দশকের সবচেয়ে জনপ্রিয় মার্কিন কথাশিল্পী। তার জীবনের শেষ ষোলটি বছর সৃষ্টিকর্মের দিকে থেকে সবচেয়ে ফলপ্রসূ। তাঁর বিখ্যাত গল্পগ্রন্থ এবং উপন্যাসগুলি এই সময়ের রচনা। মার্কিন কুবের-সভ্যতাকে ধিক্কার দিয়েই জ্যাক লন্ডন তখন আমেরিকার শ্রেষ্ঠ কথাশিল্পী। তাঁর শিল্পকর্মের খ্যাতি তখন দেশের বাইরেও প্রতিষ্ঠিত।

১৮৭৬ সালের ১২ই জানুয়ারি ক্যালিফোর্নিয়ার সান ফ্রান্সিসকো শহরে এক দরিদ্র পরিবারে তাঁর জন্ম। বাবা ছিলেন শ্রমিক এবং জ্যোতিষী, মা হতেন তাঁর মিডিয়াম। তাঁদের দাম্পত্যজীবন চার্চের সম্মতিযুক্ত হয়ত ছিল না, তবু গভীর ভালোবাসার সংসারেই জ্যাক লন্ডনের জন্ম। শহরতলি এলাকার শ্রমিক-পল্লীর জীবন তাঁর প্রত্যক্ষ অভিজ্ঞতার বিষয়। তিনি নিজেও ছিলেন কখনও কৃষকের সহযোগী, কখনও খবরের কাগজের ফেরিওয়ালা। আঠার বছর বয়সেই জ্যাক লন্ডন একজন দক্ষ শ্রমিক। ১৮৯৭ সালে ক্লনডিকের স্বর্ণসন্ধানীদলে ভিড়েছেন। কিছুদিন কাটল স্যান ফ্রান্সিসকো উপসাগরে জলদস্যুদের দলে। জাপানে গেলেন এক বাণিজ্য-জাহাজে। বেকার ভবঘুরে হিসেবে জ্যাক বাফেলোতে জেল খাটলেন।

এই বিচিত্র অভিজ্ঞতা ভিতরে ভিতরে জ্যাকের লেখক-সত্তাকে তৈরি করছিল। অঢেল স্বাস্থ্য ও প্রচুর পেশী-শক্তির অধিকারী জ্যাক অবসর পেলেই প্রচুর বই পড়তেন। এই বই-পড়ার নেশার মূলে আছে নিজের পরিস্থিতিকে জয় করার বাসনা।

তিনি বুঝলেন, আর পাঁচটা পণ্যের মতো পেশী-শক্তিও পণ্য। বুদ্ধিও পণ্য। তফাত এই যে, বেশি বয়সে বুদ্ধি-বিক্রেতার দর কমে না, পেশীর শক্তি-বিক্রেতা চল্লিশের ওপারেই ক্ষয়িত, প্রায় নিঃশেষিত। সুতরাং তিনি প্রতিজ্ঞা করলেন, যা জেনেছি, লিখতে হবে। বুদ্ধির ব্যাপারী হয়ে উঠতে হবে।

১৮৯৯ সালে কিছু প্রাথমিক ব্যর্থতার পর জ্যাক লন্ডনের গল্পগুচ্ছ ছাপা হল 'ওভারল্যান্ড মান্থলি' এবং 'দি আটলান্টিক' পত্রিকায়। প্রকাশের সঙ্গে সঙ্গেই প্রতিষ্ঠা। সমকালের মার্কিন সমাজের বৈষম্য, শ্রমিকদের অন্তরঙ্গ জীবনালেখ্য, অর্থনৈতিক মন্দা ও বেকারির প্রতিক্রিয়া জ্যাক লন্ডনের মতো করে মার্কিন সাহিত্যে আর-কেউ প্রকাশ করেননি। জেলে থাকতেই তিনি হার্বার্ট স্পেন্সার ও চার্লস ডারুইনের মতবাদ ও সমাজতন্ত্রের সঙ্গে পরিচিত হন। সুতরাং কথাশিল্পী জ্যাক লন্ডনের পথনির্দেশক পেতে দেরি হল না। অভিজ্ঞতা ও অনুভবের সঙ্গে মিলল মনীষার দীপ্তি।

জ্যাক লন্ডনের উল্লেখ্য গল্প-সংকলন ও উপন্যাস—দি সন অফ উলফ (১৯০০) দি কল অফ দি ওয়াইল্ড (১৯০৩), হোয়াইট ফঙ্ (১৯০৬), দি আয়রন হিল (১৯০৮), মার্টিন ইডেন (১৯০৯)। জ্যাক লন্ডনের সমাজতান্ত্রিক ধ্যান-ধারণার পরিচয় আছে দি পিপল অফ দি অ্যাবিস (১৯০৩), দি ওয়ার অফ দি ক্লাসেস (১৯০৫), হিউম্যান ড্রিফট (১৯১৭)—বই তিনটিতে।

'প্রলেতারি' মঞ্চে জ্যাক লন্ডনের 'মেক্সিকান' গল্পের নাট্যরূপ মঞ্চস্থ করতে গিয়েই আইজেনস্টাইন তাঁর প্রযোজক-সত্তাকে আবিষ্কার করেন। ক্রুপস্কায়ার উক্তি থেকে জানা যায়, জ্যাক লন্ডন মহান বিপ্লবী লেনিনের প্রিয় লেখক ছিলেন।

শ্রেণীবিভক্ত সমাজকে কেবল ব্যাখ্যা করা নয়, সাহিত্যের মাধ্যমে যাঁরা সেই সমাজকে পালটাতে চান, জ্যাক লন্ডন তাঁদের অন্যতম। ১৯১৬ সালের ২২শে নভেম্বর জ্যাক লন্ডনের মৃত্যু হয়।

## এক টুকরো মাংস

পাঁউরুটির শেষ টুকরোটা দিয়ে প্লেট থেকে ময়দার তরকারির অবশিষ্টটুকু চেঁচেপুঁছে তুলে নিল টম কিঙ্‌। টুকরোটাকে মুখে পুরে ধীরেসুস্থে চিন্তামগ্নভাবে চিবোতে শুরু করল। খাওয়া শেষ করে টেবিল থেকে ওঠার পরেও মনে হচ্ছে খিদেটা মেটেনি। তবু তো বাড়ির মধ্যে ও একাই আজ খেয়েছে। ছেলে দুটোকে আগেভাগে ঘুম পাড়িয়ে পাশের ঘরে শুইয়ে দেওয়া হয়েছে—যাতে ওরা খেতে পায়নি বলে চেঁচামেচি না করে। টমের স্ত্রী মুখে কিছু ঠেকায়নি। চেয়ারে বসে স্নেহ-ভরা চোখে ওর দিকে তাকিয়ে আছে। শ্রমিক ঘরের মেয়ে টমের বউ। শুকনো রোগা চেহারা, কিন্তু তবু মুখ থেকে লাবণ্যটুকু এখনো পুরো মুছে যায়নি। তরকারির জন্যে ময়দাটা সে প্রতিবেশীর কাছ থেকে ধার করে এনেছিল। শেষ পুঁজি দুটো আধ পেনি খরচ হয়েছে পাঁউরুটি কিনতে।

জানালার পাশে রাখা একটা অতি রুগ্ন চেয়ারের উপর বসামাত্র চেয়ারটা টমের ভারের প্রতিবাদে ককিয়ে উঠল। মেশিনের মতো অভ্যাসবশত পাইপটা মুখে গুঁজে কোটের পাশ-পকেটে হাত পুরে দিল টম। পকেটে তামাক না পেয়ে তার হুঁশ ফিরল। নিজের ভুলো মনের কথা ভেবে ভুরু কুঁচকে পাইপটা মুখ থেকে সরিয়ে নিল। ওর নড়াচড়ার ব্যাপারটাই কেমন মন্থর। যেন নিজের পেশীর ভারে নিজেই কাবু। পাথরের চাঁইয়ের মতো বিশাল দেহের অধিকারী টম কিঙ্‌। সস্তা কাপড়ের ঢলঢলে প্যাণ্টশার্ট-গুলো বহুদিনের পুরোনো। জুতোর তলায় অনেকদিন আগেই সুকতলা মারা হয়েছে, উপরের চামড়াও ছিঁড়ব ছিঁড়ব করছে। দু-শিলিঙ দামের সুতির শার্টের কলারটা ফাটা। সারা জামায় রঙের দাগ। কাচলেও উঠবে না।

কিন্তু এসবই গৌণ। টম কিঙের সত্যিকার পরিচয় পেতে হলে ওর মুখের দিকে তাকাতে হবে। তাহলেই নিঃসন্দেহে বলা যাবে ও একজন পেশাদার মুষ্টিযোদ্ধা। চারচৌকো দড়ি-বাঁধা রিঙের মধ্যে জীবনের বেশ কিছু বছর সে পার করেছে, আর তারই দৌলতে তার মুখখানা আজ যোদ্ধা পশুর মতোই চিহ্নিত। সত্যি, মুখখানা দেখলেই মেজাজ বিগড়ে যাবার কথা। তার উপর আবার পরিষ্কার করে দাড়ি কামানোর জন্যে মুখের প্রতিটি রেখা যেন আরও কুৎসিত ভাবে আত্মপ্রচার করছে। মুখের মধ্যে একটা ক্ষতচিহ্নের মতো কদাকার ঠোঁট দুটো থেকে যেন মাত্রাতিরিক্ত রুক্ষতা ঝরে পড়ছে। ভারী ভারী চোয়াল দুটোয় পাশবিক একটা আক্রোশ জমে আছে। লোমশ ভুরুর তলায় অলস মন্থর ভাবাবেগহীন দুটো চোখ। নিছক পশু হিসেবে সনাক্ত করার পক্ষে সবচেয়ে সহায়ক ওর অনুভূতিশূন্য চোখ দুটো। নিদ্রাতুর চোখ দুটো যেন সিংহের মতো—শিকারী জন্তুর যেমন হয়। কপালের দিকটা ঢালু হয়ে উঠে গেছে। কদমছাঁট চুলের তলায় এবড়ো-খেবড়ো মাথাটা পাক্কা বদমাইশের মতো দেখায়। নাকটা দুবার ভেঙেছে আর অসংখ্য আঘাতে যথেচ্ছ একটা আকার নিয়েছে। কান দুটো আকারে দ্বিগুণ হয়ে ঠিক ফুলকপির মতো ফুলে আছে। এত অলঙ্কারের পর আবার সদ্য-কামানো মুখে দাড়ির আভাস একটা নীলচে কালো ছোপ ফেলেছে।

মোটের উপর অন্ধকার গলিতে বা নির্জন জায়গায় হঠাৎ ওর মুখোমুখি হলে যে-কেউ ভয় পেতে পারে। কিন্তু তবু টম কিঙ্‌ অপরাধী নয়। আজ অবধি কোন অপরাধই সে করেনি। দৈনন্দিন জীবনে অত্যন্ত মামুলি ঝগড়াঝাঁটির কথা বাদ দিলে কারুর কোন অনিষ্ট সে করেনি। গায়ে পড়ে ঝগড়া করাটা অবধি তার স্বভাবে নেই। ও পেশাদার মুষ্টিযোদ্ধা। কাজেই ওর চরিত্রের পাশবিক অংশটুকু পেশাদার লড়াইয়ের মঞ্চের মধ্যেই সীমাবদ্ধ। রিঙের বাইরে টম কিঙ্‌ সাদাসিধে মানুষ, কারুর সাতেপাঁচে

নেই। অল্পবয়সে যখন প্রচুর রোজগার করেছে, নিজের ভালোমন্দ বিচার না করেই পাঁচ-জনের জন্যে অঢেল করেছে। কারুর উপর ওর যেমন কোন বিদ্বেষ নেই, তেমনি ওরও কোন শত্রু নেই বললেই চলে। লড়াইটা ওর কাছে একটা ব্যবসা। রিঙের মধ্যেও আঘাত হানে যখন, ধ্বংস করবার জন্যেই হানে। বাক্‌রুদ্ধ করবার জন্যেই হানে। কিন্তু তার মধ্যে কোন ব্যক্তিগত বিদ্বেষ কাজ করে না। এটা সাদাসিধে লেনদেনের ব্যাপার। লোকে যে পয়সা দিয়ে টিকিট কেটে খেলা দেখতে হাজির হয় সে তো একজন আরেকজনকে গায়ের জোরে হারিয়ে দিচ্ছে দেখবার জন্যেই। আজ থেকে কুড়িবছর আগে টম লড়তে নেমেছিল উলুমুলু গজারের বিরুদ্ধে। তার মাত্র চারমাস আগে নিউক্যাসেলের লড়াইয়ে গজারের চোয়াল ভেঙেছিল। সব জেনেশুনেই টম ওর ভাঙা চোয়ালটাকেই তার আক্রমণের লক্ষ্য করে নবম রাউণ্ডে আবার গজারের চোয়াল ভেঙেছিল। তার মানে কিন্তু এই নয় যে গজারের উপর তার বিশেষ কোন রাগ ছিল। লড়াইয়ে জেতবার এটাই ছিল সহজ উপায়। না জিতলে টাকা আসবে কোত্থেকে! গজারও এর জন্যে টমের উপর আদৌ বিরূপ হয়নি। এটাই তো খেলা; আর খেলতে যখন ওরা নামে তখন নিয়ম জেনেই নামে।

টম কিণ্ড্ কোনদিনই বেশি কথার মানুষ নয়। জানালার ধারে বসে বিষণ্ণ দৃষ্টিতে সে নীরবে তাকিয়ে ছিল হাত দুটোর দিকে। হাতের উলটো পিঠে শিরাগুলো দড়ির মতো ফুলে আছে। আঙুলের গাঁটগুলো বারবার চোট খেয়ে থেঁতলে যে বিশ্রী আকার ধারণ করেছে তার থেকেই বোঝা যায় এগুলোকে কোন্ কাজে লাগানো হয়েছে। শিরা-উপশিরার সঙ্গে জীবনের ঘনিষ্ঠ যোগসূত্রের কথা টম কিণ্ড্ জানে না, কিন্তু কেন ওগুলো অমন ফুলে উঠেছে সেটা জানে। ওর হৃৎপিণ্ড বারবার উচ্চ চাপে এবং অত্যধিক মাত্রায় রক্ত সরবরাহ করেছে শিরাগুলোয়। দীর্ঘদিন এই ঘটনা ঘটতে থাকায় শিরা-গুলো এখন আর কোনসময়েই সাধারণ আকার ধারণ করে না। শিরার স্থিতিস্থাপকতা নষ্ট হবার সঙ্গে সঙ্গে টমের সহ্য-ক্ষমতাও হ্রাস পেয়েছে। এখন ও অল্পেই ক্লান্ত হয়ে পড়ে। এখন ও আর আগের মতো কুড়ি রাউণ্ডের লড়াই চালাতে পারে না। এক রাউণ্ডের পর আর-এক রাউণ্ড, ঢঙ্ ঢঙ্ ঘণ্টাধ্বনি, ক্ষিপ্ত প্রচণ্ড লড়াই, লড়াই আর লড়াই, মারের বদলা মার, দড়ির উপর আছড়ে পড়া ও প্রতিপক্ষকে আছড়ে ফেলা, আর ওস্তাদের শেষ মার দিতে শেষ রাউণ্ডে দর্শকদের কানফাটা চিৎকারের মধ্যে বারবার ছুটে যাওয়া, বারবার ঘুষির বন্যা বওয়ানো, বারবার মাথা নুইয়ে আঘাত বাঁচানো। কিন্তু এর জন্য তখন তার বিশ্বস্ত হৃৎপিণ্ড সবল ধমনী দিয়ে প্রতিমুহূর্তে তাজা রক্তের বন্যা বওয়াত। সেই মুহূর্তে স্ফীত হয়ে উঠত প্রতিটি ধমনী। আবার প্রয়োজন ফুরোলে আগের আকার ধারণ করত। পুরোপুরি আগের আকার ফিরে পেত বলা ভুল, কারণ যত সামান্যই হোক, দৃষ্টিতে ধরা না পড়ুক, শিরাগুলো কিন্তু প্রতিবারই একটু একটু করে আকারে বৃদ্ধি পেয়েছে। শিরা-ফোলা থেঁতলানো হাতের দিকে চেয়ে টমের মনে পড়ে যায় তার তরুণ বয়সের সাফল্যের কথা। ওয়েলশের আতঙ্ক নামে পরিচিত বেনি জোন্সের মাথায় ঘুঁষি চালিয়ে সেই প্রথম ওর আঙুলের গাঁট থেঁতলে গিয়েছিল।

খিদেটা আবার মাথা চাড়া দেয়।

'ব্রিমি, একটুকরো মাংসের ব্যবস্থা করা যায় না?' হাতের বিরাট মুঠোটা পাকিয়ে বিড়বিড় করে উঠল টম। তারপর চাপা গলায় একটা অশালীন মন্তব্য করল।

'বার্ক আর সলির ওখানে দু-জায়গাতেই চেষ্টা করেছি।' প্রায় ক্ষমাপ্রার্থীর মতো বলল ব্রিমি।

'দিল না?'

'আধ পেনিও না। বার্ক বলল—,' ব্লিমির কথা আটকে যায়।

'থামলে কেন, বল কি বলেছে?' প্রায় হুমকি দেয় টম।

'বলছিল স্যান্ডেলের সঙ্গে আজ রাত্তিরে তোমার লড়াইয়ের কথা জানে, কিন্তু ইতিমধ্যেই অনেক বাকি পড়ে গেছে।'

টমের মুখ থেকে একটা বিরক্তিসূচক ধ্বনি ছাড়া আর-কোন কথা শোনা যায় না। মনে পড়ে যায়, পোষা বুলটেরিয়ার কুকুরটাকে একদিন ও নাগাড়ে মাংস খাইয়েছে। বার্কও তখন নিশ্চয় যত চায় তত ধার দিতে বিন্দুমাত্র গররাজি হত না। কিন্তু জমানা বদলে গেছে। টম কিঙের এখন বয়স হয়েছে, দ্বিতীয় শ্রেণীর ক্লাব-আয়োজিত মুষ্টিযুদ্ধের আসরে নেমে কোন প্রৌঢ় মুষ্টিযোদ্ধা কখনও দোকানীর কাছ থেকে বেশি ধার আশা করতে পারে না।

সকালবেলা ঘুম ভেঙ্গে ওঠা অবধি একটু মাংস খাবার জন্যে মনটা উতলা হয়ে রয়েছে। আজকের লড়াইয়ের জন্যে উপযুক্ত ট্রেনিং-এর সুযোগ পায়নি টম। অনাবৃষ্টির দরুন এ-বছর অস্ট্রেলিয়ায় যে-কোন ধরনের একটা সাময়িক কাজ যোগাড় করাও শক্ত হয়ে পড়েছে। প্র্যাকটিশ করার মতো সহকারী অবধি নেই টমের। ভাল খাবার তো দূরের কথা, সবসময় পেট-ভরা খাবারও জোটেনি। যখন যেমন সুযোগ পেয়েছে দু-একদিন করে মাটি-কাটার কাজ করেছে, আর প্রতিদিন ভোরবেলা নিয়ম করে দৌড়েছে—যাতে পায়ের জোর না হারায়। তবু দুটো নাবালক সন্তান ও স্ত্রীর ভরণপোষণের ব্যবস্থা করার পর একা-একা কোন সঙ্গী ছাড়া প্র্যাকটিশ করা এক দুরূহ কাজ। স্যান্ডেলের সঙ্গে লড়াইয়ের কথা ঘোষণা হবার পরেও দোকানীদের কাছে কোন বিশেষ সুবিধা পাওয়া যায়নি। শুধু 'গেইটি' ক্লাবের সেক্রেটারি তাকে তিন পাউন্ড দিয়েছিলেন। লড়াইয়ে হারলেও এই তিন পাউন্ড তার পাবার কথা। সেইজন্যেই তিন পাউন্ডের বেশি ধার হিসেবে দিতে সেক্রেটারি রাজি হননি। পুরোনো বন্ধুদের কাছ থেকে মাঝে-সাঝে দু-চার শিলিং চেয়ে-চিন্তে এনেছে, এ-বছর খরা না হলে তারা নিশ্চয় আরও বেশি দিতে পারত। স্বীকার না করে উপায় নেই যে সত্যিই ওর ঠিকমতো ট্রেনিং হয়নি। আরও ভালো খাওয়া-দাওয়ার প্রয়োজন ছিল, সব দুশ্চিন্তার হাত থেকে মুক্তি পাওয়া উচিত ছিল। তাছাড়া চল্লিশ বছর বয়সে একজনকে লড়াইয়ের জন্যে তৈরি হতে হলে যে-কষ্ট পোয়াতে হয়, বিশ বছরের তরুণকে নিশ্চয় তা হয় না।

'ক-টা বাজল লিজি?' টম জিজ্ঞাসা করল।

লিজি উঠে গিয়ে পাশের বাড়ির লোকের কাছ থেকে সময় জেনে এল।—'আটটা বাজতে পনের।'

'আর দু-চার মিনিটের মধ্যেই প্রথম খেলাটা শুরু হবে। তবে ওটা শুধু যাচাই করে দেখার জন্যে। এরপর হবে ডিলার ওয়েল্শ্ আর গ্রিডলি'র চার রাউন্ডের খেলা। তারপর স্টারলাইট আর একটা নাবিকের মধ্যে দশ রাউন্ড। কাজেই ঘণ্টা-খানেকের আগে আমার ডাক পড়বে না।'

আরও মিনিট দশেক মুখ বুজে কাটিয়ে দিয়ে টম উঠে দাঁড়াল।

'আসলে কি জান লিজি, আমি একেবারেই প্র্যাকটিশের সুযোগ পাইনি।'

টুপিটা হাতে তুলে নিয়ে দরজার দিকে পা বাড়ায় টম। লিজিকে চুমু খাবার কোন ইচ্ছে প্রকাশ পায় না। এটা টমের চিরকালের স্বভাব। বেরোবার মুখে কোনদিন চুমু খায় না। আজ লিজি কিন্তু দুহাতে টমের গলা জড়িয়ে ধরে প্রায় জোর করে ওর মাথা নুইয়ে চুমু খেল। বিশাল চেহারার টমের পাশে লিজিকে যেন পুতুলের মতো দেখায়।

'গুড লাক্, টম। জিততে হবেই কিন্তু—' লিজি বলল।

'হ্যাঁ, জিততে হবেই।' ফের একই কথা বলে টম—'এটাই এখন একমাত্র কাজ—জেতা—জিততে হবেই।'

টম হেসে ওঠে। খুশি হবার ভাব দেখাতে চায়। লিজি ওকে আরও জড়িয়ে ধরে। লিজির কাঁধের উপর দিয়ে তাকায় টম। আসবাবহীন ফাঁকা একটা ঘর। টমের নিজের বলতে আছে এই ঘরখানা, লিজি আর তার দুই সন্তান। তাও বাড়িভাড়া বাকি পড়ে আছে। সঙ্গিনী আর ছানাদের খাদ্যসংস্থানের জন্যে এই আস্তানা ছেড়ে নিশুতি রাতে অভিযানে বেরোতে হচ্ছে টমকে। বর্তমান যুগের কলকারখানার মজুররাও যন্ত্রের মধ্যে নিজেদের পেষাই করে খাদ্য সংস্থানের জন্যে। কিন্তু টমের পদ্ধতিটা সম্পূর্ণ স্বতন্ত্র। সেই প্রাচীন আদিম রাজকীয় ভঙ্গিতে বন্য পশুর মতো লড়াই করে সংগ্রহ করছে ও খাদ্য।

'হারাতেই হবে—হারাতেই হবে—' টম মরিয়া হয়ে উঠেছে বোঝা যায়। 'জিততে পারলেই তিরিশ ডলার। সব ধার শোধ হয়েও কিছু থেকে যাবে। হারলে একটি কানাকড়িও পাব না। ট্রামে চড়ার পয়সা অবধি না। হেঁটে ফিরতে হবে। চলি তাহলে —জিততে যদি পারি সিধে ফিরে আসব বাড়িতে।'

'আমি জেগে থাকব—', টমের পিছন থেকে গলা চড়িয়ে বলল লিজি।

পুরো দুমাইল হেঁটে গেইটিতে পেঁছিতে হবে। টমের মনে পড়ে যায়, একদিন সে নিউ সাউথ ওয়েল্‌শের হেভি-ওয়েট চ্যাম্পিয়ন ছিল। তখন ট্যাক্সি ছাড়া লড়াইয়ের আসরে যাবার কথা ভাবাই যেত না। তা ছাড়া টম জিতবে বলে যারা জব্বর বাজি ধরত, তাদের মধ্যে কেউ-না-কেউ সঙ্গেই থাকত। টমি বার্নস আর ইয়াঙ্কি, জ্যাক জন্‌সন—ওরা নিজেদের গাড়ি নিয়ে আসত। টম হাঁটতে হাঁটতে এগিয়ে চলল। সবাই জানে বক্সিংয়ের আগে দুমাইল পথ হাঁটা কোন কাজের কথা নয়। টমের বয়স হয়ে গেছে; আর বয়স্ক লোকদের উপর পৃথিবী বড়ই বিরূপ। এখন মাটি-কাটার কাজ ছাড়া ওর আর কিছুই মানায় না, কিন্তু সেখানেও ওর এই ভাঙ্গা নাক আর স্ফীতকায় কান দুটো প্রতিবন্ধক। টম ভাবে কি কুক্ষণেই না সে কোন হাতের কাজ শেখেনি। শিখত যদি শেষ পর্যন্ত কাজেই লাগত। কিন্তু সে-কথা কেউ তাকে বলেনি। অবশ্য বললেও সে উপদেশ কানে নিত না টম। সেদিন পুরো ছবিটাই ছিল রঙিন। সহজলভ্য অর্থ—তীব্র গৌরবময় লড়াই—দুটি লড়াইয়ের মাঝে অফুরন্ত অবসর—উন্মাদ সমর্থকদের ভিড়—পিঠ চাপড়ানি —করমর্দন—পাঁচ মিনিট কথা বলার জন্যে ড্রিঙ্কের আমন্ত্রণ—লড়াইয়ের আসরের হর্ষধ্বনি —লড়াইয়ের অন্তিমে ঝড়ের মতো আঘাতবর্ষণ আর রেফারির ঘোষণা—'কিঙের জিত!' পরের দিন সকালে খবরের কাগজে খেলার পাতায় নাম।

সে-সব দিনের কথাই ছিল আলাদা। এখন কিন্তু টম ধীরে ধীরে উপলব্ধি করছে যে সে শুধু পুরোনোদেরই সেদিন বাতিল করে দিয়েছে। উঠ্‌তি যৌবন হিসেবে প্রবীণদের তলায় টেনে নামিয়ে দিয়েছে। কাজেই অবাক হবার কিছু নেই যে কাজ হাসিল করতে তাকে কোন বেগ পেতে হয়নি। তাদের সকলেরই ছিল স্ফীতকায় হাতের শিরা, থেঁতলানো আঙ্গুলের গাঁট আর আঘাতে আঘাতে জর্জরিত দেহ—বৃদ্ধ যোদ্ধা। রাশেকাটার্‌স্ বে-র লড়াইয়ের অষ্টাদশ রাউণ্ডে প্রবীণ স্টাউশার বিল্‌কে হারাবার কথা মনে পড়ে যায় টমের। লড়াইয়ের পর ড্রেসিং-রুমে বসে শিশুর মতো কান্নায় ভেঙ্গে পড়েছিল বিল। হয়ত বিলেরও বাড়িভাড়া বাকি পড়েছিল। হয়ত তারও বাড়িতে ছিল বউ আর ছেলেমেয়ে। হয়ত সেদিন লড়াইয়ের আগে বিলও একটুকরো মাংস খাবার জন্যে আকুল হয়েছিল। বিল সেদিন লড়াইয়ের আসরে নিদারুণ প্রহার খেয়েছিল। আজ টম বুঝতে পারছে যে কুড়ি বছর আগে সেই দিনটিতে বিল তার চেয়ে অনেক বেশি ঝুঁকি মাথায় নিয়ে লড়াইয়ের আসরে নেমেছিল। টমের মতো সে শুধু খ্যাতি আর

সহজলভ্য অর্থ কুড়োতে আসেনি। তাই হেরে যাবার পর বিলের কান্নাটাও খুবই স্বাভাবিক।

একটা মানুষের লড়াইয়ের ক্ষমতা সীমিত। এর কোন ব্যতিক্রম হবার উপায় নেই। কেউ একশটা লড়াইয়ের পর ফুরিয়ে যায়, আবার কেউ মাত্র কুড়িটার পরই শেষ। সবটাই নির্ভর করে মানুষটার দৈহিক গঠনের উপর, তার পেশীর তন্তগুলোর উৎকর্ষের উপর। নির্ধারিত সংখ্যক লড়াইয়ের পর তাই কারুর পক্ষেই আর-কিছু করা সম্ভব নয়। বড় কঠোর এই প্রাকৃতিক বিধান। আর পাঁচ জনের চেয়ে টমের ক্ষমতা বেশিই ছিল বলতে হবে। সেই ক্ষমতা নিঃশেষ হয়ে গেছে লড়াইয়ের পর লড়াইয়ে। জান-প্রাণ উজাড় করে লড়াই—হৃৎপিণ্ড আর ফুসফুস ফাটিয়ে—ধমনীকে স্ফীত ক'রে। এজন্যেই যৌবনের নমনীয় মাংসপেশীগুলো দড়ির মতো গাঁট পাকিয়ে গেছে। স্নায়বিক দুর্বলতা দেখা দিয়েছে। সহ্যশক্তি কমে এসেছে। অতিরিক্ত পরিশ্রমে ঝিমিয়ে পড়েছে দেহ-মন। হ্যাঁ, আর পাঁচজনের তুলনায় টম অনেক বেশি সাফল্য অর্জন করেছে। তার পুরোনো মুষ্টি-যোদ্ধা-বন্ধুদের কেউই আর টিকে নেই। এক-এক করে সবাই বিদায় নিয়েছে; আর তাদের সেই বিদায়ের আয়োজনে টমও অনেক সময় বিশেষ ভূমিকা নিয়েছে।

প্রবীণদের বিরুদ্ধে তাকে লড়িয়ে দেওয়া হয়েছিল; আর টমও এক-এক করে সবাইকে অপসারিত করে গেছে। স্টাউশার বিলের মতো কেউ যখন ড্রেসিং-রুমে বসে কান্নায় ভেঙে পড়েছে, ও তখন হেসেছে। এখন টম নিজে প্রবীণদের দলভুক্ত। তার বিরুদ্ধে তাই লেলিয়ে দেওয়া হচ্ছে নবীনদের। আজকের এই স্যাণ্ডেল ছোকরাটা এসেছে নিউজিল্যাণ্ড থেকে। সেখানে নাকি নামও কিনেছে। কিন্তু অস্ট্রেলিয়ায় কেউ তার সম্বন্ধে কিছু জানে না বলেই টমের সঙ্গে এই মুষ্টিযুদ্ধের আয়োজন। স্যাণ্ডেল যদি আজ তাগদ দেখাতে পারে তা হলে আরও নাম-করা যোদ্ধাদের বিরুদ্ধে লড়ার, আরও বেশি অর্থ উপার্জন করার সুযোগ পাবে। কাজেই স্যাণ্ডেল আজ জেতবার জন্যে চেষ্টার কসুর করবে না। অর্থ, খ্যাতি ও উজ্জ্বল ভবিষ্যৎ হাতছানি দিচ্ছে স্যাণ্ডেলকে। সৌভাগ্য আর স্যাণ্ডেলের মাঝে বাধা বলতে এখন শুধু আছে পুরোনো ঘাঘু টম কিঙ্‌। যে-টমের পাওনা খুব বেশি হলে তিরিশটা মাত্র ডলার—বাড়িওলা আর দোকানীর ধার শোধ করতেই যা খরচ হয়ে যাবে। ভাবতে ভাবতেই একসময় টমের চোখের সামনে তারুণ্য যেন রক্ত-মাংসের রূপ ধারণ করে। তারুণ্য—মহান তারুণ্য—অজেয় আর উৎফুল্ল—উজ্জীবিত পেশী ও গায়ের রেশম-কোমল চামড়া—অক্লান্ত অবিদীর্ণ হৃৎপিণ্ড আর ফুসফুস। যে তারুণ্য শক্তি ও সামর্থ্যের অভাব দেখলেই ফেটে পড়ে হাসিতে। তারুণ্যই বিধ্বংসের দেবতা। পুরোনোকে সে ধ্বংস করে, আর তার সঙ্গেই নিজেকেও তিল তিল করে খুইয়ে ফেলে। ক্রমশ তারও ধমনী আকারে বৃদ্ধি পায়, আঙুলের গাঁটগুলো যায় থেঁতলে এবং একদিন সে-ও পড়ে যায় পুরোনো বাতিলদের দলে। কারণ তরুণ যা তা চিরতরুণই থাকে, শুধু যুগটাই যা পালটে যায়।

ক্যাসেলরিগ স্ট্রীটে পা দিয়ে বাঁ-দিকে মোড় নিল টম। তিনটি বাড়ির পরেই গেইটি। একদঙ্গল ছোকরা প্রবেশ-পথের মুখেই ভিড় জমিয়েছিল। ওকে দেখে সসম্ভ্রমে পথ ছেড়ে সরে দাঁড়াল। টম শুনতে পেল ওরা বলাবলি করছে, টম কিঙ্‌! এই তো টম কিঙ্‌!

ড্রেসিং-রুমে ঢোকবার আগেই ক্লাবের সেক্রেটারির সঙ্গে দেখা। যুবকটির চোখে-মুখে ধূর্ততার ছাপ। করমর্দন করে বলল, 'কেমন লাগছে বলুন!'

'চমৎকার! পুরোপুরি ফিট।' টম জেনেশুনে ডাহা মিথ্যে কথাটা বলল। পয়সা থাকলে এখুনি ও একটু মাংস খাবার ব্যবস্থা করত।

ড্রেসিং-রুম ছেড়ে বারান্দা পেরিয়ে হলঘরের মাঝে চৌকো রিঙের কাছে এসে

দাঁড়াতেই অপেক্ষারত জনতা হর্ষধ্বনি করে আপ্যায়ন জানাল। একবার ডানদিকে আর একবার বাঁদিকে ফিরে টমও অভিবাদনে সাড়া দিল। বলতে গেলে সবই অচেনা মুখ। বেশির ভাগই কিশোর। টম যখন প্রথম নাম্ন করেছে তখন এদের অনেকেই বোধহয় জন্মায়ওনি। উঁচু মঞ্চটার উপর একলাফে উঠে এল টম। ঘাড় নুইয়ে দড়ির তলা দিয়ে ঢুকে এক কোণে নিজের জায়গায় চলে এল। ফোল্ডিং টুলের উপর বসল। রেফারি জ্যাক বল্ এগিয়ে এসে করমর্দন করল। বল্ও এককালের পেশাদার মুষ্টিযোদ্ধা। অবশ্য দশবছর আগেই সে লড়াই ছেড়ে দিয়েছে। বল্কে রেফারি দেখে কিঙ্ খুশি হয়। পুরোনো দিনের লোক বল্। স্যান্ডেলকে একটু বে-আইনি ভাবে মারধোর করলেও বল্ সেদিকে নজর দেবে না।

এক এক করে ভাবী হেভিওয়েট বক্সাররা রিঙে উঠছে আর রেফারি তাদের পরিচয় পেশ করছে। তাছাড়া তারা প্রত্যেকেই বাজি ধরছে চ্যালেঞ্জ জানিয়ে।

বল্ ঘোষণা করল, 'নর্থ সিড্নির বক্সার প্রন্টো আজকের লড়াইয়ের বিজয়ীকে পঞ্চাশ পাউন্ড বাজি ধরে চ্যালেঞ্জ জানাচ্ছে।'

স্যান্ডেল রিঙের মধ্যে লাফিয়ে উঠতেই দর্শকরা বারবার হাততালি দিয়ে অভিনন্দন জানাল। নিজের জায়গায় গিয়ে বসল স্যান্ডেল। রিঙের বিপরীত কোণ থেকে কৌতূহলী দৃষ্টিতে তাকাল টম। আর কয়েক মিনিটের মধ্যেই ওরা দুজনে নির্দয় সংগ্রামে জড়িয়ে পড়বে। বিপক্ষকে আঘাতে আঘাতে অচৈতন্য আর ধরাশায়ী করার জন্যে তারা প্রত্যেকেই তাদের দেহের শেষ বিন্দু শক্তিকেও উজাড় করে দেবে। কিন্তু স্যান্ডেলও টমের মতো রিঙ-কস্টিউমের উপর সোয়েটার আর ট্রাউজার চড়িয়ে রেখেছে, তাই দেখে বিশেষ কিছু বোঝবার উপায় নেই। সুদর্শন মুখশ্রী—মাথা-ভর্তি কোঁকড়া ঘন হলদে-রঙা চুল। সুপুষ্ট পেশীবহুল ঘাড়টাই তার শক্তিমত্তার ইঙ্গিত দিচ্ছে।

তরুণ প্রন্টো রিঙের দুপ্রান্তে গিয়ে স্যান্ডেল আর টমের সঙ্গে করমর্দন সেরে নেমে গেল। একের পর এক তরুণ মুষ্টিযোদ্ধারা উঠে আসছে আর তাদের লড়াইয়ের চ্যালেঞ্জ জানাচ্ছে। এই মুখগুলো সবারই অপরিচিত কিন্তু যৌবনের অতৃপ্ত আকাঙ্ক্ষায় তারা সরব—দুনিয়ার মানুষের সামনে তাদের বলিষ্ঠ উচ্চারণ—শক্তি আর নিপুণতার জোরে তারা আজকের বিজয়ী যোদ্ধাকে আগামী দিনে পরাস্ত করবেই করবে। আগে হলে টম কিঙ্ মজা পেত, হয়ত বিরক্তিও বোধ করত। লড়াইয়ের আগে এই-সব অনুষ্ঠান দেখে এখন কিন্তু আগ্রহই বোধ করছে সে। অজেয় যৌবনকে প্রত্যক্ষ করছে। যৌবন চিরকালই ঠিক এইভাবে দড়ি গলে লাফিয়ে উঠেছে রিঙের ভিতর, উপেক্ষাভরে ছুঁড়ে দিয়েছে উদ্ধত চ্যালেঞ্জ, আর বার্ধক্যও চিরকাল নত মস্তকে স্বীকার করে নিয়েছে হার। বৃদ্ধ যোদ্ধাদের মাড়িয়ে সাফল্যের পথে এগিয়ে যায় তরুণরা। অতৃপ্ত অপ্রতিরোধ্য তরুণের স্রোত বৃদ্ধদের দেয় ভাসিয়ে। তারপর একদিন তরুণরাও বৃদ্ধ হয়, তারাও আবার সেই একই পতনের পথের পথিক হয়। চিরজয়ী শাশ্বত তারুণ্য!

প্রেস-বক্সের দিকে তাকিয়ে টম কিঙ্ 'স্পোর্টস্ম্যান' কাগজের মরগ্যান, আর 'রেফ্রি' কাগজের করবেটকে দেখতে পেয়ে ঘাড় নাড়ল। টম এবার দুহাত উঁচু করে ধরতেই তার সহকারী সিড সুলিভান ও চার্লি বেট্স্ গ্লাভস পরিয়ে দিয়ে শক্ত করে ফিতে বেঁধে দিল। স্যান্ডেলের একজন সহকারী কাছেই দাঁড়িয়েছিল। সন্দিগ্ধ দৃষ্টিতে পরখ করছিল টমের আঙুলের গাঁটের উপরকার ছোট ছোট ব্যান্ডেজগুলো। ওদিকে টমের একজন সহকারী স্যান্ডেলের কাছে দাঁড়িয়ে একইভাবে নজর রাখছে। স্যান্ডেলের প্যান্টটা টেনে খুলে নিতেই সে উঠে দাঁড়াল। এবার সোয়েটারটা টেনে তুলে নেওয়া হল মাথা ছাড়িয়ে। টম দেখে, তারুণ্য মানুষের রূপ ধরে তার সামনে দাঁড়িয়ে রয়েছে। সুস্থ সবল দেহের গায়ের চামড়ার নিচে মাংসপেশীগুলো জীবন্ত

প্রাণীর মতো খেলা করছে। সারা শরীর জুড়ে শুধু চঞ্চল প্রাণের স্বাক্ষর। টম জানে ওর এই সতেজ প্রাণের নির্যাসের একবিন্দুও এখনও অসংখ্য আঘাতজনিত ক্ষত-মুখ দিয়ে ঝরে পড়েনি। লড়াইয়ের পর লড়াইয়ে তার তারুণ্য এখনও খেসারত দিতে শুরু করেনি।

ওরা দুজন এবার এগিয়ে আসে মঞ্চের মাঝখানে। ঘণ্টা পড়তেই সহকারীরা ভাঁজ-করা চেয়ার দুটো তুলে নিয়ে বেরিয়ে গেল। স্যান্ডেল আর টম করমর্দন সারার পরই ওদের দেহ দুটো যোদ্ধার ভঙ্গি গ্রহণ করল। সূক্ষ্ম কেশের বাঁধন ছিঁড়ে ইস্পাত আর স্প্রিংয়ে-গড়া যন্ত্রের মতো ছটফট করে উঠল স্যান্ডেল। একবার এগিয়ে, একবার পেছিয়ে বাঁ-হাতের ঘুষি মারল চোখে, ডান হাতের ঘুষি পাঁজরে, তারপর প্রত্যাঘাত এড়িয়ে লঘু পায়ে নেচে পিছিয়ে এসেও ফের এগিয়ে এল হিংস্র ভাবে। স্যান্ডেল অত্যন্ত তৎপর আর চতুর। চোখ-ধাঁধানো প্রদর্শনী। দর্শকরা উৎফুল্ল হয়ে উঠেছে। টমের কিন্তু ঠাণ্ডা মাথা। অভিজ্ঞ যোদ্ধা টম এমন ছেলে-ছোকরাদের সঙ্গে কতবার যে লড়েছে তার ইয়ত্তা নেই। স্যান্ডেলের ঘুষিগুলোর সঠিক মূল্য তার জানা। এই ত্বরিত আক্রমণ মারাত্মক নয়। জানা কথা, স্যান্ডেল প্রথম থেকেই হুটোপাটি করবে। এটা যৌবনের ধর্ম। বিদ্রোহে উন্মাদ। অফুরন্ত ক্ষমতা আর আকাঙ্ক্ষা নিয়ে সে যৌবনের দর্পে ফেটে পড়ে। ক্রুদ্ধ আক্রমণে বিপর্যস্ত করে দেয় প্রতিপক্ষকে।

স্যান্ডেল একবার এগোচ্ছে একবার পেছোচ্ছে। একবার এখানে একবার ওখানে। উদ্দীপনা যেন চঞ্চল পায়ে চষে ফেলেছে সারা মঞ্চটা। সাদা চামড়া আর মাংসপেশীর আশ্চর্য মহিমা! দেহটা যেন মাকুর মতো উঠছে, লাফাচ্ছে, পিছলে বেরিয়ে আসছে, আর রচনা করছে আক্রমণের এক চোখ-ধাঁধানো জাল। আক্রমণের পর আক্রমণ—হাজারো আক্রমণ, কিন্তু লক্ষ্য একটাই। টম কিঙকে ধ্বংস করা। টম কিঙ্—যে বাধা হয়ে দাঁড়িয়ে রয়েছে স্যান্ডেল আর তার সাফল্যের মাঝখানে। টম অত্যন্ত সহিষ্ণুভাবে সহ্য করে যায় আঘাতগুলো। সে তার করণীয় সম্বন্ধে পুরোপুরি ওয়াকিফহাল। টম যৌবন পার করে এসেছে; তাই যৌবনকে চিনতে আর তার বাকি নেই। যতক্ষণ না স্যান্ডেলের খানিকটা দম বেরোচ্ছে কিছু করবার নেই। টম ইচ্ছে করে মাথা নুইয়ে একটা ঘুষি খেল মাথায়। দাঁতে দাঁত টিপে হাসে টম। শয়তানি করেছে ঠিকই কিন্তু খেলার নিয়ম ভেঙ্গে করেনি। নিজের হাতের আঙ্গুলের গাঁট বাঁচাবার দায়িত্ব প্রত্যেকের নিজের। তারপরেও কেউ যদি কারুর মাথার উপর ঘুষি কষাতে চায়, নিজের ক্ষতি করে—কেউ বাধা দেবে না। টম ইচ্ছে করলে মাথাটা আরেকটু নিচু করতে পারত, তাহলেই ঘুষিটা ফসকে যেত। টম তা করেনি, কারণ তার মনে পড়ে গিয়েছিল প্রথম জীবনের লড়াইয়ের কথা। মনে পড়ে গিয়েছিল 'ওয়েল্‌শের আতঙ্ক'-এর মাথায় সেই প্রথম আঙ্গুলের গাঁট থেঁতলে যাবার কথা। মাথাটা পুরোপুরি নিচু না করার জন্যে স্যান্ডেলেরও আঙ্গুলের একটা গাঁট খতম হয়ে গেছে। অবশ্য এই নিয়ে স্যান্ডেল এখন মাথাও ঘামাবে না। কোন ভ্রূক্ষেপ না করেই সে এমনি বীরদর্পে আঘাতের পর আঘাত হেনে যাবে লড়াইয়ের শেষ মুহূর্ত অবধি। কিন্তু একদিন আসবেই যখন একের পর এক লড়াইয়ে নামার ফল ফলতে শুরু করবে। থেঁতলানো গাঁটগুলোর দিকে তাকিয়ে তখন অনুশোচনা হবে। মনে পড়ে যাবে টম কিঙের মাথায় ঘুষি মেরে প্রথম আঘাত পাবার কথা।

প্রথম রাউন্ডের পুরো সাফল্যটুকু একা কেড়ে নেয় স্যান্ডেল। ঘূর্ণিঝড়ের মতো তার ক্ষিপ্র আক্রমণ উল্লসিত করে প্রতিটি দর্শককে। ঘুষির বন্যায় টমকে দিশাহারা করে দেয়। টম কিছুই করছে না। একবারও পালটা ঘুষি চালায়নি। ও শুধু আঘাত বাঁচাতে নিজেকে আড়াল করেছে, বাধা দিয়েছে, মাথা নামিয়ে নিয়েছে। সরাসরি আঘাত

পেয়ে কখনও আবার ভান করেছে যেন মাথা ঘুরে গেছে। মাথা ঝাঁকাতে ঝাঁকাতে শ্লথ ভঙ্গিতে সরে এসেছে। একবারও লাফায়নি বা ঝাঁপিয়ে পড়েনি। শরীরের এক বিন্দু শক্তিও অপচয় করেনি। স্যাণ্ডেলের ফেনিল যৌবন সম্পূর্ণভাবে উপচে না পড়া পর্যন্ত বিচক্ষণ প্রবীণ প্রতিশোধ নিতে সাহস পাবে না। টমের প্রতিটি গতিবিধি মন্থর হলেও সুসংবদ্ধ, সুশৃঙ্খল। ওর ক্লান্ত অলস চোখের দৃষ্টি ভ্রম সৃষ্টি করে—মনে হয় ও বুঝি হতবুদ্ধি হয়ে পড়েছে। আসলে কিন্তু কিছুই ওর দৃষ্টি এড়াচ্ছে না। কুড়ি বছরেরও বেশি দড়ি-ঘেরা মঞ্চের ভিতর কাটানোর সুবাদে তার চোখের নজর তৈরি হয়ে গেছে। আসন্ন আঘাতের আশঙ্কায় চোখের পাতা কাঁপে না। শীতল চোখ দুটো শুধু চেয়ে থাকে আর দূরত্বের মাপ নেয়।

প্রথম রাউণ্ডের পর রিঙের কোণে বসে নির্ধারিত একমিনিটকাল বিশ্রাম উপভোগ করছিল টম। পা দুটো ছড়িয়ে দিয়েছে—হাত-দুটোর ভর রেখেছে পিছনের দড়ির উপর। সহকারীরা তোয়ালে নেড়ে বাতাস করছে আর বুক ভরে শ্বাস নিচ্ছে টম। পেট আর বুক ঘনঘন ওঠা-নামা করছে। চোখ বন্ধ করে রেখেছে টম। কানে আসছে দর্শকদের নানা প্রশ্ন, 'লড়ছ না যে টম?' 'তুমি কি ওকে ভয় পাচ্ছ নাকি?'

'সব পেশী আড়ষ্ট হয়ে গেছে।' সামনের আসন থেকে একজনকে মন্তব্য করতে শুনল। 'এর চেয়ে তাড়াতাড়ি নড়তে পারে না। স্যাণ্ডেলের ওপর নগদ বাজি ধরছি —টু টু ওয়ান।'

ঘণ্টা পড়তেই দুজনে নিজেদের জায়গা ছেড়ে সামনে এগিয়ে এল। টম যত না এগোয় স্যাণ্ডেল তার তিনগুণ। স্বভাবতই স্যাণ্ডেল ব্যগ্র। টম কিন্তু এতেই সন্তুষ্ট। এটা তার হিসেবি মনোবৃত্তির সঙ্গে মিলে যাচ্ছে। টমের ট্রেনিং জোটেনি, ভালো করে খাওয়াও হয়নি, কাজেই প্রতিটি পদক্ষেপ গুরুত্বপূর্ণ। তাছাড়া পাক্কা দু-মাইল হেঁটে এসেছে। ঠিক প্রথম রাউণ্ডের পুনরাবৃত্তি ঘটছে এবারেও। ঘূর্ণিঝড়ের মতো স্যাণ্ডেলের আক্রমণ, আর টম কিঙ্ নিষ্ক্রিয়। ক্ষুব্ধ দর্শকরা বারবার জানতে চাইছে টম কেন লড়ছে না। টম শুধুই ভান করছে। যাও-বা দু-একটা ঘুষি মেরেছে তার পিছনে না ছিল গতি, না কোন শক্তি। নিজেকে আড়াল করা আর সরিয়ে নেওয়া ছাড়া কিছুই করেনি। স্যাণ্ডেল চাইছে লড়াইয়ের মধ্যে ক্ষিপ্রতা আনতে, কিন্তু অভিজ্ঞতার জোরে টম তাকে সে সুযোগ দিচ্ছে না একেবারে। ব্যথাভরা অদ্ভুত এক ধরনের চাপা হাসির আভাস ফুটে উঠেছে টমের আঘাত-জর্জরিত ভাঙ্গাচোরা মুখটায়। এমন ব্যাকুলভাবে নিজের ক্ষমতাকে কয়েদ করে রাখার সামর্থ্য শুধু বয়সের সঙ্গেই আসে। স্যাণ্ডেল মানেই যৌবন—আর যৌবন নিজের শক্তিসামর্থ্যকে এমনি অবহেলাভরেই ছড়িয়ে ছিটিয়ে দেয়। রিঙের অধিনায়ক কিন্তু টম। একের পর এক তিক্ত সুদীর্ঘ যুদ্ধে অংশগ্রহণের সুবাদে সে অর্জন করেছে তার বিচক্ষণতা। স্থিরদৃষ্টিতে ঠাণ্ডা মাথায় নজর রাখছে টম। মন্থর পদক্ষেপ। স্যাণ্ডেলের সফেন যৌবন উপচে না পড়া পর্যন্ত সে অপেক্ষাই করবে। অধিকাংশ দর্শকই ভাবে যে স্যাণ্ডেলের সঙ্গে টমের কোন তুলনাই চলতে পারে না। বাজির হার বেড়ে গিয়ে দাঁড়ায় তিনে এক। এরই মধ্যে কিন্তু কিছু বিজ্ঞ লোকও আছে। এরা আগে টমের লড়াই দেখেছে। তারা টমের উপরেই বাজি ধরে নিশ্চিন্ত মনে।

যথারীতি তৃতীয় রাউণ্ডের শুরু থেকেই স্যাণ্ডেলের একতরফা আক্রমণ শুরু হয়। তিরিশ সেকেণ্ড পেরোবার পর স্যাণ্ডেলেরই অসাবধানতায় একটা সুযোগ পেয়ে যায় টম। তার চোখ ঝলসে ওঠে আর তারই সঙ্গে তড়িৎ-গতিতে এগিয়ে আসে ডান হাত। এই তার প্রথম মার—প্যাঁচানো ডান বাহুর কঠিনতা আর আধ-ঘূরন্ত দেহের পুরো ভার সমেত হুক্ করেছে। তন্দ্রাচ্ছন্ন একটা সিংহ যেন আচমকা বাজ পড়ার মতো থাবা

বসিয়ে দিয়েছে। আঘাতটা চোয়ালের ধারে লাগামাত্র গলা-কাটা গরুর মতো লুটিয়ে পড়ল স্যান্ডেল। দর্শকরা রুদ্ধশ্বাসে সভয়ে বাহবা জানাল। লোকটা তাহলে একেবারে অচল নয়, ঘুষিটা যা ঝেড়েছে কামারশালের হাতুড়ির মতো!

স্যান্ডেল হতভম্ব হয়ে গেছে। মেঝের উপর একপাক গড়িয়ে উঠে বসতে যায় কিন্তু তার সহকারীরা চিৎকার করে বারণ করে দেয় উঠতে। রেফারির সময় গণনা শেষ না হওয়া অবধি বিশ্রাম নেবার জন্যে উপদেশ দেয়। একটা হাঁটু মুড়ে তার উপর দেহের ভার রেখে বসে স্যান্ডেল, যাতে যে-কোন মুহূর্তে উঠে দাঁড়াতে পারে। রেফারি ওর কানের কাছে মুখ নিয়ে এক দুই তিন করে জোরে জোরে গুনে চলে প্রতিটি সেকেন্ড। নয় গোনা হতেই যোদ্ধার ভঙ্গিতে উঠে দাঁড়াল স্যান্ডেল। টমের আপসোসের অন্ত নেই। ঘুষিটা যদি আর-এক ইঞ্চি ওপাশে চোয়ালের ঠিক ভাঁজটায় পড়ত, পুরো নক্-আউট হয়ে যেত স্যান্ডেল। তিরিশটা ডলার পকেটে পুরে সোজা বাড়ি ফিরে যেতে পারত। বউ আর বাচ্চারা ওরই পথ চেয়ে বসে আছে।

পুরো তিনমিনিট পার করে রাউন্ড শেষ হবে। স্যান্ডেল এবার তার প্রতিপক্ষকে সমীহের চোখে দেখতে শুরু করেছে। টমের কিন্তু সেই আগের মতোই মন্থর গতি, ঘুম-জড়ানো দৃষ্টি। রিঙের পিছনে সহকারীদের অপেক্ষা করতে দেখেই টম বুঝতে পারে রাউন্ড শেষ হবার সময় হয়ে এসেছে। সঙ্গে সঙ্গে সতর্ক হয়ে যায় সে। লড়াই-টাকে এমনভাবে নিয়ন্ত্রিত করতে শুরু করে যাতে ক্রমশ সে তার নিজের দিকের কোণটার কাছে এগিয়ে আসতে পারে। ঘণ্টা বাজার সঙ্গে সঙ্গে টম তার টুলটার উপর বসে পড়ে। স্যান্ডেলকে কিন্তু কোনাকুনিভাবে হেঁটে পুরো মঞ্চটা পার হয়ে নিজের জায়গায় পৌঁছুতে হয়। ব্যাপারটা সামান্য, কিন্তু এইরকম অনেকগুলো সামান্য ব্যাপার যখন একসঙ্গে দানা বাঁধে তখন আর তা সামান্য থাকে না। ওই ক-পা বেশি হাঁটতে বাধ্য হয়েছে স্যান্ডেল, ওইটুকু শক্তি বেশি খরচ করেছে, বিশ্রামের অত্যন্ত মহার্ঘ্য একমিনিট সময়ের থেকেও কয়েক সেকেন্ড খোয়া গেছে। প্রতি রাউন্ডের সূচনায় টম অত্যন্ত মন্থরভাবে অগ্রসর হয়েছে আর স্যান্ডেলকে বেশি করে হাঁটিয়েছে। আবার প্রতিটি রাউন্ডের সমাপ্তির সময় দেখা গেছে চতুর টম ঠিক স্ব-স্থানে ফিরে এসেছে। ঘণ্টা বাজার সঙ্গে সঙ্গে বসে পড়েছে নিজের টুলে।

আরও দু-রাউন্ড খেলা হয়ে গেছে। টম তার শক্তিব্যয়ে যতটা কৃপণ, স্যান্ডেল ঠিক ততটাই বেহিসেবি। স্যান্ডেল খেলার গতি বাড়াবার জন্যে সচেষ্ট হলে টম অস্বস্তিতে পড়ে। স্যান্ডেলের অসংখ্য আঘাতের মধ্যে বেশ কিছু লক্ষ্যভেদ করেছে। তবু টম তার শ্লথভঙ্গি ত্যাগ করতে অনিচ্ছুক। মাথাগরম ছোকরারা ওদিকে চেঁচিয়ে আসর মাত্ করছে—টমকে লড়তে বলছে। ষষ্ঠ রাউন্ডে স্যান্ডেল আবার অসতর্ক হতেই টমের ডান হাতের ভয়াবহ ঘুষি এসে পড়ে তার চোয়ালে। আবার রেফারি নয় গোনা অবধি পড়ে থাকে সে। সপ্তম রাউন্ডেই স্যান্ডেলের অতি-উৎসাহ ঝিমিয়ে আসে। বুঝতে পারে এটা তার জীবনের কঠিনতম লড়াই। টম কিঙ্ বুড়ো হতে পারে কিন্তু এ অবধি সে টমের মতো যোদ্ধার সম্মুখীন হয়নি। বুড়ো টম কখ্খনও মাথা গরম করে না, তার আত্মরক্ষার কৌশল নিখুঁত, তার ঘুষির আঘাত যেন মুগুরের ঘা। তাছাড়া তার ডান বাঁ দু-হাতেই ছিল নক্-আউট করার ক্ষমতা। তাহলেও টম কিন্তু বারবার আঘাত হানতে সাহস পায় না। আঙুলের ভাঙা গাঁটগুলোর কথা সে ভোলেনি। শেষ পর্যন্ত লড়তে হলে খুব বুঝে-সুঝে প্রতিটি আঘাত হানা প্রয়োজন। টুলে বসে ওপ্রান্তে স্যান্ডেলের দিকে তাকিয়ে টমের মনে হল ওর অভিজ্ঞতার সঙ্গে স্যান্ডেলের যৌবনকে যদি যুক্ত করা যেত, সেটা নিশ্চিতভাবে বিশ্ব হেভিওয়েট চ্যাম্পি-য়ানের জন্ম দিত। কিন্তু মুশকিল এই যে স্যান্ডেল কোনদিনই ওয়ার্ল্ড-চ্যাম্পিয়ান

হবে না। তার সে বিচক্ষণতা নেই। একমাত্র তার যৌবনকে বিকিয়েই সে তার অভিপ্রায় পূর্ণ করতে পারে। তারপর একদিন সে বিচক্ষণতা অর্জন করবে ঠিকই, কিন্তু ততদিনে তার যৌবন ফুরিয়ে যাবে।

যতরকম ভাবে সম্ভব টম সুযোগ নিতে কসুর করে না। সুবিধে পেলেই সে আঁকড়ে ধরছে বিপক্ষকে। আর আঁকড়ে ধরার মুহূর্তে বলতে গেলে প্রতিবারই তার কাঁধটা স্যান্ডেলের পাঁজরে আঘাত করছে। মুষ্টিযুদ্ধের হিসেবে ঘুষির মতোই কার্যকর কাঁধটা। তাছাড়া এতে শক্তির অপচয়ও হয় অপেক্ষাকৃত কম। একবার পাকড়ে ধরতে পারলে টম তার পুরো দেহের ওজনটা ছেড়ে দেয় বিপক্ষের উপর। দুজনকে ছাড়িয়ে দেবার জন্যে তখন রেফারির হস্তক্ষেপ প্রয়োজন হয়ে পড়ে। টম যখনই কাঁধ দিয়ে স্যান্ডেলের পাঁজরে গোঁত্তা মেরে ওকে জাপটে ধরে, ওর মাথাটা থাকে স্যান্ডেলের বাঁ-হাতের তলায়। স্যান্ডেল এইরকম সময় তার পিঠের দিক দিয়ে ডান হাত চালিয়ে টমের মুখে আঘাত করে। স্যান্ডেলের এই মারের চাতুর্য দর্শকদের সহর্ষ তারিফ পায়, কিন্তু টমের তেমন কোন ক্ষতি করতে পারে না। শক্তির অহেতুক অপচয়। স্যান্ডেলের কিন্তু ক্লান্তি নেই, কোন বিকার নেই। টম মুচকি মুচকি হাসে আর সহ্য করে যায় মারগুলো।

স্যান্ডেল এবার ডান হাতে পরপর ক-বার জোরালো ঘুষি চালায়। দেখে মনে হয় টম দারুণ মার খাচ্ছে। প্রাচীন মুষ্টিযোদ্ধারা কিন্তু তারিফ দেয় টমকেই। স্যান্ডেল যেই ঘুষি চালাতে যাচ্ছে, টমের বাঁ-হাতের গ্লাভ্স্‌টা নিপুণভাবে ছুঁয়ে যাচ্ছে স্যান্ডেলের ডান-হাতের গুলি। ঘুষিগুলো টমের গায়ে এসে লাগছে ঠিকই কিন্তু তার শক্তিহরণ করে নিচ্ছে টমের ওই সামান্য স্পর্শটুকু। নবম রাউন্ডের শুরুতে এক মিনিটের মধ্যে টমের ধনুক-আকার ডানহাতের আঘাতে পরপর তিনবার স্যান্ডেলের অত ভারী দেহখানা লুটিয়ে পড়ল। প্রতিবারই নয় গোনা অবধি পুরো সময়টার সদ্ব্যবহার করে তারপর স্যান্ডেল উঠে দাঁড়িয়েছে। আঘাতে আঘাতে বিহ্বল, দ্বিধাগ্রস্ত। কিন্তু ক্ষমতা হারায়নি। স্যান্ডেলের আর ক্ষিপ্রতা নেই, আগের মতো আর বেহিসেবি শক্তিক্ষয়ও করছে না। দাঁতে দাঁত টিপে লড়ে যাচ্ছে। তার প্রধান সম্পদ যৌবনের ভাঁড়ার থেকে যথেচ্ছ ঋণ গ্রহণ করে চলেছে। টমের প্রধান সম্পদ কিন্তু অভিজ্ঞতা। তেজ আর প্রাণ-শক্তিতে ভাঁটা পড়ার সঙ্গে সঙ্গে সুদীর্ঘ যোদ্ধা-জীবনের অর্জিত জ্ঞানের সাহায্যে ঘাটতিটুকু পূরণ করে নিয়েছে চাতুর্য। নিজের দৈহিক শক্তির অপব্যয় রোধ করার জন্য একটিও বাড়তি অঙ্গসঞ্চালন তো নয়ই, উপরন্তু প্রতিপক্ষকে সেই একই ভুল করতে বাধ্য করার কৌশল জানে টম। হাত পা আর দেহের ছলনাময় ভঙ্গিতে বারবার সে প্রলুব্ধ করছে স্যান্ডেলকে। অহেতুক স্যান্ডেল লাফিয়ে পিছিয়ে যাচ্ছে, ঘাড় নোয়াচ্ছে বা আক্রান্ত হবার ভয়ে প্রতিরোধমূলক ভঙ্গি গ্রহণ করছে। টম ঠিক সুযোগ করে অবসর নিচ্ছে লড়াইয়ের ফাঁকে ফাঁকে, কিন্তু স্যান্ডেলকে একমুহূর্ত নিশ্চেষ্ট থাকতে দিচ্ছে না। এটা পরিণত বয়সের নীতি।

দশম রাউন্ডের শুরুতেই টম বিপক্ষের আক্রমণ রোধ করতে সোজা স্যান্ডেলের মুখের উপর বাঁ-হাতের ঘুষি ঝেড়ে গেল পরপর ক-বার। স্যান্ডেল শেষ পর্যন্ত পালটা কৌশল হিসেবে টমের বাঁ-হাতের ঘুষিগুলো মাথা নুইয়ে এড়িয়ে গিয়ে ডান হাতের হুক্ ঝাড়তে শুরু করল টমের মাথায়।" আঘাতগুলো ঠিক জায়গা মতো না লাগায় কার্যকর হয়নি। কিন্তু প্রথম আঘাতটা লাগার পর অচেতনতার সেই সুপরিচিত কালো পর্দাটা নেমে এসেছিল টমের দু-চোখে, সেই মুহূর্তটিতে বা সেই মুহূর্তের এক ভগ্নাংশ খানেক সময় টম হারিয়ে গিয়েছিল। আঘাত পাবার আগের মুহূর্তে ও দেখেছিল স্যান্ডেল তার মার এড়াতে দৃষ্টিপথ থেকে সরে যাচ্ছে—দেখেছিল অগণিত

দর্শকের মুখগুলো ফ্যাকাশে হয়ে যাচ্ছে। তারপরই অন্ধকার। আবার দৃষ্টি ফিরে পেতেই সেই দর্শকদের মুখ আর স্যাণ্ডেলকে দেখতে পেল টম। এতক্ষণ ঘুমোবার পর যেন চোখ খুলল। তবে সংজ্ঞাহীন মুহূর্তটি তিলমাত্র স্থায়ী হয়েছিল বলে মাটিতে লুটিয়ে পড়বারও সময় পায়নি টম। দর্শকরা দেখে টম টলমল করছে, হাঁটুর জোর হারিয়ে ফেলেছে। পরক্ষণেই অবশ্য বাঁ-কাধের আশ্রয়ে থুতনি গুঁজে নিজেকে সামলে নেয় টম।

পর পর ক-বার একই পদ্ধতিতে আক্রমণ চালিয়ে যায় স্যাণ্ডেল। টম শেষ পর্যন্ত বিহ্বলতা কাটিয়ে আত্মরক্ষার এবং পালটা আক্রমণের উপায় বের করে। বাঁ-হাতে ঘুষি মারবার ভণিতা করে আধ-পা পিছনে সরে এসে সম্পূর্ণ শরীরের ওজনটুকু কাজে লাগায়, ডানহাতের আপারকাট্ মারে। সময়ের নির্ভুল বিচারে আঘাতটা সোজা গিয়ে পড়ে স্যাণ্ডেলের মুখের উপর। আঘাতের প্রচণ্ডতা স্যাণ্ডেলকে শূন্যে তুলে আছড়ে ফেলে। তার মাথা আর কাঁধে চোট লাগে। পরপর দুবার স্যাণ্ডেলকে একইভাবে ধরাশায়ী করে তারপর দড়ির উপর ফেলে ঘুষির বন্যা বইয়ে দেয়। স্যাণ্ডেলকে একমুহূর্ত অবসর দেয় না সামলে ওঠার—মুহুর্মুহু আঘাতে জর্জরিত করে দেয়। উত্তেজনায় আসন ছেড়ে দাঁড়িয়ে ওঠে প্রতিটি দর্শক। অবিরাম হর্ষধ্বনিতে প্রেক্ষাগৃহ চঞ্চল। কিন্তু অসামান্য শক্তি আর সহ্য-ক্ষমতা স্যাণ্ডেলের। এখনও পায়ের উপর ভর রেখে দাঁড়িয়ে আছে। স্যাণ্ডেলের নক-আউট হওয়া সম্বন্ধে নিশ্চিন্ত হয়ে এই বীভৎস অত্যাচারের হাত থেকে তাকে বাঁচাতে পুলিশের এক ক্যাপ্টেন রিঙের ধারে উঠে আসে লড়াই থামিয়ে দেবার জন্যে। ঠিক এমনি সময় ঘণ্টাধ্বনি রাউণ্ডের সমাপ্তি ঘোষণা করে। টলমল করে নিজের জায়গায় ফিরে আসে স্যাণ্ডেল। পুলিশের ক্যাপ্টেনের কাছে প্রতিবাদ জানায় লড়াই বন্ধ করার চেষ্টা করেছে বলে। লড়বার শক্তি আর সামর্থ্য দুটোই তার অটুট আছে। নিজের বক্তব্যের সমর্থনে সে দুবার লাফিয়ে উঠে সরে আসে পিছনে। পুলিশের ক্যাপ্টেন আর হস্তক্ষেপ না করে ফিরে যায়।

পিঠে ঠেস দিয়ে টুলের উপর হতাশভাবে বসে আছে দমছুট টম। লড়াইটা বন্ধ হয়ে গেলে রেফারি বাধ্য হত টমকে জয়ী ঘোষণা করতে—করকরে ডলারগুলো চলে আসত পকেটে। টম তো আর স্যাণ্ডেলের মতো যশ এবং উজ্জ্বল ভবিষ্যতের জন্যে লড়ছে না, ওর লড়াই শুধু তিরিশটা ডলারের জন্যে। আবার একমিনিট অবসর পেয়ে গেল স্যাণ্ডেল, এর মধ্যেই খানিকটা সামলে উঠবে নিশ্চয়।

তরুণের জয় সুনিশ্চিত—কে যেন টমের কানের কাছে গুনগুন করে উঠল। টমের মনে পড়ে গেল স্টাউশার বিল্‌কে হারাবার পর সে-রাতে ও কার মুখে যেন এই একই কথা শুনেছিল। টমের এক অনুরাগী সমর্থক সেদিন ওকে ড্রিঙ্কের আহ্বান জানিয়েছিল। সে-ই বলেছিল কথাগুলো। সে-রাতে টমই ছিল তরুণ আর আজ তারুণ্যের প্রতিমূর্তি বসে আছে তার বিপরীত দিকে। আধঘণ্টা হয়ে গেল লড়ছে টম এবং টমের বয়সটা কম নয়। স্যাণ্ডেলের মতো লড়লে পনের মিনিটের বেশি সে টিকতে পারত না। আসল কথা, দুই রাউণ্ডের মধ্যবর্তী ওই সামান্য অবসরে ওর স্ফীত শিরা আর আহত, ক্লান্ত হৃৎপিণ্ড হৃত ক্ষমতা পুনরুদ্ধারে সমর্থ হচ্ছে না। তাছাড়া দুর্বল শরীর নিয়েই সে শুরু করেছে লড়াই। পা দুটো ভারী ঠেকছে, শিরায় টান ধরতে শুরু করেছে। দু-মাইল পথ হেঁটে আসা ঠিক হয়নি একেবারে। তাছাড়া সেই সকাল থেকে তার মাংস খাবার দুর্নিবার বাসনাটাও মেটেনি। কসাইরা ওকে ধার দিতে রাজি হয়নি মনে পড়তেই একরাশ ঘৃণা মনে উথলে ওঠে। একজন বয়স্ক মানুষের পক্ষে এমন আধপেটা খেয়ে লড়াইয়ে নামা সত্যিই অসুবিধাজনক। একটুকরো মাংস আর এমন-কি ব্যাপার—

কয়েক পেনি তো দাম! কিন্তু সেটুকু জুটলেও আজ হয়ত তিরিশটা ডলার উপার্জন করতে পারত টম।

একাদশ রাউন্ডের ঘন্টা পড়তেই স্যান্ডেল তেড়ে এল। হাবভাবে যতই চাঙ্গা দেখাতে চাক না কেন আসলে কিন্তু তা নয়। টম জানে পুরোটাই ধাপ্পা। মুষ্টিযুদ্ধে মান্ধাতার আমল থেকেই এই ধাপ্পা চালু। স্যান্ডেলের আক্রমণের প্রথম দমকার হাত থেকে নিজেকে বাঁচাতে টম ওকে প্রথমে আঁকড়ে ধরেছিল। তারপর বাঁধন আলগা করে মুক্ত করে দিল স্যান্ডেলকে। টম যা চেয়েছিল তাই ঘটল। বাঁ-হাতের ঘুষি মারার ভড়কি দিতেই স্যান্ডেল একপাশে কাত হয়ে হাত ঝাঁকিয়ে ঘুষি চালাল। সঙ্গে সঙ্গে আধ-পা পিছনে সরে মোক্ষম একটি ডানহাতের আপার-কাটে স্যান্ডেলকে ধরাশায়ী করে ফেলল টম। তারপর একমুহূর্তের অবসর নয়—মারের পর মার, হুক ও ড্রাইভ, হরেক রকমের মারে চুর চুর করে দেয় স্যান্ডেলকে। দড়ির উপর আছড়ে ফেলেছে এবার স্যান্ডেলকে। নিজেও আঘাত পাচ্ছে কিন্তু তার বহুগুণ বেশি আঘাত দিচ্ছে। স্যান্ডেল জড়িয়ে ধরলে নিজেকে ছাড়িয়ে নিচ্ছে, জড়িয়ে ধরার প্রয়াস পেলেই আঘাত হানছে, মাটিতে লুটিয়ে পড়ার উপক্রম হলে নিজেই একহাতে তাকে টেনে দাঁড় করিয়ে রেখে অন্য হাতের ঘুষির আঘাতে দড়ির গায়ে ঠেলে দিচ্ছে। দড়ির উপর ফেলে দিতে পারলে মাটিতে লুটিয়ে পড়তে পারবে না—আরও আঘাত করার সুযোগ মিলবে।

ইতিমধ্যে প্রেক্ষাগৃহ উন্মত্ত। প্রতিটি দর্শক টমের হয়ে চেঁচাচ্ছে—'শেষ করে দাও! ওকে শেষ করে ফেল টম্!' লড়াইয়ের অন্তিম পরিণতি আসবে ঘূর্ণিঝড়ের দাপট নিয়ে, এই তো চায় বক্সিং-আসরের দর্শক।

আধঘন্টা ধরে শক্তি সঞ্চয় করে রেখেছে টম এই মুহূর্তটির অপেক্ষায়। অকৃপণ ভাবেই সেই শক্তিকে এখন সে কাজে লাগাচ্ছে। এই তার একমাত্র সুযোগ—পারে তো এখনই পারবে। খুব দ্রুত ফুরিয়ে আসছে টমের শক্তির সঞ্চয়। পুরোপুরি ক্ষমতা হারাবার আগেই স্যান্ডেলকে একেবারে ধরাশায়ী করতে পারবে বলে আশা রাখে টম। আঘাত হেনে চলে। প্রতিটি আঘাত ঠান্ডা মাথায় হিসেব করা। কতটা শক্তি ব্যয় হচ্ছে আর কতটা ক্ষতি করতে পারছে, তারই চুলচেরা বিচার। স্যান্ডেলের মতো একজনকে নক্‌আউট করা যে কি কঠিন তা সে উপলব্ধি করছে এখন। অসামান্য সহ্য-শক্তি তার। এ হিম্মত শুধু তাজা যৌবনেরই থাকে। স্যান্ডেল মুষ্টিযোদ্ধা হিসেবে নাম করবেই। এইরকম কঠিন পেশীতন্তু দিয়েই তৈরি হয় সার্থক যোদ্ধাদের দেহ।

স্যান্ডেল টলমল করে কিন্তু টমেরও পায়ে খিঁচ ধরেছে, গাঁটগুলো বিদ্রোহ করছে। তবু নিজেকে শক্ত করে টম। ভয়ঙ্করভাবে ঘুষি চালায়। প্রতিবার আঘাত হানার সঙ্গে সঙ্গে তার জীর্ণ আহত হাত দুটো অশেষ যন্ত্রণায় অস্থির হয়ে উঠেছে। নিজে কোন আঘাত পাচ্ছে না, তবু স্যান্ডেলের মতোই প্রতিমুহূর্তে দুর্বল হয়ে পড়ছে সে। ঘুষি-গুলো ঠিক জায়গাতেই পড়ছে, কিন্তু ঘুষিতে আর সেই জোর নেই। ঐকান্তিক ইচ্ছা-শক্তির ফসলমাত্র। টম এখন পা ঘষড়ে ঘষড়ে নড়াচড়া করছে। দুর্বলতার লক্ষণটা চোখে পড়ামাত্র স্যান্ডেলের সমর্থকরা চিৎকার করে উৎসাহিত করতে চায় তাকে।

আবার প্রচন্ড রূপ ধরে টম। পরপর দুটো ঘুষি চালায়—বাঁ-হাতের মারটা লাগে একটু উঁচুতে, সোলার প্লেক্সাসে। ডান হাতেরটা এসে পড়ে চোয়ালের উপর। মারে তেমন জোর ছিল না কিন্তু স্যান্ডেল এত দুর্বল, এতই বিহ্বল যে সঙ্গে সঙ্গে সে কাটা ছাগলের মতো লুটিয়ে পড়ে ছটফট করতে শুরু করল। রেফারি তার মাথার কাছে দাঁড়িয়ে সময় গণনা শুরু করে দিল। দশ সেকেন্ড হাঁকার মধ্যে উঠে দাঁড়াতে না পারলেই হার। পুরো প্রেক্ষাগৃহ জুড়ে উদগ্রীব নীরবতা। কম্পিত পায়ে দাঁড়িয়ে আছে টম। মৃত্যুকালীন আচ্ছন্নতা যেন তাকে ঘিরে ধরেছে। সমবেত দর্শকদের মুখগুলো সমুদ্রের

মতো দোল খাচ্ছে—কাছে আসছে, দূরে সরে যাচ্ছে, আর বহুদূর থেকে যেন কানে ভেসে আসছে রেফারির সময়-গণনা—এক—দুই—

এরপরেও যৌবনই একমাত্র মাথা তুলে দাঁড়াতে পারে। স্যাণ্ডেলও উঠে দাঁড়াল। চার গোনা হতেই সে গড়িয়ে গিয়ে উপুড় হয়ে শুল। অন্ধের মতো দড়িটা ধরার জন্যে ছটফট করতে লাগল। সপ্তম সেকেণ্ডে কোনক্রমে ঘষড়ে হাঁটুর উপর ভর দিয়ে উঠে বসল। মাতালের মতো কাঁধের উপর মাথাটা এলোমেলো দুলছে। রেফারি 'নয়' হাঁকা মাত্র সিধে উঠে দাঁড়াল স্যাণ্ডেল। আত্মরক্ষার সঠিক ভঙ্গিতে বাঁ-হাতে মুখ ঢেকে রেখেছে, ডানহাতে ঢেকেছে পেট। সবচেয়ে গুরুত্বপূর্ণ অঙ্গটি সুরক্ষিত করে বেতালা পা ফেলে টমের দিকে এগিয়ে এল স্যাণ্ডেল। আশা করছে টমকে জাপটে ধরে আরও খানিকটা সময় কাটিয়ে দিতে পারবে।

স্যাণ্ডেল উঠে দাঁড়ানোমাত্র দুবার ঘুষি চালায় টম। দুবারই কিন্তু তার আঘাত গিয়ে পড়ে স্যাণ্ডেলের ভাঁজ-করা হাতের বর্মের উপর। পরমুহূর্তেই স্যাণ্ডেল মরিয়া হয়ে পাকড়ে ধরে টমকে। দুজনকে ছাড়িয়ে দেবার চেষ্টায় হাত লাগায় রেফারি। টমও চেষ্টা করে মুক্তি পাবার। টম জানে যুবকেরা কত তাড়াতাড়ি সামলে উঠে। স্যাণ্ডেল যদি সামলে ওঠার সময় না পায় টমের জয় সুনিশ্চিত। একটা সোজা আঘাতই যথেষ্ট। স্যাণ্ডেলকে সে যে-প্যাঁচে ফেলেছে জয় তার অবধারিত। মুষ্টিযুদ্ধের রীতি নীতি ও কৌশল—সর্বদিক দিয়েই সে পরাস্ত করেছে স্যাণ্ডেলকে। জট খুলে যাওয়ায় স্যাণ্ডেল এবার দূরে সরে গেছে। টিকে থাকা না-থাকার এক সঙ্কটময় সন্ধিক্ষণে দোদুল্যমান স্যাণ্ডেল। একটি উত্তম মারে এখুনি ওকে লুটিয়ে ফেলে খেলার নিষ্পত্তি করে দিতে পারে টম। মাংস খেতে না-পাওয়ার কথাটা আবার খেয়াল হতেই তিক্ততায় ভরে ওঠে সমস্ত মনটা। মাংসটুকু পেলে হয়ত এইমুহূর্তে তার ঘুষিটা ঠিক প্রয়োজন-মতো জোরালো হতে পারত। সমস্ত স্নায়ুর শক্তি একত্র করে টম ঘুষি মারল কিন্তু তাতে না আছে জোর না আছে গতি। স্যাণ্ডেল টলে গেল কিন্তু পড়ল না। কোন রকমে সরে এসে দড়ি ধরে দাঁড়াল। টমও বেসামাল পায়ে ওর দিকে এগিয়ে গিয়ে হতাশাগ্রস্ত মানুষের শেষ চেষ্টা হিসেবে আবার ঘুষি চালাল। কিন্তু ওর দেহের উপর কোন নিয়ন্ত্রণ নেই। আছে শুধু লড়ে যাবার মনোভাব—তাও ম্লান ঝাপসা হয়ে এসেছে ক্লান্তিতে। যে-আঘাতটা চোয়ালের উপর পড়ার কথা সেটা কাঁধের উপর পড়ল। আরও উঁচুতে ঘুষিটা চালাতে চেয়েছিল টম, কিন্তু ক্লান্ত মাংসপেশী তার সেই আদেশ পালন করতে পারেনি। উলটে আঘাতের প্রতিক্রিয়ায় সে নিজেই টলমল করে ওঠে, আরেকটু হলেই পড়ে যেত। আবার চেষ্টা করে টম। একার পুরোপুরি লক্ষ্যভ্রষ্ট। অপরিসীম ক্লান্তিতে স্যাণ্ডেলের গায়ের উপর আছড়ে পড়ে। স্যাণ্ডেলকে দুহাতে আঁকড়ে ধরে নিজের পতন রোধ করে।

টম নিজেকে ছাড়িয়ে নেবার চেষ্টা করে না। আর তার করার কিছু নেই। টম ফুরিয়ে গেছে। জয়লাভ করেছে যৌবন। আলিঙ্গনে আবদ্ধ থাকার সময়েই টম অনুভব করে স্যাণ্ডেল শক্তি ফিরে পাচ্ছে। রেফারি ওদের ছাড়িয়ে দেবার পর টম দেখে, সাক্ষাৎ-যৌবন কেমন বলীয়ান হয়ে উঠছে প্রতিমুহূর্তে। প্রথমদিকে স্যাণ্ডেলের ঘুষিতে কোন জোর ছিল না, আদৌ তা কার্যকর হয়নি। কিন্তু ক্রমেই জোরালো আর নির্ভুল হয়ে উঠেছে তার মারগুলো। ঝাপসা চোখে টম দেখে গ্লাভ্স্-পরা একটা হাত তার চোয়াল লক্ষ্য করে ছুটে আসছে। আসন্ন বিপদ সম্বন্ধে সচেতন হয়ে হাত তুলে আঘাত বাঁচাতে চায় টম। কিন্তু মন চাইলেও দেহ পারে না। হাত তো নয়, যেন কয়েক মণ সীসে। এমনিতে উঠতে চায় না হাতটা, তাই ইচ্ছাশক্তি দিয়ে তাকে ঠেলে তুলতে চায়।

গ্লাভস্-পরা হাতটা এসে পড়ল টমের চোয়ালে। বিদ্যুৎস্পৃষ্ট হবার মতো একটা শুধু ঝলক—সঙ্গে সঙ্গে আঁধারের ওড়না এসে ঢেকে দিল টমকে।

টম চোখ খুলে দেখল সে রিঙের ধারে নিজের জায়গায় বসে আছে। বাণ্ডির সমুদ্র-উপকূলে ঢেউয়ের গর্জনের মতো ভেসে আসছে দর্শকদের চিৎকার। স্পঞ্জে করে তার ঘাড়ে জল দেওয়া হচ্ছে। মুখ আর বুকের উপর ঠাণ্ডা জল ছিটিয়ে সিড সুলিভান তাকে চাঙ্গা করতে চাইছে। হাতের গ্লাভ্স্ দুটো আগেই খুলে নেওয়া হয়েছে। স্যাণ্ডেল ওর উপর ঝুঁকে পড়ে করমর্দন করছে। টমকে আজ হারিয়ে দিয়েছে স্যাণ্ডেল কিন্তু তার জন্যে ওর প্রতি একটুও বিরূপ বোধ করে না টম। উৎফুল্লভাবেই করমর্দন করে। আঙুলের চাপে ভাঙ্গা গাঁটগুলো অত্যন্ত পীড়া দেয়। স্যাণ্ডেল এবার মঞ্চের মাঝখানে এসে দাঁড়ায়। তরুণ যোদ্ধা প্রণ্টোর চ্যালেঞ্জের মোকাবিলা করবার সিদ্ধান্তের কথা ঘোষণা করে, আর বাজির পরিমাণ বাড়িয়ে একশ ডলার করে দেয়। ম্রিয়মাণভাবে তাকিয়ে থাকে টম। সহকারীরা ওর মুখ থেকে জল মুছে মঞ্চপরিত্যাগের ব্যবস্থা করে দিচ্ছে। হঠাৎ ক্ষুধার্ত বোধ করে টম। অবশ্য খিদের জ্বালা নয়—একটা অবশ ভাব, জঠরের অভ্যন্তরে একটা দপদপানি যেটা সারা শরীর জুড়ে ছড়িয়ে পড়ছে। টমের মনে পড়ে যায় লড়াইয়ের সেই বিশেষ মুহূর্তটির কথা। স্যাণ্ডেলের তখন পুরোপুরি বিপর্যস্ত বেসামাল অবস্থা। পরাজয়ের গহ্বরে তাকে তলিয়ে দিতে পারত টম অতি সহজেই। মাংসটুকু যদি খেতে পেত—ওই বাড়তি ক্ষমতাটুকু নিশ্চয় থাকত তার। শেষ আঘাতের পিছনে সামান্য একটু ক্ষমতার অভাবই টমের পরাজয় ডেকে এনেছে। শুধু মাংসটুকু খেতে না-পাওয়ার জন্যেই হেরে গেল টম।

দড়ির ফাঁক গলে বেরোবার সময় টমকে সাহায্য করতে এগিয়ে এসেছিল সহ-কারীরা। তাদের সরিয়ে দিয়ে টম নিজেই মাথা নিচু করে দড়ি পেরিয়ে ভারী পায়ে মঞ্চ থেকে লাফিয়ে নামল। সহকর্মীরা ভিড় সরাতে লাগল, আর টম তাদের পিছু-পিছু চলল। ড্রেসিং-রুম থেকে বেরিয়ে হলঘরটা পেরিয়ে রাস্তায় পা দিতে যাবে, পিছন থেকে কয়েকজন ছোকরা বলে উঠল, 'অমন সুযোগ পেয়েও ছেড়ে দিলে কেন?'

'বেশ করেছি,' এককথায় উত্তর সেরে সিঁড়ি টপ্‌কে রাস্তায় এসে নামল টম।

মোড়ের মাথায় পাবলিক হাউসের সুইং-ডোরটা খুলছে আর বন্ধ হচ্ছে। টম দেখল ভিতরে ঝলমল করছে আলো, হাসিমুখে মহিলারা পানীয় পরিবেশনে ব্যস্ত, আজকের লড়াই নিয়ে আলোচনা চলছে, বারের উপর প্রচুর মুদ্রার ঝনঝনানি। কে যেন চেঁচিয়ে তাকে আমন্ত্রণ জানাল। একটু থমকে দাঁড়িয়েছিল টম; তারপর আমন্ত্রণ প্রত্যাখ্যান করে এগিয়ে চলল।

পকেটে একটা আধলা নেই। দু-মাইল হেঁটে ফেরা সোজা কথা নয়। সত্যিই বয়স হয়ে যাচ্ছে টমের। ডোমেন্ পেরিয়ে হঠাৎ রাস্তার ধারে একটা বেঞ্চির উপর বসে পড়ল টম। ভাবতেই মনটা দুমড়ে যাচ্ছে যে লড়াইয়ের ফলাফল জানবার জন্যে ওরই পথ চেয়ে ওর বউ হাঁ করে বসে আছে বাড়িতে। লড়াইয়ে নক্-আউট হওয়ার চেয়েও ঢের ভয়াবহ এখন ওর সম্মুখীন হওয়া। কি করে ওর সামনে গিয়ে দাঁড়াবে ভেবে পায় না টম।

অত্যন্ত দুর্বল লাগে। সারা শরীর যেন জ্বলছে। হাতের ভাঙ্গা গাঁটগুলো স্মরণ করিয়ে দেয় মাটি-কাটার কাজ পেলেও একসপ্তাহের আগে কোদাল বা বেলচা চালাতে পারবে না। খিদেটা যেন আগুন হয়ে জ্বলছে পেটের মধ্যে। অত্যন্ত অসুস্থ বোধ করছে। নিজের এই অসহায় অবসন্ন অবস্থায় ভেঙ্গে পড়ে টম। ভিজে ওঠে দুচোখ। দুহাতে মুখ ঢেকে কাঁদতে শুরু করে। সঙ্গে সঙ্গে মনে পড়ে যায় বহুদিন আগে স্টাউশার বিলকে হারাবার রাতটার কথা। বেচারা স্টাউশার! এতদিনে টম বুঝতে পারছে স্টাউশার কেন সেদিন ড্রেসিং-রুমে বসে কান্নায় ভেঙ্গে পড়েছিল।

## মেক্সিকানটি

১

কেউই ওর ইতিহাস জানত না। বিপ্লবী সংগঠনের লোকেরা তো নয়ই। ওদের চোখে সে এক 'রহস্যময় দেশপ্রেমিক'। আসন্ন মেক্সিকান বিপ্লবের জন্য সে ওদের মতোই হাড়ভাঙ্গা পরিশ্রম করলেও ওরা কিন্তু ওকে সহজে মেনে নিতে চায়নি। দলের একজনও ওকে পছন্দ করত না। প্রথম যেদিন ও একঘর লোকের ভিড়ের মধ্যে ঢুকে পড়েছিল সবাই ওকে গুপ্তচর ভেবেছিল। ডায়াজের গুপ্তচর-বাহিনীর কেনা গোলাম। ভাবাই স্বাভাবিক; কারণ সারা আমেরিকা জুড়ে সামরিক ও অসামরিক বিভিন্ন কারাগারে এখন আটক রয়েছে অসংখ্য কমরেড। তাছাড়া প্রতিনিয়ত আরও বহু কমরেডকেই শৃংখলিত অবস্থায় সীমান্ত পার করিয়ে নিয়ে যাওয়া হচ্ছে দেয়ালে পিঠ দিয়ে দাঁড় করিয়ে গুলি করে হত্যা করার জন্যে।

প্রথম দর্শনে বালকটি ওদের মনে কোন রেখাপাত করতে পারেনি। বালকই বলতে হবে, কারণ বয়স তার আঠার-র বেশি নয় এবং বয়সের তুলনায় চেহারাটা তেমন বড়সড় কিছু নয়। ছেলেটি বলেছিল, তার নাম ফিলিপ রিভেরা। সে বিপ্লবের জন্যে কাজ করতে চায়। ব্যস—আর কোন বাড়তি কথা সে উচ্চারণ করেনি, কোন কৈফিয়ত পেশ করেনি। নীরবে অপেক্ষা করেছিল। তার মুখে হাসির কোন আভাস ছিল না, দৃষ্টিতেও প্রকাশ পায়নি কোন আবেদন। অমন যে ডাকাবুকো পাওলিনো ভেরা সে-ও কিন্তু অন্তরে অন্তরে শিউরে উঠেছিল। ছেলেটার মধ্যে কি যেন একটা আছে। একটা অবাধ্য ভয়ঙ্কর ভাব—যার হদিস মেলাও ভার। ওর কালো চোখে যেন সাপের দৃষ্টি আর বিষ ঝরে পড়ে। নিরুত্তাপ আগুনের মতো জ্বলে চোখ দুটো। একরাশ তিক্ততার ঘনীভূত রূপ। চক্রান্তকারীদের মুখের উপর দিয়ে দৃষ্টি বুলোতে বুলোতেই তার চোখ পড়েছিল মিসেস সেট্‌বির উপর। ছোটখাট মহিলাটি একমনে টাইপ করছিলেন। এক লহমার জন্যে ওর দৃষ্টি স্তব্ধ হয়েছিল মিসেস সেট্‌বির উপর। তারই মধ্যে ভদ্রমহিলা চোখ তুলে তাকান। সঙ্গে সঙ্গে সেই অজানা ব্যাপারটা তাঁর কাজ থামিয়ে দেয়। ফের টাইপ শুরু করার আগে তাঁকে আবার চিঠিটা পড়ে নিতে হয়।

পাওলিনো ভেরা জিজ্ঞাসু দৃষ্টিতে আরেলানো আর রামোসের দিকে তাকিয়েছিল। ওদেরও চোখে সেই একই জিজ্ঞাসা। সবাই নীরবে এ ওর দিকে চায়। অবিশ্বাস আর সন্দেহের ভাব প্রকাশ পায় তাদের দৃষ্টিতে। এই রোগা ছেলেটি তাদের কাছে অপরিচিত। একজন অপরিচিতকে আশঙ্কা করার মতো সব কারণই ওর মধ্যে রয়েছে। সমস্ত ধরা-ছোঁয়ার বাইরে মনে হয় ছেলেটিকে। সৎ সাধারণ বিপ্লবীদের এরা ঠিক চিনতে পারে। এই বিপ্লবীরা ডায়াজ আর তার নৃশংসতাকে মনে-প্রাণে ঘৃণা করে, কারণ তারা সত্যিই সৎ ও সাধারণ দেশপ্রেমিক। ছেলেটির মধ্যে বাড়তি কিছু আছে, সেটা যে ঠিক কি তা ওরা জানে না। ওদের মধ্যে সবচেয়ে তৎপর ভেরা। ভেরাই এগিয়ে এসেছিল নীরবতা ভঙ্গ ক'রে।

'তাহলে তুমি বলছ বিপ্লবের জন্যে কাজ করতে চাও?' নিষ্প্রাণ শোনাল ভেরার কথাগুলো—'কোটটা খুলে ওই ওখানে টাঙিয়ে রাখ। আমি তোমায় দেখিয়ে দিচ্ছি। এদিকে এস—কোথায় গেল আবার ন্যাতা আর বালতিটা! বড্ড নোঙরা হয়েছে ঘরটা। ঘরটা মুছে ফেল। এ-ঘরটা হয়ে গেলে বাকিগুলোও এক এক করে সাফ করবে, তারপর পিকদানি আর জানালাগুলো তো রয়েইছে।'

'এটা কি বিপ্লবের স্বার্থে?' ছেলেটি জানতে চাইল।

'হ্যাঁ, বিপ্লবের স্বার্থে।' ভেরা উত্তর দিল। শীতল সন্দিগ্ধ দৃষ্টিতে প্রত্যেকের দিকে একবার করে তাকাল রিভেরা। তারপর কোটটা খুলে নিল।

'ঠিক আছে।' রিভেরা দুটোর বেশি শব্দ উচ্চারণ করেনি।

এরপর থেকে দিনের পর দিন রিভেরা কাজে এসেছে। ঝাঁট দিয়েছে, মেঝে মুছেছে, পরিষ্কার-পরিচ্ছন্ন করেছে ঘর-দোর। উনুনের ছাই সরানো, কাঠকুটো আর কয়লা বয়ে এনে আগুন জ্বালানোও তার নিত্যনৈমিত্তিক কাজ। পার্টির সবচেয়ে উৎসাহী কর্মীরা পর্যন্ত তাদের টেবিলে এসে বসবার আগেই কাজ সেরে রাখে সে।

'আমি কি এখানে শুতে পারি?' একদিন জিজ্ঞেস করল রিভেরা।

বা-বা—চমৎকার! এতদিনে ডায়াজের দালালের স্বরূপ ধরা পড়ল তাহলে! পার্টির বাড়িতে থাকার মানেই হচ্ছে গোপন তথ্যগুলো জেনে ফেলা। কমরেডদের নামের তালিকা আর যে-সব কমরেডরা এখন মেক্সিকোয় রয়েছে তাদের ঠিকানা সংগ্রহ করা। রিভেরার আবেদন অগ্রাহ্য হল। রিভেরাও আর এই নিয়ে কোন কথা তোলেনি এরপর। ও কোথায় শোয়, কোথায় খায়, কিভাবেই-বা খায়—এ-সব কথা পার্টির কেউই জানে না। আরেলানো একবার ওর হাতে ক-টা ডলার গুঁজে দেবার চেষ্টা করেছে। কিন্তু তাতে রাজি হয়নি রিভেরা। ঘাড় নেড়ে প্রত্যাখ্যান করেছে। ভেরাও এরপর পয়সা নেবার জন্যে জোরাজুরি করলে রিভেরা বলেছে, 'আমি বিপ্লবের জন্যে কাজ করছি।'

এযুগে বিপ্লবের জন্যে অর্থেরও প্রয়োজন আছে। আর্থিক অনটন পার্টির চির-সঙ্গী। অভুক্ত অর্ধভুক্ত পার্টি-কর্মীরা নিরলস পরিশ্রম করে। চব্বিশ ঘণ্টার দিনটাও যেন বড় ছোট মনে হয় তাদের। তবু মাঝে-মধ্যে এমন পরিস্থিতির উদ্ভব হয়, যখন মনে হয় মাত্র ক-টা ডলারের জন্যে না বিপ্লবের কাজ বন্ধ হয়ে যায়। এইরকম একটা ব্যাপার প্রথম ঘটে যখন দুমাসের জন্য বাড়ি-ভাড়া বাকি পড়ায় বাড়িওলা ওদের উৎখাতের হুমকি দেয়। সেদিন এই বিপ্লবের ঝাড়ুদার ফিলিপ রিভেরা—গায়ে যার সবচেয়ে খেলো নোঙরা আর জরাজীর্ণ পোশাক—সেই এনে দিয়েছিল গোনাগুণতি ষাটটা আসল সোনার ডলার। মিসেস সেট্‌বির টেবিলের ওপর রেখে দিয়েছিল। এ-রকম ঘটনা আরও আছে।, তাড়াহুড়ো করে টাইপ-করা তিনশটা চিঠি ডাকটিকিটের অভাবে পোস্ট করা যাচ্ছিল না। খুবই গুরুত্বপূর্ণ সব চিঠি—সাহায্যের জন্য আবেদন, সংগঠিত শ্রমিক গোষ্ঠীদের সমর্থন প্রার্থনা, দৈনিকপত্রের সম্পাদকদের কাছে একতরফা খবর না-ছাপার জন্যে অনুরোধ, মার্কিন যুক্তরাষ্ট্রের আদালতে বিপ্লবীদের বিরুদ্ধে অহেতুক ভাবে কঠোর সাজা দেওয়ার প্রতিবাদ। ভেরার ঘড়িটা হঠাৎ অদৃশ্য হয়ে গিয়েছিল। সাবেকি আমলের সোনার ঘড়িটা ও বাবার কাছ থেকে পেয়েছিল। মিসেস সেট্‌বির সোনার আঙটিটাও উধাও হয়ে গেল। অত্যন্ত শোচনীয় অবস্থা। রামোস আর আরেলানো হতাশায় তাদের লম্বা লম্বা গোঁফে তা দিল। যে-কোন উপায়ে চিঠি পাঠাতে হবে, কিন্তু তা বলে ডাকঘর তো ধারে টিকিট দেবে না! এমনি যখন অবস্থা, রিভেরা একদিন টুপিটা মাথায় দিয়ে গট্‌মট্ করে বেরিয়ে গেল বাইরে। তারপর ফিরে এসে দুহাজারটা দুসেন্টের টিকিট নামিয়ে রেখেছিল মিসেস সেট্‌বির টেবিলে।

'ও কি ডায়াজের নোঙরা হাত থেকেই চেয়ে আনছে ডলারগুলো?' ভেরা তার কমরেডদের কাছে সন্দেহ ব্যক্ত করেছিল।

সবাই ভুরু কুঁচকে তাকিয়েছিল কিন্তু কোন সিদ্ধান্তে পৌঁছতে পারেনি। বিপ্লবের ঝাড়ুদার ফিলিপ রিভেরা এখনও প্রয়োজন পড়লেই পার্টির জন্যে সোনাদানা এনে হাজির করছে।

এরপরেও ওরা কিন্তু রিভেরাকে মেনে নিতে পারে না। ওরা ওকে চেনে না, বোঝে না। ওর হালচাল সম্পূর্ণ ভিন্ন। কিছুতেই যেন ওর উপর আস্থা রাখা যায় না। অথচ ওকে যে জিজ্ঞাসাবাদ করবে সে সাহস কারুর নেই।

'রিভেরা বোধহয় অত্যন্ত নিঃসঙ্গ। একেবারে উদাসী বলে মনে হয়। কি জানি, বুঝতে পারি না কিছু।' আরেলানোর অসহায় উক্তি।

'ও যেন মানুষই নয়।' রামোস বলে।

মে সেট্‌বি বলে, 'ক্ষতবিক্ষত হয়ে গেছে ওর মনটা। ওর দেহে ছিটেফোঁটা আলো নেই, হাসি নেই, সব জ্বলে পুড়ে নিঃশেষ হয়ে গেছে। কিন্তু যতই ওকে মৃত মানুষের মতো মনে হোক আসলে ও ভয়ানক ভাবে জীবন্ত।'

'নরক-যন্ত্রণা ভোগ না করলে কাউকে অমন দেখতে হয় না। অথচ কতই-বা বয়স ওর—বাচ্চা ছেলে।' ভেরা যোগ করে।

এত কথা হয়, তবু ওকে কিন্তু কেউ পছন্দ করে না। একটাও কথা বলে না রিভেরা, কোন প্রশ্ন করে না, কোন মতামত ব্যক্ত করে না। চুপ করে দাঁড়িয়ে ওদের কথা শোনে। শীতল চোখের জ্বলন্ত দৃষ্টিটুকু বাদে অনুভূতির চিহ্নমাত্র প্রকাশ পায় না। একটা মৃত অবয়ব। উত্তপ্ত উত্তেজিত কণ্ঠে সবাই বিপ্লবের কথা আলোচনা করে। বক্তাদের মুখের উপর দিয়ে দৃষ্টি বোলায় রিভেরা। বরফের ছুরির মতো ওর দৃষ্টির আঘাত প্রত্যেককে বিচলিত করে।

'ও গুপ্তচর নয়।' মে সেট্‌বির কাছে গোপনে মনোভাব ব্যক্ত করে ভেরা। 'রিভেরা দেশপ্রেমিক। হ্যাঁ—হ্যাঁ, ঠিকই বলছি আমি—আমাদের মধ্যে সবচেয়ে বড় দেশপ্রেমিক। আমি বুঝতে পেরেছি। আমার বুকের ভেতর অনুভব করেছি—অনুভব করেছি মগজ দিয়ে। তবু বলব ওকে আমি বুঝতে পারি না।'

'ভীষণ মাথা গরম।' মে সেট্‌বি বলে।

'জানি।' কথা বলতে বলতেই শিউরে ওঠে ভেড়া—'ওর ওই চোখ দুটো তুলে যখন আমার দিকে তাকায়—ভালোবাসা বলে কিছু নেই। আছে শুধু শাসানি। বুনো বাঘের বর্বর দৃষ্টি। আমি যদি বিপ্লবের কাজে বিশ্বাসভঙ্গের দায়ে কোনদিন দোষী সাব্যস্ত হই, আমি কিন্তু জানি ও আমাকে খুন করবে। হৃদয় বলে ওর কিছু নেই। ইস্পাতের মতো নির্দয় আর শীতল, বরফের মতো কঠিন। প্রচণ্ড শীতের রাতে নির্জন পাহাড়ের চুড়োয় কেউ যখন ঠাণ্ডায় জমে মরে, তখনও তার ওপর চাঁদের মিষ্টি আলো ঝরে। রিভেরাও ঠিক ওই চাঁদের আলোর মতো। ডায়াজ বা তার খুনেদের কাউকে আমি ভয় পাইনে। কিন্তু এই ছেলেটাকে আমি ভয় পাই। সত্যি বলছি, ওকে আমি ভয় পাই। ও যেন সাক্ষাৎ মৃত্যুর দূত।'

এত কথা বলে ভেরা, কিন্তু শেষ পর্যন্ত সেই সবাইকে বুঝিয়ে-সুঝিয়ে রাজি করায় রিভেরাকে বিশ্বাস করে প্রথম গুরুত্বপূর্ণ দায়িত্বটা অর্পণ করার জন্যে। লস অ্যাঞ্জেলস আর লোয়ার ক্যালিফোর্নিয়ার মধ্যে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে। ওদের তিনজন কমরেডকে গুলি করে মেরে ফেলে দেওয়া হয়েছে তাদের নিজেদেরই হাতে খোঁড়া কবরের মধ্যে। লস অ্যাঞ্জেলসে দুজন কমরেড মার্কিন কারাগারে বন্দী। সরকারী ফেডারেল বাহিনীর কমাণ্ডার জুয়ান অ্যালভারাডো একটি দানব বিশেষ, বিপ্লবীদের

প্রতিটি অভিসন্ধি সে ভেস্তে দিয়েছে। লোয়ার ক্যালিফোর্নিয়ার সক্রিয় বিপ্লবী বা সমর্থকদের সঙ্গে সব যোগসূত্র ছিন্ন হয়ে গেছে।

রিভেরাকে নির্দেশ দিয়ে দক্ষিণাঞ্চলে পাঠিয়ে দেওয়া হল। রিভেরা ফিরে এল যখন ফের যোগসূত্র স্থাপন হয়েছে আর জুয়ান অ্যালভারাডো মারা গেছে। আমূল ছুরিকাবিদ্ধ অবস্থায় পড়েছিল অ্যালভারাডো তার শয্যায়। এমন নির্দেশ কিন্তু রিভেরাকে দেওয়া হয়নি। দলের কেউ অবশ্য এই নিয়ে তাকে প্রশ্ন করেনি। সবাই শুধু বুঝদারের ভঙ্গিতে চাওয়াচাওয়ি করেছে।

'কি বলেছিলাম!' সেট্‌বিকে বলল ভেরা, 'ডায়াজ যদি কাউকে ভয় করে তো একেই করবে।'

মে সেট্‌বি আগেই বলেছিল রিভেরার রগচটা স্বভাবের কথা। এবার তার চাক্ষুষ প্রমাণ পাওয়া যাচ্ছে। কখনও দেখা যায় রিভেরার ঠোঁটটা কেটে গেছে, কখনও গালে কালশিটে, আবার কখনও কান দুটো ফুলে থাকে। পরিস্কার বোঝা যায় যে রিভেরা তার একান্ত নিজস্ব বাইরের জগৎটায় দাঙ্গাহাঙ্গামা করে বেড়ায়। তার থাকা-খাওয়া-শোওয়া সবই এই জগৎটায়। বিপ্লবীদের সম্পূর্ণ অজানা এই দুনিয়া থেকেই সে সংগ্রহ করে আনে অর্থ। কিছুদিন কাটার পর সাপ্তাহিক বিপ্লবী মুখপত্রের জন্য রিভেরা কম্পোজিটারের কাজ করতে শুরু করল। মাঝে-মধ্যে অবশ্য কাজ করার কোন উপায় থাকে না তার। কখনও আঙুলের গাঁটগুলো কেটে ছড়ে বা ফুলে থাকে, কখনও বুড়ো আঙুল দুটোর ক্ষত-বিক্ষত অবস্থা, আবার কখনও ডান্ কিংবা বাঁ-হাতটা অকেজোর মতো শরীরের একপাশে নড়বড় করে। অব্যক্ত যন্ত্রণার ছাপ পড়ে মুখে।

'বখাটে ছোঁড়া!' আরেলানো বলে।

'নোঙ্‌রা অঞ্চলে ঘোরাফেরা করে।' রামোস বলে।

'তা না হয় হল, কিন্তু টাকাগুলো পায় কোত্থেকে?' ভেরা জানতে চায়। আজই শুনলাম, এই এখুনি—সাদা কাগজ কেনার বিল মিটিয়ে দিয়েছে—একশ চল্লিশ ডলার।'

'তার ওপর যখন-তখন ডুব মারে। কেন, কি বৃত্তান্ত কিছুই বলে না।' মে সেট্‌বির মন্তব্য।

'ওর পিছনে একজন চর লাগালে হয়।' রামোস প্রস্তাব করে।

'আর যাই হোক, আমি অন্তত চর হতে রাজি নই।' সাফ কথা ভেরার। 'তাহলে বোধহয় আমাকে আর জ্যান্ত দেখার সুযোগ পাবে না তোমরা। যে প্রচন্ড তেজ ওর, স্বয়ং ভগবানও যদি পথ জুড়ে দাঁড়ায় তো সহ্য করবে না।'

'ওর সামনে দাঁড়ালে নিজেকে যেন শিশুর মতো লাগে', অকপটে স্বীকার করে রামোস।

'আমার কাছে রিভেরা মানেই শক্তি। একটা আদিম প্রাণ। ক্ষ্যাপা নেকড়ের মতো, ফণা উঁচু-করা সাপের মতো, হুল-ফোটানো বিছের মতো।' আরেলানো বলে।

'আসলে রিভেরা হচ্ছে বিপ্লবের নরমূর্তি,' ভেরা রায় দেয়। 'ও হচ্ছে বিপ্লবের শিখা—বিপ্লবের তেজ ও আদর্শ। প্রতিহিংসা চরিতার্থ করার অতৃপ্ত তৃষ্ণায় ও কাঁদে না, শুধু নীরবে নরবলি দেয়। ধ্বংসের দূতের মতো নিস্তব্ধ রাতের পাহারা এড়িয়ে ওর চলাফেরা।'

'ওর জন্যে আমার কান্না পায়।' মে সেট্‌বি বলে, 'কাউকে চেনে না ও। সবাইকে ঘৃণা করে। আমাদের সহ্য করে, কিন্তু সে শুধু এক পথের পথিক হিসেবে। এমন নিঃসঙ্গ—একা—' কান্নায় গলা ধরে আসে সেট্‌বির। চোখে ঝাপসা দেখে।

রিভেরার হালচাল ও হাজিরার ব্যাপারটা সত্যিই রহস্যময়। মাঝে-মধ্যে সপ্তাহ-খানেক আসেই না। একবার তো পুরো একমাস গা-ঢাকা। তবে প্রত্যেকবার ফিরে এসে

বিনা বাক্যব্যয়ে সেট্‌বির টেবিলের উপর সে ঠিক একরাশ স্বর্ণমুদ্রা ঢেলে দেয়। কখনও আবার দিনের পর দিন পুরো সময়টাই কাটিয়ে দেয় পার্টির অফিসে। আবার কখনও কখনও দুপুরবেলাতেও উধাও হয়ে যায় রিভেরা। এরকম যখন ঘটে সে সাত সকালে এসে হাজির হয়, যায়ও অনেক রাত ক'রে। থ্যাঁতলানো আঙুল বা সদ্য-কাটা রক্ত-ঝরা ঠোঁট নিয়েও কম্পোজের কাজ করতে দেখেছে তাকে আরেলানো মাঝরাতে।

২

শক্তি-পরীক্ষার সময় নিকটতর হয়। বিপ্লবের সাফল্য নির্ভর করছে পার্টির উপর। পার্টির উপর প্রচণ্ড চাপ পড়েছে। অর্থের প্রয়োজন আগের চেয়ে এখন ঢের বেশি। দেশপ্রেমিকরা তাদের শেষ কপর্দকটি পর্যন্ত হস্তান্তর করে এখন নিঃসম্বল। দিনমজুর আর মেক্সিকো থেকে পলাতক শ্রমিকরা তাদের অকিঞ্চিৎকর মজুরিরও অর্ধেক সমর্পণ করেছে। কিন্তু এতেও প্রয়োজন মিটছে না। রক্ত জল ক'রে, চক্রান্ত ক'রে, বছরের পর বছর অক্লান্ত পরিশ্রম ক'রে আজ সাফল্যের দোরগোড়ায় এসে পৌঁছনো গেছে। সময়টা অনুকূল। নিক্তির পাল্লায় দুলছে বিপ্লব। এখন প্রয়োজন আরেকটা ধাক্কা—শেষবারের মতো একটা বীরত্বপূর্ণ প্রয়াস। তাহলেই সাফল্যের দিকে ঝুঁকে পড়বে পাল্লাটা। মেক্সিকোকে তারা ঠিকই চেনে। একবার যদি বিপ্লব শুরু হয়ে যায়, আপনা হতেই সে-কাজ সম্পূর্ণও হবে। ডায়াজের প্রশাসনিক ব্যবস্থা ঝুরঝুর করে ভেঙে পড়বে। সীমান্ত-অঞ্চল অভ্যুত্থানের জন্যে প্রস্তুত। একশ বিপ্লবী কর্মী সমেত একজন মার্কিন নেতা শুধু আদেশের অপেক্ষায় রয়েছেন। আদেশ এলেই সীমান্ত অতিক্রম করে লোয়ার ক্যালিফোর্নিয়ায় অভিযান চালাবে ওরা। কিন্তু ওদের বন্দুক চাই। আটলান্টিক পর্যন্ত বিস্তীর্ণ ভূভাগের অসংখ্য মানুষের সঙ্গে বিপ্লবীদের যোগাযোগ রয়েছে। এদের প্রত্যেকেরই বন্দুকের প্রয়োজন। এদের মধ্যে সব রকমের মানুষ আছে—আছে নিছক দুঃসাহসী, ভাগ্যান্বেষী, দস্যু, অসন্তুষ্ট ইউনিয়ান কর্মী, সমাজতন্ত্রী, সন্ত্রাসবাদী, গুণ্ডা, পলাতক মেক্সিকোবাসী, পলাতক ক্রীতদাস, কোর্‌ দি অ্যালেন আর কলোরাডোর শুয়োরের খোঁয়াড়ের বাসিন্দা, চাবুক-খাওয়া খনি-শ্রমিক। এই উন্মত্ত জটিল আধুনিক দুনিয়ার যত দুরন্ত আগাছা সবাই চাইছে লড়াইয়ে ঝাঁপিয়ে পড়তে। চারধার জুড়ে এখন শুধু একই রব—বন্দুক চাই—টোটা চাই—বন্দুক চাই—টোটা চাই—

মিশ্র চরিত্রের এই নিঃসম্বল ক্ষুব্ধ জনতাকে একবার সীমান্তের ওপারে ঠেলে দিতে পারলেই শুরু হয়ে যাবে বিপ্লব। শুল্ক বিভাগ ও উত্তর দিকের প্রবেশ-পথের বন্দরগুলো দখল করে নেওয়া হবে। ডায়াজের পক্ষে সম্ভব নয় আক্রমণ প্রতিরোধ করা। সাহস করে তার সৈন্যবাহিনীকে সে এদিকে পাঠাতে পারবে না। যে-কোন উপায়ে সে দক্ষিণাঞ্চল রক্ষা করতে চাইবে। কিন্তু তবু বিপ্লবের আগুন দক্ষিণাঞ্চলেও ছড়িয়ে পড়বে। জনগণ বিদ্রোহ করবে। একের পর এক প্রতিটি শহরের প্রতিরক্ষা ব্যবস্থা ভেঙে পড়বে। রাজ্যের পর রাজ্য নতি স্বীকার করবে। তারপর সবশেষে বিজয়ী বিপ্লববাহিনী চারধার থেকে আস্তে আস্তে ঘিরে ধরবে ডায়াজের শেষ দুর্গ মেক্সিকো শহরকে।

কিন্তু অর্থ কোথায়? মানুষের ঠিকানা ওরা জানে—অস্থির উদ্‌গ্রীব যে মানুষগুলো অস্ত্র চালাবে। ওরা জানে কোন্‌ কোন্‌ ব্যবসায়ী অর্থের বিনিময়ে অস্ত্র সরবরাহ করবে। ওদিকে বিপ্লব-বহ্নিকে প্রজ্বলিত করতে গিয়ে ইতিমধ্যেই পার্টি-তহবিল শূন্য। শেষ ডলারটি পর্যন্ত খরচ হয়ে গেছে, সাহায্যকারী আর অভুক্ত দেশপ্রেমিকদের শুষে শুকনো করে ছেড়ে দেওয়া হয়েছে। তবু বিপ্লব এখনও সাফল্য-অসাফল্যের মাঝখানে দোদুল্যমান।

বন্দুক আর টোটা। দীন-দরিদ্র বিপ্লবী সেনাবাহিনীকে অস্ত্রসজ্জিত করতে হবে। কিন্তু কি করে? রামোস হা-হুতাশ করে তার সম্পত্তি সরকার দখল করে নিয়েছে ব'লে। যৌবনে বেহিসেবি পয়সা-ওড়ানোর কথা স্মরণ করে হাত কামড়ায় আরেলানো। মে সেট্‌বি ভাবতে চেষ্টা করে দল যদি আগে থেকেই আরও হিসেব করে চলত কোন লাভ হত কিনা।

'ভাবতেই কেমন লাগে যে নগণ্য কয়েক হাজার ডলার যোগাড় করতে না পারার জন্যে হয়ত মেক্সিকো স্বাধীন হতে পারবে না।' পাউলিনো ভেরা বলেছিল।

প্রত্যেকের চোখে-মুখে এখন শুধু হতাশা। এখুনি খবর এসেছে ওদের শেষ আশা জোসে আমারিলো নিহত হয়েছে। চিহুয়াহুয়ায় তার খামার-সংলগ্ন খোঁয়াড়ের দেয়ালের গায়ে দাঁড় করিয়ে তাকে গুলি করে হত্যা করা হয়েছে। সম্প্রতি ওদের দলে যোগ দিয়েছিল জোসে। অর্থসাহায্য করার প্রতিশ্রুতি দিয়েছিল। যে করেই হোক এই খবরটা নিশ্চয় জানাজানি হয়ে গিয়েছিল।

রিভেরা ঘর মুছতে মুছতেই হাঁটু গেড়ে বসে চোখ তুলে তাকায়। বুরুশটা উঁচু করে রেখেছে। সাবান-গোলা নোংরা জল হাতে লেগেছে।

'পাঁচ হাজারে কাজ হবে?' প্রশ্ন করল রিভেরা।

সবাই বিস্মিত হয়ে তাকায়। ভেরা ঢোক গিলে ঘাড় নাড়ে। মুখ দিয়ে তার কথা সরে না, কিন্তু রিভেরার উপর পুরোপুরি নির্ভর করতে এতটুকু অসুবিধা বোধ করে না।

'বন্দুকের অর্ডার দিয়ে দিন।' রিভেরা আবার মুখ খোলে—'সময় অল্প। তিন সপ্তাহের মধ্যে আমি পাঁচ হাজার যোগাড় করে আনব। ভালোই হবে, ততদিনে একটু গরম পড়ে যাবে। তাছাড়া আমারও আর করার কিছু নেই।' একসঙ্গে এতগুলো কথা বলার মতো পাপকার্য রিভেরা এ অবধি কোনদিন করেনি।

ভেরা চায় না তার মনে এতটুকু আশা সঞ্চারিত হোক। অবিশ্বাস্য প্রস্তাব! বিপ্লবের কাজে যোগ দেবার পর থেকেই সে বারবার স্বপ্ন দেখেছে আর বারবার ভেঙে চুরমার হয়ে গেছে অতি-প্রিয় স্বপ্নগুলো। বিপ্লবের এই অতি-দরিদ্র ঝাড়ুদারকে সে বিশ্বাস করেও করতে চায় না।

'তোমার মাথা খারাপ হয়েছে!' ভেরা বলল রিভেরাকে।

'বলছি তো তিন সপ্তাহ লাগবে। বন্দুকের অর্ডার দিয়ে দিন।' বলতে বলতেই উঠে দাঁড়াল রিভেরা। জামার আস্তিন খুলে কোটটা চাড়িয়ে নিল। 'বন্দুকের অর্ডার দিয়ে রাখুন। আমি এখন বেরোচ্ছি।'

## ৩

অনেক ছোটাছুটি দৌড়োদৌড়ি টেলিফোনের পর কেলির অফিস রাত্তিরবেলা সরগরম হয়ে উঠেছে। ব্যবসা নিয়ে নাকানি-চোবানি খাচ্ছে কেলি। সময়টা তার ভালো যাচ্ছে না। নিউইয়র্ক থেকে ড্যানি ওয়ার্ডকে নিয়ে এসেছে কেলি, বিলি কার্থির সঙ্গে মুষ্টিযুদ্ধে নামাবে বলে। তিন সপ্তাহ বাদেই লড়াই, ওদিকে কার্থি গুরুতর ভাবে আহত হয়ে বিছানায় পড়ে আছে। অবশ্য ক্রীড়া-সাংবাদিকদের কাছ থেকে খবরটা সযত্নে গোপন রাখা হয়েছে। এমন একটা লোক নেই যে কার্থির বদলে লড়তে পারে। কেলি টেলিফোনের লাইন প্রায় পুড়িয়ে ফেলেছে পূর্বাঞ্চল থেকে যে-কোন একজন ভাল লাইট ওয়েট মুষ্টিযোদ্ধাকে আনবার ব্যবস্থা করতে, কিন্তু তাদের প্রত্যেকেই চুক্তিবদ্ধ হয়ে বসে আছে, ওই দিন সময়

দিতে পারবে না। অতি ক্ষীণ হলেও এতক্ষণে আশার একটা আলো দেখতে পেয়েছে কেলি।

'তোমার বুকের পাটা আছে বলতে হবে।' রিভেরাকে এক পলক দেখেই মন্তব্য করল কেলি।

দুচোখ-ভরা তীব্র ঘৃণা রিভেরার, কিন্তু মুখে তার বিন্দুমাত্র প্রকাশ নেই।

'ওয়ার্ডকে আমি কাত্ করে দেব।'

'কি করে জানলে? ওয়ার্ডের লড়াই দেখেছ?'

রিভেরা ঘাড় নেড়ে জানাল দেখেনি।

'ও দুচোখ বন্ধ করে শুধু এক হাতের ঘুষিতেই তোমায় শেষ করে দেবে।'

রিভেরা তাচ্ছিল্যভরে কাঁধ ঝাঁকায়।

'কথা বলছ না কেন?' মুষ্টিযুদ্ধ-ব্যবস্থাপক দাঁত খিঁচিয়ে উঠল।

'আমি ওকে কাত্ করে দেব।'

'কার কার সঙ্গে লড়েছ বল দেখি?' জানতে চাইল মাইকেল কেলি। মাইকেল ব্যবস্থাপকের ভাই। ইয়েলোস্টোন পুলরুমে বক্সিংয়ের আসর বসিয়ে বেশ ভালোই রোজগার করে সে।

রিভেরা তিক্ত দৃষ্টিতে তাকিয়েই প্রশ্নের উত্তর দিল।

পাক্কা খেলোয়াড়দের মতো দেখতে ব্যবস্থাপকের তরুণ সেক্রেটারি অবজ্ঞাভরে হুঃ করে উঠল।

'যাই হোক রবার্টকে তো তুমি চেন।' অস্বস্তিকর নীরবতা ভেঙে কেলি বলল। 'ওকে আমি ডেকে পাঠিয়েছি। এখুনি এসে পড়বে। ততক্ষণ তুমি বসো। তবে তোমার চেহারা দেখে কোন সুবিধে করতে পারবে বলে মনে হচ্ছে না। আজেবাজে সাজানো লড়াই দিয়ে দর্শকদের ভোলানো যাবে না। জান তো, রিংয়ের ধারের চেয়ারের টিকিট পনের ডলার করে বিক্রি হচ্ছে।'

রবার্ট ঢুকতেই বোঝা গেল সে কিঞ্চিৎ মদ্যপান করে এসেছে। লম্বা রোগা মানুষ রবার্ট—কেমন শিথিল ভঙ্গি। এমন কি কথাও বলে টেনে টেনে অবসন্নভাবে।

সোজা কাজের কথা পাড়ল কেলি।

'দেখ রবার্ট, তুমি তো খুব বড়াই করছিলে যে এই খুদে মেক্সিকানটি তোমার আবিষ্কার। ওদিকে কার্থি তো হাত ভেঙে বসে আছে। তা এই খুদে ছোকরা তো আজ সিধে আমার কাছে এসে প্রায় দাবি জানাচ্ছে যে কার্থির জায়গায় তাকে লড়তে দিতে হবে। তুমি কি বল?'

'কোন অসুবিধে নেই।' ধীরে ধীরে বলল রবার্ট। 'ভালোই লড়বে।'

'তোমার কথা শুনে মনে হচ্ছে এখনি বলবে যে ওয়ার্ডকে ও কাত্ করে দিতে পারে।' কেলি খিঁচিয়ে উঠল।

রবার্ট বেশ ভেবেচিন্তে এবার জবাব দিল. 'না, তা বলব না। ওয়ার্ড প্রথমশ্রেণীর রিংয়ের মাস্টার। তা বলে রিভেরাকে ও সহজে কাবু করতে পারবে না। রিভেরাকে তো আমি চিনি। আজ অবধি আমি ওর কোন দুর্বলতা খুঁজে পাইনি। তাছাড়া ওর দুহাতই সমান চলে। যে-কোন জায়গা থেকে ও ঘুম-পাড়ানি মার ঝাড়তে পারে।'

'অত কথা জানতে চাই না, আমার প্রশ্ন হচ্ছে খেলা জমাবার মতো লড়তে পারবে তো? তুমি তো আজীবন খেলোয়াড় তৈরি করে গেলে। তোমার রায়ের উপর আমার পুরো আস্থা আছে। টিকিটের দাম উসুল হয়ে গেছে বলবে তো দর্শকরা?'

'নিশ্চয়। শুধু তাই নয়, ওয়ার্ডকে ও রীতিমতো বেগ দেবে। তুমি ওকে চেন না। আমিই ওকে আবিষ্কার করেছি। ও বলির পাঁঠা নয়—একটি মূর্তিমান দানব।

ঘূর্ণিঝড়ও বলতে পার। ওয়ার্ডকে রীতিমতো ঘাবড়ে দেবে—দর্শকরাও চেয়ার ছেড়ে উঠে দাঁড়াবে ওর কীর্তি দেখে। বলছি না ওয়ার্ডকে একেবারে হারিয়ে ছাড়বে, কিন্তু ওর লড়াই দেখেই সবাই বুঝতে পারবে এই স্থানীয় অখ্যাত ছেলেটি উঠ্‌তি যোদ্ধা।'

'বেশ—তোমার কথাই মানলাম।' কেলি তার সেক্রেটারির দিকে মুখ ঘুরিয়ে বলল, 'ওয়ার্ডকে ফোন কর। ওকে বলেই রেখেছি যে তেমন কারুর খোঁজ পেলে ডাক পাঠাব। ইয়েলোস্টোনেই পাবে। ওখানে এখন ও কেরামতি দেখাচ্ছে।'

রবার্টের দিকে তাকিয়ে কেলি বলল, 'এস—একটু পান করা যাক?'

রবার্ট সোডা-হুইস্কির গেলাসে একটা চুমুক দিয়ে রিভেরার গল্প শুরু করল।

'একে কি করে আবিষ্কার করেছিলাম সে-কথা তো এখনও বলিইনি। বছর কয়েক আগে সেদিন আমি আখড়ায় প্রেনিকে তালিম দিচ্ছিলাম ডিলানির সঙ্গে লড়াইয়ের আগে তৈরি করার জন্যে। প্রেনি একটি আস্ত শয়তান। ওর শরীরে দয়ামায়া বলে কোন বস্তু নেই। যারাই ওর সঙ্গে প্র্যাকটিস করতে আসত তাদের একেবারে মেরে-ধরে শেষ করে দিত। ফলে এমন কাউকেই পাচ্ছিলাম না যে স্বেচ্ছায় ওর সহকারী হবে। এই বাচ্চা মেক্সিকান ছেলেটাকে কদিনই ঘুরঘুর করতে দেখছিলাম আশেপাশে। মরিয়া হয়ে ভুখা বাচ্চাটাকেই ধরলাম। দুহাতে গ্লাভ্‌স দুটো একরকম হ্যাঁচকা টানে পরিয়ে দিলাম। কাঁচা চামড়াকে তবু টেনে ছেঁড়া যায় কিন্তু রিভেরাকে নয়। তবু তো না খেয়ে-খেয়ে ওর তখন শোচনীয় অবস্থা। একেবারে দুর্বল শরীর। বক্সিংয়েরও অ-আ জানত না। প্রেনি ওকে একেবারে কিলিয়ে শেষ করে দিল। তবু দুরাউন্ড টিকেছিল। সে চোখে দেখা যায় না। শেষ পর্যন্ত জ্ঞান হারিয়ে লুটিয়ে পড়েছিল। কিচ্ছু না, শুধু খেতে পেত না বলেই এটা ঘটেছিল। এমন মার খেয়েছিল যে দেখে চেনা যাচ্ছিল না। আমি ওকে আধ ডলার দিয়েছিলাম আর পেট পুরে খাইয়েছিলাম। ওর গোগ্রাসে খাওয়াটাও দেখবার মতো। কয়েক দিন বোধহয় পেটে কিছুই পড়েনি। ভেবেছিলাম এরপর আর ব্যাটা ধারে-কাছে ভিড়বে না। কিন্তু পরের দিনই দেখি আবার এসে হাজির হয়েছে। আধ ডলার আর পেট-পুরে খাওয়ার এমনই আকর্ষণ। এমনিভাবে একটা করে দিন পেরোতে লাগল আর রিভেরার দক্ষতাও বেড়ে চলল। রিভেরা জন্মগত মুষ্টিযোদ্ধা, আর ওর সহ্যশক্তি অসীম। হৃদয় বলে কোন বস্তু নেই। একটা বরফের চাঁই। আজ অবধি ওকে কখনও আমি একসঙ্গে এগারটার বেশি শব্দ উচ্চারণ করতে শুনিনি। নিজের কাজটুকু ছাড়া আর কিছুই বোঝে না।'

'হ্যাঁ—আমি ওর লড়াই দেখেছি।' সেক্রেটারি ছেলেটি বলল। 'আপনার হয়ে অনেক জায়গায় লড়েছে।'

'দ্বিতীয় সারির সবাই ওর সঙ্গে লড়েছে,' রবার্ট বলল। 'ওদের কাছ থেকে লড়াইয়ের কায়দাগুলো ও আস্তে আস্তে রপ্ত করে নিয়েছে। অনেককেই হারিয়েছে। কিন্তু লড়াইয়ে ওর মন ছিল না। আমি ভাবতাম লড়াইয়ের ব্যাপারটাই ও পছন্দ করে না। হাবভাব দেখে তাই মনে হত।'

'গত ক-মাসে ছোট ছোট ক্লাবগুলোয় বেশ কিছু লড়াইয়ে নেমেছে।' কেলি বলল।

'হ্যাঁ। কি যে হয়েছে ওর বলা শক্ত। হঠাৎ যেন লড়াইয়ে মন লেগে গেছে। আগুনের লকলকে শিখার মতো হঠাৎ ছুটে এসে যে কটা স্থানীয় মুষ্টিযোদ্ধা ছিল সবাইকে খতম করে দিয়েছে। টাকাপয়সার প্রয়োজন পড়েছে মনে হয়। কিছু টাকা কামিয়েছে, কিন্তু জামাকাপড়ের ছিরি দেখে বোঝার উপায় নেই। অদ্ভুত ছেলে! কি যে করে কেউ জানে না। কেউ জানে না কোথায় থাকে—কি করে সময় কাটায়। লড়াইয়ের সময়ে হঠাৎ যেমন উদয় হয়, আবার সেদিনের মতো কাজ ফুরোলেই হাওয়া। আবার কখনও কখনও একেবারে কয়েক সপ্তাহ নিপাত্তা হয়ে যায়। কারুর উপদেশ কানে

নেয় না। যদি কেউ ওর ম্যানেজারের কাজ নিতে পারত তার ভাগ্যই ফিরে যেত। কিন্তু মুশকিল হচ্ছে রিভেরা কোন পাত্তাই দেয় না। হ্যাঁ—আরেকটা কথা। পাওনা-কড়ির কথা উঠলেই দেখবে শুধু নগদ টাকা ছাড়া আর কিছু চেনে না ও।'

এমন সময়ে পারিষদবর্গকে সঙ্গে করে ড্যানি ওয়ার্ড এসে ঢুকল। ওর ম্যানেজার আর প্রশিক্ষকও এসেছে। ভদ্রতার, অমায়িক ব্যবহারের আর বিশ্বজয়ী ক্ষমতার সুগন্ধ-ভরা একঝলক হাওয়া ছড়িয়ে দিল। শুভেচ্ছার বন্যা, কারুর সঙ্গে ঠাট্টা, কারুর কথার চোখা প্রত্যুত্তর আর সবার জন্যেই মুখভরা হাসি। এটা কিন্তু ওর রপ্তকরা একটা কায়দা—সম্পূর্ণ আন্তরিক নয়। ড্যানি একজন ভালো অভিনেতা। সে জানে এ জগতে চলার পথে ভদ্রতা একটা বড় সম্বল। ভদ্রতার মুখোশের তলায় তার স্বরূপটা কিন্তু ভিন্ন। ড্যানি একজন অতি বিচক্ষণ, চতুর মুষ্টিযোদ্ধা আর হিসেবি ব্যবসায়ী। ওকে যারা চেনে বা ওর সঙ্গে যাদের কারবার, সবাই বলে প্রয়োজন পড়লে মুহূর্তের মধ্যে সত্যিকারের ড্যানি আত্মপ্রকাশ করে। সমস্ত ব্যবসায়িক আলোচনার সময়েই ড্যানি উপস্থিত থাকে। অনেকে তো বলে ড্যানির ম্যানেজার আসলে ওর লাউডস্পিকার ছাড়া আর-কিছুই নয়।

রিভেরার প্রকৃতি একেবারেই ভিন্নরকম। তার ধমনীতে বইছে রেড ইন্ডিয়ান ও স্প্যানিশ রক্ত। এককোণে মুখ বুজে বসে আছে। শুধু কালো চোখ দুটো প্রত্যেকের মুখে ঘুরে ঘুরে যাচ্ছে। কিছুই তার দৃষ্টি এড়াচ্ছে না।

'এই তাহলে সে!' ড্যানি বলল। প্রস্তাবিত প্রতিপক্ষের উপর নজর বুলিয়ে যাচাই করে নেয়। 'এই যে বাহাদুর ছোকরা! কেমন আছ!'

রিভেরার চোখ দুটো যেন বিষ বর্ষণ করে। মুখে কোন কথা নেই। গ্রিঙ্গো মাত্রেই ও অপছন্দ করে, কিন্তু ড্যানির প্রতি এই যে তীব্র ঘৃণা এটা কিন্তু ওর স্বভাব-বহির্ভূত।

'যাঃ বাব্বা'! ব্যবস্থাপকের দিকে তাকিয়ে মুখভঙ্গি করে বলল ড্যানি। 'তুমি কি বোবা-কালার সঙ্গে আমায় লড়তে বলছ?' হাসির লহরা থামলে ড্যানি আবার খোঁচা মারল, 'দেখলেই বোঝা যাচ্ছে লস অ্যাঞ্জেলসের অবস্থা কাহিল। তা না হলে আর এই মালটিকে ছাড়া কিছু জোটাতে পারলে না! কোন্ কিন্ডারগার্টেন স্কুল থেকে এটিকে ধরে আনলে?'

'দেখে যাই মনে হোক, ও কিন্তু ভালো লড়ে, ড্যানি।' রবার্ট এগিয়ে আসে রিভেরার সমর্থনে।

'তাছাড়া অর্ধেক টিকিট বিক্রি হয়ে গেছে।' কেলির কণ্ঠে অনুরোধের সুর। 'তুমি আর আপত্তি করো না, ড্যানি। এছাড়া আমাদের আর করার কিছু নেই।'

ড্যানি আবার তাচ্ছিল্যভরে রিভেরার দিকে একবার তাকিয়ে দীর্ঘশ্বাস ফেলল।

'তার মানে খুব সামলে-সুমলে লড়তে হবে, এই তো? অবশ্য আপনা থেকে যদি পটল তোলে তো করার কিছু নেই।'

রবার্ট বিরক্তিসূচক একটা শব্দ করে।

'না ড্যানি, সাবধানের মার নেই।' ড্যানির ম্যানেজার তাকে সতর্ক করে দেয়। কিছু বলা যায় না, সুযোগ দিলে হয়ত ফট্ করে একটা কষিয়ে দেবে।'

'ঠিক আছে—ঠিক আছে—সাবধানই হব।' ড্যানি হাসে। 'প্রথমেই দু-ঘা কষিয়ে দেব, তারপর দর্শকদের খাতিরে সেবাশুশ্রূষা করে যাব। পনের রাউন্ড অবধি চালালেই কাজ হবে তো, কেলি? তারপর কিন্তু ওর বিচালির শয্যার ব্যবস্থা পাকা।'

'ব্যস-ব্যস তাহলেই হল! তবে দেখ, কেউ যেন ধরতে না পারে।' কেলি বলল।

'তাহলে এবার ব্যবসার কথাটা হয়ে যাক!' ড্যানি একটু থেমে মনে মনে হিসেব করে নেয়। 'টিকিট বিক্রির শতকরা পঁয়ষট্টি তো নিশ্চয়। যেমন কথা ছিল কার্থির সঙ্গে।

কিন্তু ভাগাভাগিটা অন্যরকম হবে। শতকরা আশি আমি নেব।' এবার ম্যানেজারের দিকে ফিরে ড্যানি বলল, 'ঠিক বলেছি তো?'

'এই যে—শুনলে তো সব কথা?' রিভেরাকে জিজ্ঞেস করল রবার্ট।

রিভেরা ঘাড় নাড়ে। ব্যাপারটা আবার বুঝিয়ে বলে কেলি। 'টিকিট বিক্রির পঁয়ষট্টি শতাংশ তোমাদের মধ্যে ভাগাভাগি হবে। তুমি তো ফালতু—কেউ চেনেও না। কাজেই এই টাকাটার আশি শতাংশ পাবে ড্যানি আর বাকিটা তুমি। তুমিই বল রবার্ট। এর চেয়ে ভালো আর কি হতে পারে?'

'হ্যাঁ রিভেরা, তোমার আপত্তি করার কোন কারণ নেই। বুঝতেই পারছ এখনও তোমার নাম হয়নি।' রবার্ট বোঝাতে চায়।

'টিকিট-বিক্রির পঁয়ষট্টি শতাংশ মানে কত?' রিভেরা জানতে চাইল।

'পাঁচ হাজার—খুব বেশি হলে আট হাজারও হতে পারে।' মাঝখান থেকে বলে উঠল ড্যানি। 'তোমার ভাগে হাজার বা ষোলশ পড়বে। আমার মতো নামকরা একজনের কাছে মার খাবার জন্যে এতগুলো ডলার—ভালোই বল?'

'না—যে জিতবে পুরোটাই তার।' খুব জোর দিয়ে বলল রিভেরা। রিভেরার কথা শুনে ওদের ভিরমি খাওয়ার অবস্থা।

কারুর মুখে আর কথা নেই। ড্যানির ম্যানেজার শেষ পর্যন্ত মুখ খুলল, 'আহা—কি কথা! বাচ্চা ছেলে উপহার দেবে আমাদের।' কিন্তু ড্যানি অসম্মতি জানিয়ে ঘাড় নাড়ে। 'আজকে থেকে আমি লড়াই শুরু করছি না।' বোঝাতে শুরু করল ড্যানি। 'রেফারি বা এই কোম্পানি সম্বন্ধেও কোন বাজে ধারণা নেই। মাঝে-মধ্যে যে সাজানো ব্যাপারগুলো ঘটে তাও ধরছি না। তবু বলব, আমার মতো বক্সারের কাছে এটা মোটে ভালো ঠেকছে না। আমি কখনও অযথা ঝুঁকি নিই না। কিছু কি বলা যায়, হয়ত হাতটা ভেঙে গেল বা কোন বদমাইশ লুকিয়ে ওষুধ খাইয়ে দিল, তখন?' গম্ভীরভাবে মাথা নাড়তে লাগল ড্যানি।—'জিতি বা হারি ওই আশি আর কুড়ি হিসেবেই ভাগাভাগি হবে। তুমি কি বল হে, মেক্সিকান?'

রিভেরা মাথা নেড়ে অসম্মতি জানাল।

ড্যানি একেবারে ফেটে পড়ল। এতক্ষণে স্বরূপ বেরিয়ে পড়েছে।

'হারামজাদা বদমাইশ! নোঙরামি করতে এসেছিস তো! ইচ্ছে করছে এখুনি তোর খুলিটা একেবারে গুঁড়িয়ে দিই।'

রবার্ট নীরবে উঠে এসে দাঁড়াল বিবদমান দুপক্ষের মাঝখানে।

'যে জিতবে সেই সব পাবে।' বেজার মুখে বলল রিভেরা।

'তোমার এই গোঁয়ার্তুমির কারণটা কি?' ড্যানি জিজ্ঞেস করল।

'কারণ আমি তোমাকে খতম করতে পারি।

ড্যানি প্রায় উঠে দাঁড়িয়েছিল কোটটা খুলবে ব'লে। কিন্তু ওর ম্যানেজার জানে এটা লোক-দেখানো ভড়কি। কোটটা আর গা থেকে খোলা হল না, তার আগেই সবাই মিলে ওকে বুঝিয়ে-সুঝিয়ে ঠাণ্ডা করল। সবাই ড্যানির পক্ষে। রিভেরা শুধু একা দাঁড়িয়ে।

'তুমি একটা আস্ত নির্বোধ!' কেলি এবার বোঝাবার ভার নিল। 'কে তুমি! কে চেনে তোমায়! জানি, গত কয়েক মাস ধরে এই এলাকার বক্সারদের তুমি একে একে হারিয়েছ, কিন্তু ড্যানি হচ্ছে জাত-লড়িয়ে। এই লড়াইয়ের পরই ও চ্যাম্পিয়ানশিপের লড়াইয়ে নামবে। কিন্তু তুমি একেবারেই অপরিচিত। লস অ্যাঞ্জেলসের বাইরে কেউ তোমার নাম শোনেনি।'

'শুনবে।' কাঁধ ঝাঁকিয়ে রিভেরা বলল, 'এই লড়াইয়ের পরেই সবাই শুনবে।'

'তুই কি সত্যিই ভাবিস আমাকে হারাতে পারবি?' ড্যানি ফুঁসে উঠল।

রিভেরা নীরবে ঘাড় নেড়ে জানাল সে পারবে।

'শোন—শোন, অযৌক্তিক কথা বলো না।' কেলি অনুরোধ করে। 'তাছাড়া তোমার নামটা কত প্রচার হবে ভেবে দেখ।'

'আমি টাকা চাই।'

'হাজার বছর চেষ্টা করলেও আমাকে হারাতে পারবি না।' ড্যানি ওকে যেন আশ্বস্ত করতে চায়।

'তাহলে আর তোমার আপত্তির কারণ কি?' পালটা প্রশ্ন করল রিভেরা। 'জেতা যদি এতই সোজা, পুরো টাকাটা পাবার ব্যবস্থা না করার কারণটা কি?'

'হ্যাঁ—হ্যাঁ—খুবই সোজা। তাই করব—পুরো টাকাটাই নেব!' হঠাৎ মনঃস্থির করে চেঁচিয়ে ওঠে ড্যানি। 'ওই রিঙের মধ্যেই তোকে পিটিয়ে খুন করে ফেলে দেব। শুধু-শুধু হাঙ্গামা বাধাবার এই সাজা। কেলি, চুক্তিপত্র তৈরি কর। যে জিতবে সে-ই পুরো টাকা পাবে। খেলার পাতায় খবরটা দিয়ে দিও। প্রেস্টিজের লড়াই বলে ঘোষণা করো। এই ছোঁড়াটাকে একটু শিক্ষা দেওয়া দরকার।'

কেলির সেক্রেটারি লিখতে শুরু করেছিল। হঠাৎ ড্যানি বাধা দিল।

'দাঁড়াও!' রিভেরার দিকে তাকাল ড্যানি। 'ওজন?'

'রিংয়ের ধারে।' রিভেরা উত্তর দিল।

'আজ্ঞে না। বিজয়ী যদি সব পায় তাহলে সকাল দশটায় ওজন হবে।'

'তা হলেই বিজয়ী সবটা পাবে?' রিভেরা প্রশ্ন করল।

ড্যানি ঘাড় নাড়ল। আর চিন্তার কিছু নেই। পুরো ক্ষমতাসমেত লড়াইয়ের আসরে নামবে সে।

'ঠিক আছে, সকাল দশটায় ওজন।' রিভেরা বলল। সেক্রেটারি লিখে নিল।

'তার মানেই কিন্তু পাঁচ পাউন্ড।' রবার্ট সতর্ক করল রিভেরাকে। 'তুমি বোকামি করলে কিন্তু, হারবার ব্যবস্থা পাকা করে দিলে নিজেই। ষাঁড়ের মতো ক্ষমতা নিয়ে রিংয়ে ঢুকবে ড্যানি। এরপর আর তোমার কোন আশাই রইল না জেতবার।'

উত্তরের বদলে রিভেরার চোখে শুধু সুস্পষ্ট ঘৃণা ফুটে উঠল। এই গ্রিঙ্গোকে সে ঘৃণা করে—যদিও তার জাতের মধ্যে সে-ই সেরা সাদা-চামড়ার লোক।

## ৪

প্রায় সবার অলক্ষ্যে রিংয়ের মধ্যে ঢুকল রিভেরা। গুটিকয়েক দর্শক শুধু এদিক-ওদিক থেকে নিষ্প্রাণভাবে হাততালি দিয়ে তাকে অভ্যর্থনা জানিয়েছে। কারুরই বিন্দুমাত্র আস্থা নেই রিভেরার উপর। রিভেরা ওদের চোখে বলির পাঁঠা আর গুরুদেব ড্যানি তার ঘাতক। তাছাড়া দর্শকরা হতাশও হয়েছে। ড্যানি ওয়ার্ড আর বিলি কার্থির ক্ষিপ্র যুদ্ধ দেখবে আশা করেছিল সবাই। এখন দুধের সাধ মেটাতে হবে ঘোলে। এই ছোঁড়াটা আর কি করবে! ব্যাপারটা ওদের আদৌ পছন্দ হয়নি। তারা ড্যানির হয়ে টু-টু-ওয়ান, এমন কি থ্রি-টু-ওয়ান হিসেবে বাজি ধরছে। আর দর্শকরা যার হয়ে বাজি ধরে তাকেই মনেপ্রাণে সমর্থন করে।

মেক্সিকান ছেলেটি তার নিজের কোণে বসে অপেক্ষা করছে। সুদীর্ঘ মিনিটগুলো যেন আর পেরোতে চায় না; ড্যানি ইচ্ছে করে দেরি করছে। এই কায়দাটা পুরোনো

হলেও তরুণ যোদ্ধাদের কিন্তু আজও অসুবিধায় ফেলে দেয়। এভাবে বসে থাকা মানেই নিজের মনের আশঙ্কা আর বোকা তামাক-খেকো দর্শকদের মুখোমুখি হওয়া। এতে ভয়টা তাদের মনে জাঁকিয়ে বসে। কিন্তু এই প্রথম কায়দাটা বিফল হল। ঠিকই বলেছিল রবার্ট, রিভেরার শরীরে ভয় বলে বস্তুটিই নেই। এত অনুভূতিপ্রবণ আর আবেগদীপ্ত রিভেরা, কিন্তু ভীতিসঞ্চারী স্নায়ুগুলোই যেন তার দেহে অনুপস্থিত।' তার নিজের সহকারীরা পর্যন্ত আসন্ন পরাজয় সম্বন্ধে নিশ্চিত হয়ে আবহাওয়াকে গুমট করে তুলেছে, কিন্তু তবু কোন বিকার নেই রিভেরার। কয়েকজন গ্রিঙ্গো আর অপরিচিত লোক রিভেরাকে সাহায্য করছে। এরা মুষ্টিযুদ্ধের দুনিয়ার নোঙ্‌রা তলানি—গৌরবহীন, যোগ্যতাহীন। তাছাড়া তারা পরাজিতের দলে, এ-বিষয়ে কোন সন্দেহ নেই তাদের।

'খুব সাবধান কিন্তু—' স্পাইডার হ্যাগার্টি সতর্ক করে দেয়। ও রিভেরার দ্বিতীয় সহকারী। 'যতক্ষণ পার লড়াই চালিয়ে যেও। কেলি আমাকে এই নির্দেশ দিয়েছেন। তা না হলে খবরের কাগজে সাজানো লড়াই বলে খবর ছেপে দেবে। মুষ্টিযুদ্ধের খেলার আরও দুর্নাম রটবে লস অ্যাঞ্জেলসের।'

কথাগুলো নিশ্চয় উৎসাহব্যঞ্জক নয়। কিন্তু রিভেরা কোন কান দেয় না। পয়সার জন্যে লড়াই করাকে রিভেরা ঘৃণা করে। ঘৃণিত গ্রিঙ্গোদের ঘৃণিত খেলা। হাঁড়িকাঠে যেমন ছাগল মাথা দেয়, ঠিক তেমনিভাবে ওদের প্রশিক্ষণের আখড়ায় শুধু মার খাবার জন্যেই ঢুকেছিল রিভেরা। শুধু দুমুঠো অন্নের প্রয়োজনে। মুষ্টিযুদ্ধে এক অসাধারণ ও জন্মগত নৈপুণ্যের অধিকারী হয়েও মুষ্টিযুদ্ধকে সে ঘৃণা করে। পার্টিতে যোগ দেবার আগে পয়সার জন্যে সে কোনদিন লড়তে নামেনি, কিন্তু তবু লড়তে নেমে পয়সা সে অত্যন্ত সহজেই উপার্জন করেছে। মানুষের মধ্যে রিভেরাই অবশ্য প্রথম নয় যে অবাঞ্ছিত পেশায় সাফল্য অর্জন করেছে।

কোন বিশ্লেষণের মধ্যে যাচ্ছে না রিভেরা। সে শুধু জানে এই লড়াইটা তাকে জিততে হবে। অন্যথা হলে চলবে না। রিভেরার এই দৃঢ় বিশ্বাসের পিছনে যে প্রচণ্ড শক্তিগুলো কাজ করছে, দর্শকেরা তার খবর রাখে না। ড্যানি ওয়ার্ড লড়ছে পয়সার জন্যে—সেই পয়সার বিনিময়ে সহজ সুখের জন্যে। কিন্তু রিভেরার লড়াইয়ের কারণ-গুলো তার মগজের মধ্যে জ্বলছে—কতকগুলো ভয়ংকর আর জ্বলন্ত চিত্র। রিংয়ের কোণে একা বসে বসে সুচতুর প্রতিপক্ষের দিকে সজাগ দৃষ্টিতে চেয়ে আছে সে, আর বাস্তব জীবনের মুহূর্তগুলোর মতোই সত্য হয়ে উঠছে মানসপটের চিত্রগুলো।

রিও ব্ল্যাঙ্কোর সাদা পাঁচিল-ঘেরা জলশক্তি-চালিত কারখানাগুলো দেখতে পায় রিভেরা। দেখতে পায় অনাহারে ক্ষীণদেহ ছ-হাজার শ্রমিক আর সাত-আট বছর বয়সের অসংখ্য শিশুকে। সারাদিন ধরে খেটে মরছে দশ সেন্ট দৈনিক মজুরির জন্যে। দেখতে পায় ঠেলাগাড়িতে করে লাশ বওয়া হচ্ছে। দেখতে পায় রঙ-ঘরের শ্রমিকদের মৃত্যু-চিহ্নিত বীভৎস মাথাগুলো। মনে পড়ে যায় বাবা বলেছিলেন, 'রঙ-ঘর মানেই আত্ম-হত্যার জায়গা।'—একবছর কাজ করা মানেই নিশ্চিত মৃত্যু। ছোট্ট সেই ঘরখানার ছবি ভেসে আসে চোখের সামনে—মা রান্না করছে, ভাঙ্গাচোরা সংসার ঠেলতে হিমশিম খাচ্ছে, আর তারই মধ্যে ঠিক সময় করে রিভেরাকে আদর করছে, ভালোবাসছে। বাবাকেও দেখতে পায় রিভেরা। বিরাট চেহারা, বিশাল গোঁফ, পেশীবহুল বক্ষ, সবার জন্যে বুকভরা ভালোবাসা। হৃদয়টা তাঁর এত বড় যে সবাইকে ভালোবাসার পরেও মায়ের জন্যে, আর ঘরের কোণে যে শিশুটি খেলা করত তার জন্যে ভালোবাসা তার উপচে পড়ত। তখনও ওর ফিলিপ রিভেরা নামকরণ হয়নি। বাবা-মার নাম অনুযায়ী নাম ছিল ফার্নাণ্ডেজ। সবাই জুয়ান বলে ডাকত। পরে ও নিজেই নামটা পালটে নিয়েছে। পুলিশের কর্তা-ব্যক্তিরা ফার্নাণ্ডেজ নামটাকে ঘৃণা করে।

জোয়াকুইন ফার্নান্ডেজ! বিশাল দেহ, অনন্ত ভালোবাসা। তখন বোঝেনি রিভেরা, কিন্তু আজ পিছন দিকে তাকিয়ে সব বুঝতে পারছে। রিভেরা দেখতে পায়, তার বাবা ছোট্ট ছাপাখানাটায় বসে টাইপ বসাচ্ছে। আগোছালো টেবিলটার সামনে বসে একনাগাড়ে দ্রুত লিখে যাচ্ছে কি-সব হিজিবিজি। সেই সব অদ্ভুত সন্ধ্যাবেলার কথা মনে পড়ে যায়। অন্ধকারে গোপনে চোরের মতো আসত মজুররা বাবার সঙ্গে দেখা করতে, ঘণ্টার পর ঘণ্টা কথাবার্তা বলত। রিভেরা তখন তার বিছানায় শুয়ে থাকলেও সবসময় ঘুমিয়ে থাকত না।

স্পাইডার হ্যাগার্টির কথাগুলো যেন কোন্ সুদূর থেকে তার কানে ভেসে আসে, ‘প্রথমেই সরে দাঁড়ানো চলবে না। কেলি বলে দিয়েছেন। ভালমতো মার খাও, তবে পয়সা।’

দশ মিনিট পেরিয়ে গেছে। এখনো নিজের জায়গায় বসে আছে রিভেরা, কিন্তু ড্যানির পাত্তা নেই। চালবাজিরও একটা সীমা আছে!

রিভেরার মানসচক্ষে আরও অনেক স্মৃতি ছবির মতো ধরা পড়ে। সেই ধর্মঘট—ধর্মঘট না বলে লক্-আউট বলাই ভালো, কারণ রিওব্যাঙ্কোর শ্রমিকরা তখন পুয়েব্লোর ধর্মঘটী ভাইদের সমর্থনে এগিয়ে এসেছিল। খিদের জ্বালা, পাহাড় চষে বুনো বেরি ও গাছ-গাছড়ার শেকড়-বাকড় যোগাড় করে পেট ভরানো, আর তারপর সবার পেট কামড়ানি আর অসহ্য যন্ত্রণা! তারপর সেই দুঃস্বপ্নের রাত—গুদামঘরের সামনে ফাঁকা মাঠ, হাজার হাজার ভুখা শ্রমিক, জেনারেল রোজালিও মার্টিনেজ ও পরফিরিও ডায়াজের সৈন্যবাহিনী, মৃত্যুবর্ষী রাইফেলের নিরন্তর গর্জন। শ্রমিকদের তাজা খুন ঝরিয়েই তাদের সমস্ত অপরাধ ধুয়ে সাফ করে দেওয়া। সেই রাত! সেই রাতেই ও দেখেছিল ঠেলাগাড়ি বোঝাই করে লাশের গাদা চলেছে ভেরাক্রুজের দিকে—সমুদ্রের হাঙরদের খাদ্য হতে। মৃতদেহের ভয়াল স্তূপের মধ্যে হামাগুড়ি দিয়ে রিভেরা তার বাবা-মায়ের ছিন্নভিন্ন দেহ দুটির খোঁজ পেয়েছিল। মায়ের কথা আরও ভালো করে মনে আছে। মুখটা শুধু বাইরে বেরিয়েছিল, দেহটা চাপা পড়েছিল ডজনখানেক লাশের নিচে। সেই মুহূর্তে আবার গর্জে উঠেছিল পরফিরিও ডায়াজের সৈন্যদের রাইফেলগুলো। রিভেরা সঙ্গে সঙ্গে শুয়ে পড়েছিল জমির উপর। শিকারীর চোখে ধুলো দিয়ে পাহাড়ী চিলের মতো সরে গিয়েছিল।

সমুদ্র-গর্জনের মতো প্রচণ্ড একটা শব্দ কানে এল রিভেরার। প্রশিক্ষক ও সহকারীদের পিছনে নিয়ে ড্যানি ওয়ার্ড এগিয়ে আসছে দর্শকদের মধ্য দিয়ে। জনপ্রিয় নায়কের নিশ্চিত বিজয় জেনেই দর্শকরা উন্মত্ত চিৎকারে ফেটে পড়ল। সবাই ওকে অভ্যর্থনা জানাচ্ছে, সবাই ওর পক্ষে। এমন কি ড্যানি যখন কায়দা করে রিংয়ের দড়ি গলে ভিতরে লাফিয়ে ঢুকল, রিভেরার সহকারীরা পর্যন্ত কিঞ্চিৎ খুশি না হয়ে পারেনি। অবিরাম হাসিতে উদ্ভাসিত হয়ে আছে ড্যানির মুখখানা। ড্যানি যখন হাসে, তার মুখের প্রতিটি রেখা হাসতে থাকে। এত হাসিখুশি লড়িয়ে সচরাচর দেখা যায় না। তার মুখখানা সৌজন্য আর মিত্রতার একখানি সচল বিজ্ঞাপন। প্রত্যেকে ওর পরিচিত। দড়ির এপাশ থেকেই বন্ধুদের সঙ্গে হাসিঠাট্টা করছে। যারা দূরে রয়েছে প্রশংসা করার সুযোগ না পেয়ে চেঁচিয়ে উঠছে, ‘সত্যি ড্যানি! পার বটে।’ পুরো পাঁচমিনিট ধরে শুধু অভ্যর্থনা চলে। রিভেরা সম্পূর্ণ উপেক্ষিত। দর্শকরা তার অস্তিত্বই স্বীকার করছে না। স্পাইডার হ্যাগার্টির ফুলো মুখটা ঝুঁকে পড়ে রিভেরার উপর।

‘ঘাবড়ে যেও না।’ সতর্ক করে দেয় স্পাইডার। ‘নির্দেশগুলো মনে থাকে যেন। টিকে থাকতে হবে। শুয়ে পড়লে চলবে না। শুয়ে পড়লে কিন্তু ড্রেসিং-রুমে আমরা তোমায় পিটিয়ে তক্তা বানাব। বুঝেছ তো? লড়তেই হবে।’

দর্শকদের হাততালি শুরু হয়ে গেছে। ড্যানি রিং পেরিয়ে রিভেরার দিকে এগিয়ে

আসছে। দুহাত একত্র করে রিভেরার ডানহাতটা ধরে ঝাঁকায়। সহৃদয়তায় উদ্বেল ড্যানির হাসিমাখা মুখখানা রিভেরার মুখের খুব কাছেই রয়েছে। ড্যানির খেলোয়াড়ি মনোভাবের পরিচয় পেয়ে দর্শকরা চেঁচিয়ে উঠে তাকে তারিফ জানায়। ভাইয়ের মতো তার বিপক্ষকে সে অভ্যর্থনা জানিয়েছে। ড্যানির ঠোঁট দুটো নড়ে ওঠে। দর্শকরা ধরে নেয় অশ্রুত শব্দগুলো নিশ্চয় শ্রুতিমধুর। আবার হর্ষধ্বনি করে ওঠে সকলে। ইতর শব্দগুলো শুধু রিভেরাই শুনেছে।

'শোন্ রে, মেক্সিকান ছুঁচো!' খুশি আর হাসিভরা ঠোঁটের ফাঁক দিয়ে হিসহিস করে ওঠে ড্যানি। 'তোর কত তেল আছে আজ দেখব।'

রিভেরা একটুও নড়ে না। উঠেও দাঁড়ায়নি। ওর দুচোখে জমাট ঘৃণা।

'উঠে দাঁড়া শালা কুত্তা!' পেছনে রিংয়ের ওধার থেকে কারা যেন চেঁচায়।

তার অ-খেলোয়াড়ি ব্যবহারের জন্যে 'সিটি' মেরে আওয়াজ দিয়ে ধিক্কার জানায় জনতা। তবু নির্বিকার বসে আছে রিভেরা। ড্যানি নিজের দিকে ফিরে আসার সময় আরেকবার হর্ষধ্বনি ওঠে।

ড্যানি পোশাক ছাড়তেই সবাই আনন্দে 'উঃ!' 'আঃ!' করে ওঠে। নিখুঁত শরীর খানা। স্বাস্থ্য, ক্ষমতা আর নমনীয় মাংসপেশীর সজীবতায় পূর্ণ। নারীদেহের মতো ফর্সা আর মসৃণ তার গায়ের চামড়া। ওখানেই সব লাবণ্য, সহ্য-ক্ষমতা আর শক্তির ভাণ্ডার। ড্যানি তার প্রমাণও রেখেছে বেশ কয়েক গণ্ডা লড়াইয়ে। স্বাস্থ্য-চর্চার সব মাসিক পত্রিকাতেই তার ছবি ছাপা হয়।

স্পাইডার হ্যাগার্টি রিভেরার মাথা দিয়ে সোয়েটারটা টেনে খুলে নিতেই একটা গোঙানির মতো আওয়াজ ওঠে চারধারে। রঙটা কালো বলে রিভেরাকে আরও রোগা দেখাচ্ছে। ওরও পেশীবহুল চেহারা, কিন্তু ড্যানির মতো চটক নেই। দর্শকরা যেটা খেয়াল করে দেখেনি সেটা ওর বুকের মাংসপেশী। তার দেহের সুদৃঢ় তন্তু ও মাংস-পেশীর ঐক্যবদ্ধ তাৎক্ষণিক ক্ষিপ্রতার কথা দর্শকদের জানবার উপায় নেই। তারা বুঝতেও পারেনি যে অতি সূক্ষ্ম কতকগুলো স্নায়ু সারা দেহ জুড়ে জাল বিছিয়ে রিভেরাকে এক অসামান্য যুদ্ধযন্ত্রে পরিণত করেছে। দর্শকদের চোখে রিভেরা শুধু খয়েরি চামড়াওয়ালা আঠার বছরের এক বালক। শরীরটাও তার বালকেরই মতো। ড্যানি চব্বিশ বছরের পুরুষ—শরীরটাও তার পুরুষেরই মতো। তাদের এই বৈপরীত্য আরও স্পষ্ট হয়ে ধরা পড়ে দুজনে যখন রেফারির শেষ নির্দেশ শোনার জন্যে রিংয়ের মাঝখানে এসে দাঁড়ায়।

রিভেরা লক্ষ্য করে সাংবাদিকদের পিছনে বসে আছে রবার্ট। আরও বেশি মদ খেয়েছে আজ। আরও আস্তে আস্তে কথা বলছে।

'ঘাবড়িয়ো না রিভেরা।' জড়িত কন্ঠে বলতে থাকে রবার্ট। মনে রেখো—ও কখনও তোমাকে খুন করতে পারবে না। শুরুতেই ও তোমার উপর ঝাঁপিয়ে পড়বে কিন্তু তাতে বিচলিত হয়ো না। নিজেকে শুধু আড়াল করো, এড়িয়ে যেয়ো জাপটে ধরো। তোমাকে এমন কিছু আঘাত করতে পারবে না। শুধু ভেবো, তোমার উপর কেউ ঘুষি চালিয়ে হাত পাকাচ্ছে। যেমন হত আখড়ায়।'

রিভেরার লক্ষণ দেখে বোঝা গেল না কথাগুলো তার কানে ঢুকেছে কিনা।

'খুদে শয়তান। মুখে একটি কথা নেই।' রবার্ট তার পাশের ভদ্রলোককে বিড়বিড় করে বলল, 'চিরকালই এমনি!'

এই প্রথম রিভেরা ঘৃণাভরা দৃষ্টিতে চাইল না। হাজার হাজার বন্দুকের ছবি ভেসে উঠে তার দৃষ্টি অবরোধ করেছে। রিংয়ের কাছের বহুমূল্য আসন থেকে শুরু করে যতদূর দৃষ্টি যায় প্রতিটি দর্শকের মুখ যেন এক-একটি বন্দুক। মেক্সিকোর রৌদ্রস্নাত

সুদীর্ঘ সীমানা-রেখার ছবিটা দেখতে পাচ্ছে রিভেরা। ওই সীমানা-বরাবর অপেক্ষা করছে অসংখ্য পোড়-খাওয়া মানুষ। অপেক্ষা করছে শুধু বন্দুকের জন্যে।

রিভেরা তার নিজের কোণে দাঁড়িয়ে আছে। সহকারীরা ক্যানভাসের টুলটা নিয়ে দড়ি গলে বেরিয়ে গেছে। চৌকো রিংয়ের অপর কোণে ওর দিকে মুখ করে দাঁড়িয়ে আছে ড্যানি। ঘণ্টা পড়তেই লড়াই শুরু হয়ে গেল। খুশির অট্টরোলে ঘর কাঁপিয়ে তোলে দর্শকরা। তারা কখনও এমন আশাব্যঞ্জকভাবে কোন লড়াই শুরু হতে দেখেনি। কাগজে ঠিকই লিখেছিল। প্রতিহিংসার লড়াই। দুজনের মধ্যেকার দূরত্বের তিন-চতুর্থাংশ পার করে একাই ছুটে এল ড্যানি। মেক্সিকানটাকে একেবারে শেষ করে ফেলার ইচ্ছেটা আদৌ গোপন থাকেনি। একটা নয়, দুটো নয়, এক ডজন ঘুষি হাঁকিয়ে ক্ষান্ত হয়নি ড্যানি। ঘুষির ঘূর্ণিঝড় তুলেছে। ধ্বংসের তাণ্ডব। হতচকিত রিভেরা নিশ্চিহ্ন হয়ে গেছে ঘুষির বন্যায়। যেখান যেখান থেকে, যে-যে ভাবে ঘুষি চালানো যায়, তার কোনটাই বাকি রাখেনি বক্সিং-শিল্পের কলাকার। মারের চোটে দড়ির গায়ে আছড়ে পড়ে রিভেরা। রেফারি ছাড়িয়ে দেয়, কিন্তু আবার মার খেয়ে দড়ির উপর এসে পড়ে সে।

এটা লড়াই নয়—নিষ্ঠুর নরহত্যা। পেশাদার মুষ্টিযুদ্ধের আসর ছাড়া অন্য যে-কোন জায়গা হলে এই এক মিনিটের মধ্যেই দর্শকের সব উদ্দীপনা নিঃশেষ হয়ে যেত। ড্যানি সত্যিই তার ওস্তাদি দেখাচ্ছে—অপূর্ব জলুস। দর্শকরা এত নিশ্চিত, এত উত্তেজিত তারা, পক্ষপাতিত্ব এমনভাবে তাদের উপর জাঁকিয়ে বসেছে যে কেউই খেয়াল করেনি যে মেক্সিকান ছেলেটি এখনও নিজের পায়ে ভর রেখেই দাঁড়িয়ে আছে। রিভেরাকে তারা ভুলেই গেছে। ওকে তারা দেখতেই পাচ্ছে না। ড্যানির মানুষখেকো আক্রমণের তলায় একেবারে ঢাকা পড়ে গেছে রিভেরা। এক মিনিট, দেখতে দেখতে দুমিনিট পেরিয়ে গেল। এতক্ষণে দুজনে একটু সরে দাঁড়াতে দর্শকেরা রিভেরাকে দেখতে পেল। ঠোঁট কেটে গেছে, নাক দিয়ে রক্ত গড়াচ্ছে। দড়িতেও রক্ত লেগেছে, আর সেই দড়িতে ঠেস দিয়ে দাঁড়ানোর জন্যে রিভেরার পিঠটায় রক্তের ডোরা-কাটা। একটা জিনিস কিন্তু দর্শকদের নজরে পড়েনি। রিভেরা একটুও হাঁপাচ্ছে না, আগের মতোই তার দুচোখে সেই নিরুত্তাপ আগুন। প্রশিক্ষণের আখড়ায় বহু উঠতি চ্যাম্পিয়ানই তার উপর এইরকম নিষ্ঠুর আক্রমণ চালিয়েছে। ক্ষতিপূরণ বাবদ লড়াই-পিছু আধ ডলার থেকে শুরু করে ফি-সপ্তাহে পনের ডলার অবধি উপার্জন করেছে শুধু প্রাণটাকে টিকিয়ে রাখার প্রয়োজনে। কঠিন পথে কঠিন শিক্ষায় শিক্ষিত রিভেরা!

এবার একটা বিস্ময়কর ঘটনা ঘটল। হঠাৎ থেমে গেল চোখ-ধাঁধানো দাপাদাপি, ঝটাপটি। একা দাঁড়িয়ে আছে রিভেরা। ড্যানি, হ্যাঁ—অবিসংবাদিত ড্যানিই উল্টে পড়ে আছে। চৈতন্য ফিরে পাবার প্রয়াসে কেঁপে কেঁপে উঠছে শরীরটা। টলমল করে পড়ে যায়নি ড্যানি, বিনা কারণে লুটিয়ে পড়েনি। অকস্মাৎ মাঝ-আকাশে গুলিবিদ্ধ হবার মতো রিভেরার ডান হাতের হুক্ ওকে ধরাশায়ী করেছে। রেফারি এক হাতে রিভেরাকে ঠেলে সরিয়ে দিয়ে ভূলুণ্ঠিত বীরের উপর ঝুঁকে পড়ে সেকেণ্ড গণনা শুরু করে। পেশাদার বক্সিংয়ের আসরের রীতি-অনুযায়ী সরাসরি নক্‌ডাউন আঘাত হানতে পারলেই দর্শকরা অভিনন্দন জানায়। আজ কিন্তু তার ব্যতিক্রম ঘটল। একেবারেই অপ্রত্যাশিত ঘটনাটা। নীরব উৎকণ্ঠা নিয়ে সবাই সেকেণ্ড গণনা লক্ষ্য করছে। একা রবার্টের উৎফুল্ল কণ্ঠস্বর নীরবতা ভঙ্গ করল।

'বলেছিলাম না—ওর দুহাতেই সমান চলে!'

পঞ্চম সেকেণ্ডে ড্যানি গড়িয়ে উপুড় হল। সাত সেকেণ্ড গোনা হতেই দেখা গেল হাঁটুর উপর ভর রেখে বসেছে, যাতে নয় গোনা হলেই এবং দশ গোনার আগেই

খাড়া হয়ে দাঁড়াতে পারে। দশ উচ্চারণ করার সময় তার হাঁটু যদি মেঝে ছুঁয়ে থাকে তাহলে ধরা হবে সে উঠতে পারেনি—অর্থাৎ পরাজিত। ওর হাঁটু দুটো মেঝের সংস্পর্শ ত্যাগ করামাত্র ধরা হবে সে উঠেছে এবং সেই মুহূর্তেই তাকে আবার মেরে শুইয়ে দেবার ন্যায্য অধিকার আছে রিভেরার। রিভেরা কোন সুযোগ ছাড়তে চায় না। মেঝে থেকে হাঁটু ওঠামাত্র ঘুষি চালাবে। ড্যানির চারদিকে চক্কর মারে রিভেরা, কিন্তু ওদিকে রেফারি আবার ড্যানি আর রিভেরার মাঝখানে প্রদক্ষিণ শুরু করে দিয়েছে। রিভেরা জানে রেফারি ইচ্ছাকৃতভাবে সেকেণ্ড গণনা প্রলম্বিত করছে। সব ব্যাটা গ্রিঙ্গো তার বিরুদ্ধে, এমন কি রেফারিও বাদ নেই।

রেফারি 'নয়' হাঁকার সঙ্গে সঙ্গে অন্যায়ভাবে রিভেরাকে সজোরে একটা ধাক্কা মেরে পিছনে ঠেলে দেয়। এই সুযোগে উঠে দাঁড়ায় ড্যানি। তার ঠোঁটের কোণে আবার হাসি ফুটে ওঠে। কিছুটা কুঁজো হয়ে হাত দিয়ে মুখ আর তলপেট ঢেকে ড্যানি কোনক্রমে রিভেরাকে জাপটে ধরে। খেলার নিয়ম অনুযায়ী এই আলিঙ্গন ছাড়িয়ে দেওয়াই রেফারির কর্তব্য। রেফারি কিন্তু তা করেনি। ডুবন্ত মানুষের মতো রিভেরাকে আঁকড়ে ধরেছে ড্যানি। এক-একটা মুহূর্ত পেরোচ্ছে, আর সেই সঙ্গে ক্রমশ হৃতশক্তি পুনরুদ্ধার করছে। রাউণ্ডের শেষ একমিনিট দ্রুত পেরিয়ে যাচ্ছে। কোনক্রমে এই রাউণ্ডটা টিকে যেতে পারলে পুরো একমিনিট অবসর পাবে। ড্যানি টিকেও গেল শেষপর্যন্ত। চরম বিপর্যস্ত অবস্থাতেও মুখে তার হাসি লেগে ছিল।

'ও হাসি মুছে যাবার নয়।' কে যেন চেঁচিয়ে উঠল। দর্শকরা এতক্ষণে স্বস্তির নিশ্বাস ফেলে হাসল।

'হারামজাদার ঘুষি যা না, ভয়ঙ্কর।' টুলে বসে হাঁসফাঁস করতে করতে ড্যানি তার প্রশিক্ষককে বলল। সহকারীরা দ্রুতবেগে তার পরিচর্যা শুরু করে দিয়েছে।

দ্বিতীয় আর তৃতীয় রাউণ্ডে ঝিমোনো খেলা একেবারেই জমল না। চতুর ড্যানির অভিজ্ঞতাও কম নয়। শুধু মার বাঁচিয়ে বা এড়িয়ে আত্মরক্ষা করে গেছে। প্রথম রাউণ্ডের বিবশ-করা আঘাতের জের কাটাবার জন্যে সময় নিচ্ছে। চতুর্থ রাউণ্ডে আবার নিজমূর্তি ধরল ড্যানি। আত্মবিশ্বাস বেশ খানিকটা চিড় খেয়েছে, কিন্তু তবু সুস্বাস্থ্যের দৌলতে সে তার শক্তি ফিরে পেয়েছে। ড্যানি কিন্তু আর তাণ্ডবলীলা চালাচ্ছে না। বন-মানুষের ক্ষমতা এই মেক্সিকান ছোঁড়াটার। সেজন্যেই ড্যানি এবার তার শিক্ষাকে কাজে লাগাচ্ছে। কি কৌশলে, কি দক্ষতায়, কি অভিজ্ঞতায় ড্যানির তুলনা নেই। মারাত্মকভাবে কোন আঘাত হানতে না পারলেও অত্যন্ত বৈজ্ঞানিক উপায়ে একের পর এক আঘাতের মাধ্যমে প্রতিপক্ষকে ও ক্রমশ দুর্বল করে দিতে চাইছে। রিভেরা একটা ঘুষি চালায় তো ও চালায় তিনটে, কিন্তু তার কোনটাই লড়াই জেতার মতো নয়। একটা বিচ্ছিন্ন আঘাত হিসেবে কার্যকর না হলেও সামগ্রিকভাবে বিচার করলে জয়-পরাজয় নির্ধারণে এর অসীম গুরুত্ব। রিভেরাকে এখন শ্রদ্ধার চোখে দেখছে ড্যানি। ছোঁড়াটার ডান-বাঁ দুটো হাতই সমান চলে। বিস্ময়কর ক্ষমতা ওর সর্ট আর্ম কিক্‌গুলোর।

লড়াই চলাকালীন রিভেরা আত্মরক্ষার পদ্ধতি হিসেবে অত্যন্ত অস্বস্তিকর স্ট্রেট লেফ্‌ট মার চালাতে শুরু করল। বারবার আক্রমণের পর আক্রমণে সে স্ট্রেট লেফ্‌ট মেরে ড্যানিকে দূরে ঠেলে দিচ্ছে। বারবার চোট লাগছে চোখে আর নাকে। ড্যানির প্রতিভা কিন্তু বহুমুখী, এজন্যেই সে চ্যাম্পিয়ান হতে চলেছে। ইচ্ছামতো যে কোন সময় সে লড়াইয়ের পদ্ধতি পরিবর্তন করে নিতে পারে। ড্যানি এবার ইন্‌-ফাইটিং পদ্ধতিতে খুব কাছ থেকে আঘাত হানতে শুরু করে। ইন্‌-ফাইটিংয়ের শয়তানিতে ড্যানি সিদ্ধ-হস্ত। তাছাড়া এর ফলে রিভেরার স্ট্রেট লেফ্‌ট মারগুলোও এড়িয়ে যাওয়া যাচ্ছে।

বারবার অগণিত দর্শক উল্লাসে ফেটে পড়ে। উল্লাস চরমে পৌঁছয় যখন ড্যানি কৌশলে নিজেকে বন্ধন-মুক্ত করে ঊর্ধ্বমুখী আপারকাট মেরে রিভেরাকে একেবারে শূন্যে তুলে মাটিতে আছড়ে ফেলে। রিভেরা এক হাঁটুর উপর ভর রেখে সেকেন্ড গণনার যতদূর সম্ভব সুযোগ নিতে চায়। পরিষ্কার বুঝতে পারছে সে, রেফারি এক-একটা সেকেন্ড পেরোবার আগেই এক দুই গুনে চলেছে।

সপ্তম রাউন্ডে ড্যানি আবার সেই নৃশংস ইনসাইড আপারকাট ঝাড়ল। রিভেরা শুধু টলে গিয়েছে, কিন্তু অরক্ষিত অসহায়তার মুহূর্তেই ড্যানি তাকে আরেক ঘুষির আঘাতে একেবারে দড়ি গলিয়ে ফেলে দিল। নিচে দৈনিক কাগজের সাংবাদিকদের মাথার উপর গিয়ে পড়ল রিভেরা। সাংবাদিকরা তাকে ঠেলে তুলে দিল দড়ি-ঘেরা মঞ্চের বাইরের দিকের কিনারার উপর। রিভেরা ওইখানেই একটা হাঁটুর উপর ভর রেখে বসল। রেফারি যেন কোনক্রমে সময়টা পার করে দেবার জন্যে দ্রুত আওড়ে চলেছে—এক, দুই। দড়ির ভিতরে মঞ্চের উপর অপেক্ষা করছে ড্যানি। এই দড়ি গলেই রিভেরাকে মঞ্চে প্রবেশ করতে হবে। রেফারি কিন্তু মাঝখানে এসে দাঁড়িয়ে ড্যানিকে কোন বাধা দেয়নি বা ধাক্কা মেরে সরিয়ে দেয়নি।

আনন্দে আত্মহারা হয়ে উঠেছে প্রতিটি দর্শক।

'ওকে শেষ করে দাও ড্যানি! খতম করে দাও ওকে।' চিৎকার করছে লোকে। সম্মিলিত কণ্ঠের চিৎকার যেন নেকড়ের পালের রণসঙ্গীতের মতো লাগে।

ড্যানি চেষ্টার ত্রুটি করেনি। কিন্তু নয় গোনা অবধি অপেক্ষা না করে, আট গোনা মাত্র রিভেরা অপ্রত্যাশিতভাবে হঠাৎ দড়ি গলে ভিতরে ঢুকেই জাপটে ধরল ড্যানিকে। সক্রিয় হয়ে উঠল রেফারি। জোর করে টেনে ছাড়িয়ে দিল রিভেরাকে। আবার তার মার খাবার ব্যবস্থা পাকা করে দিল। একজন দুর্নীতিপরায়ণ রেফারির পক্ষে যে যে সুবিধে দেওয়া সম্ভব, তার সবগুলোই ড্যানিকে দেওয়া হয়েছে।

রিভেরা কিন্তু টিকে গেল। আচ্ছন্ন ভাবটা কেটে গেছে। গ্রিঙ্গোমাত্রেই ঘৃণার পাত্র এবং এরা সকলেই দুর্নীতিগ্রস্ত। সবচেয়ে মুশকিল হচ্ছে, এরই মধ্যে ওর মস্তিষ্কের অভ্যন্তরে বারবার ঝলসে উঠছে হরতালের পর রিও ব্ল্যাঙ্কো ছেড়ে আসার সময় দেখা যাত্রা-পথের দুধারের ভয়াবহ আর কদর্য চিত্রগুলো—মরুভূমির বুক-চেরা ঝকঝকে রেললাইনে, আমেরিকার পুলিশবাহিনী, জলাধারের সামনে ভবঘুরেদের ভিড়, জেলখানা। একই সঙ্গে রিভেরা দেখছে উজ্জ্বল গৌরবময় সুমহান বিপ্লব রক্ত-রঙে তার দেশকে আদিগন্ত রাঙিয়ে দিচ্ছে। বন্দুকগুলো তো তার চোখের সামনেই ভাসছে। দর্শকদের ঘৃণ্য মুখগুলো এক-একটা বন্দুক। এই বন্দুকের জন্যেই তার লড়াই। সে এখন নিজেই বন্দুক! সে নিজেই বিপ্লব! পুরো মেক্সিকোর হয়ে লড়ছে সে।

দর্শকরা ক্রমশই রিভেরার উপর ক্রুদ্ধ হয়ে ওঠে। কেন সে পরাজয় স্বীকার করে নিচ্ছে না? সেই তো তাকে হারতেই হবে, তাহলে এই জেদ কেন? হাতে গোনা দু-চারজন শুধু রিভেরার সম্বন্ধে আগ্রহী। জুয়াড়ী দর্শকদের এই নির্দিষ্টসংখ্যক সংখ্যালঘু অংশ চিরকালই বেশি ঝুঁকি নিয়ে বাজি ধরে। রিভেরার পক্ষে তারা দশে-চার বা তিনে-এক হিসেবে বাজি ধরেছে।

রিভেরা ক-রাউন্ড টিকবে তার উপরেও প্রচুর বাজি ধরা হয়েছে। সাত রাউন্ড এমন কি ছ-রাউন্ড টিকবে না বলেও অনেকেই বাজি ধরেছিল। যারা এই বাজিতে জিতে নিশ্চিন্ত হয়েছে তারাও প্রিয় মুষ্টিযোদ্ধাকে উৎসাহিত করতে লেগে গেল।

রিভেরার কিন্তু পরাজয় স্বীকারের কোন লক্ষণ নেই। অষ্টম রাউন্ডে আরেকবার আপারকাট মারার চেষ্টা করে বিফল হয়েছে ড্যানি। নবম রাউন্ডে আবার স্তম্ভিত করে

দিল রিভেরা। আলিঙ্গন-আবদ্ধ অবস্থায় ছিল দুজনে। হঠাৎ ত্বরিত গতিতে রিভেরার নর্তকের মতো নমনীয় দেহটা যেন পিছলে গিয়ে নিজেকে বন্ধনমুক্ত করে বেরিয়ে এল। দুই দেহের মধ্যবর্তী স্বল্প পরিসরের মধ্যেই রিভেরার ডানহাতটা কোমরের কাছ থেকে বিদ্যুৎগতিতে ছুটে এল। ধরাশায়ী ড্যানি সময়-গণনার পুরো সদ্ব্যবহার করে তবে উঠল। দর্শকরা বিস্ময়ে অভিভূত। ড্যানিকে তার নিজের প্যাঁচেই কাত করে দিয়েছে। তার বিখ্যাত রাইট আপারকাট তার উপরেই প্রয়োগ করেছে রিভেরা। 'নয়' হাঁকার পর-মুহূর্তে রিভেরা কিন্তু কোন চেষ্টাই করল না ড্যানিকে আবার কাবু করার। স্পষ্টই দেখা যাচ্ছে রেফারি বাধা দেবার জন্যেই মাঝখানে এসে দাঁড়িয়েছে। অথচ রিভেরা যখন ওঠবার চেষ্টা করছিল অবস্থাটা ছিল সম্পূর্ণ বিপরীত। রেফারি তখন ধারে-কাছেও ছিল না।

দশম রাউন্ডে রিভেরা দুবার রাইট আপারকাট চালিয়েছে। কোমরের কাছ থেকে হাত চালিয়ে ড্যানির চিবুকের উপর ঘুষি ঝেড়েছে। মরিয়া হয়ে ওঠে ড্যানি। মুখের হাসিটা মেলায়নি কিন্তু। আবার সে বেধড়ক ঘুষি চালাতে শুরু করে। নেচেকুঁদে যতই দাপট দেখাক না ড্যানি, রিভেরার তেমন কোন ক্ষতি হয়নি। উলটে রিভেরা এই ঘূর্ণিপাকের মধ্যেই ঠিক ঠাহর করে তিনটি মোক্ষম আঘাতে পরপর তিনবার ধরাশায়ী করেছে ড্যানিকে। ড্যানি আর আগের মতো তাড়াতাড়ি সামলে উঠতে পারছে না। একাদশ রাউন্ডে দেখা গেল ড্যানির অবস্থা কাহিল। একাদশ থেকে চতুর্দশ রাউন্ড ড্যানির জীবনের সবচেয়ে কলঙ্কময় অধ্যায়। একেবারে খোলসের মধ্যে ঢুকে কোনরকমে নিজেকে আড়াল করে যাচ্ছে আত্মরক্ষার তাগিদে। শক্তি পুনরুদ্ধারের আপ্রাণ চেষ্টা করছে। এখন শুধু কোনরকমে সময় কাটিয়ে যাওয়া। তাছাড়া সফল মুষ্টিযোদ্ধার পক্ষে যত রকমের বে-আইনি পদ্ধতি জানা সম্ভব সে-সবই সে প্রয়োগ করছে। কৌশল আর তার বাকি নেই। কখনও জাপটে ধরার সময় এমনভাবে ধাক্কা মারছে যেন ব্যাপারটা অনিচ্ছাকৃত, কখনও রিভেরার গ্লাভস-পরা হাতটা চেপে ধরছে নিজের শরীর আর হাতের মধ্যে, কখনও রিভেরার নাকের উপর গ্লাভস চেপে দম বন্ধ করে দিতে চাইছে। আলিঙ্গন-আবদ্ধ অবস্থাতেই ড্যানির রক্তাক্ত ও হাসিমাখা ঠোঁট দুটো বারবার অশ্রাব্য অকথ্য নোংরা কথা ছুঁড়ছে রিভেরার কানে। দর্শক থেকে শুরু করে রেফারি পর্যন্ত প্রত্যেকেই ড্যানির পক্ষে, ড্যানিকেই সাহায্য করছে। দর্শকরা জানে ড্যানি এখন কি চাইছে। এই অপরিচিত বিস্ময়ের হাতে কাবু হয়ে ড্যানি এখন শেষ ভরসা হিসেবে একটি মোক্ষম ঘুষি কষিয়ে ওস্তাদের শেষ মার দেবার কথা ভাবছে। ড্যানি প্রায় যেচে মার খাচ্ছে, ভাঁওতা দিচ্ছে, সরে যাচ্ছে পিছনে। সবের পিছনেই কিন্তু তার একটাই উদ্দেশ্য—একটা সুযোগ পাওয়া—একটা ছিদ্র—তাহলেই ও তার দেহের সমস্ত ক্ষমতা উজাড় করে ঘুষিটা ঝাড়বে। খেলার মোড় ঘুরিয়ে বাজিমাত করবে। ড্যানি চায় নাম-করা বক্সারদের মতো পরপর ডানহাত আর বাঁ-হাত চালিয়ে তলপেট আর চোয়ালের উপর মোক্ষম ঘুষি কষিয়ে খেলার দান উলটে দিতে। সে সামর্থ্য ড্যানির আছে। লোকে বলে যতক্ষণ ড্যানি নিজের পায়ে ভর রেখে দাঁড়িয়ে থাকে ততক্ষণ তার হাতের জোরও পুরোমাত্রায় বজায় থাকে।

দু-রাউন্ডের মধ্যে অবসরের সময় রিভেরার সহকারীরা তার দিকে মোটেই নজর দিচ্ছে না। তোয়ালেগুলো বেশ কায়দা করেই নাড়ানো হচ্ছে কিন্তু রিভেরার দমছুট ফুসফুসে বাতাস পৌঁছুচ্ছে না। স্পাইডার হ্যাগার্টি তাকে উপদেশ দিচ্ছে কিন্তু রিভেরা জানে ওকে ভুল বোঝানো হচ্ছে। প্রত্যেকে ওর বিরুদ্ধে। চারপাশ থেকে ষড়যন্ত্রকারীরা ওকে ঘিরে রেখেছে। চতুর্দশ রাউন্ডে আবার ড্যানিকে ধরাশায়ী করে রিভেরা দাঁড়িয়ে দাঁড়িয়ে হাঁপাচ্ছিল। হাত দুটো নিচে পায়ের পাশে নামিয়ে রেখেছে। রেফারি এক দুই করে সেকেন্ড গুনছে। ওদিকের কোণ থেকে কিছু সন্দেহজনক গুঞ্জন কানে আসে রিভেরার। মাইকেল কেলিকে দেখে রবার্টের কাছে এগিয়ে এসে মুখ নিচু করে কানে কানে

কথা বলতে। ক্ষুধার্ত বিড়ালের মতো শ্রবণ-শক্তি রিভেরার। ছেঁড়া ছেঁড়া দু-চারটে কথা ঠিক শুনতে পেয়েছে। আরও শুনতে চায় রিভেরা। ড্যানি উঠতেই কায়দা করে লড়াইয়ের স্থান পরিবর্তন করে নেয়। ড্যানিকে জাপটে ধরে দড়ির উপর এসে পড়ে।

'যে করেই হোক—' মাইকেলকে বলতে শোনে। রবার্ট ঘাড় নাড়ছে। 'যে করে হোক ড্যানিকে জিততেই হবে। না হলে সর্বনাশ। আমার অনেক টাকা—নিজের টাকা —বাজিতে লাগিয়ে বসে আছি। পনের রাউণ্ডেও যদি টিকে যায় তো ব্যস—একেবারে শেষ হয়ে যাব। ও তোমার কথা শুনবে। যা হোক করে বোঝাও।'

রিভেরার চোখের সামনে আর স্মৃতিচিত্র ভাসছে না। এরা এবার তাকে টোপ খাওয়াতে চাইছে। আবার ও ড্যানিকে ধরাশায়ী করে হাত ঝুলিয়ে দাঁড়ায় এই ফাঁকে একটু বিশ্রাম নিতে। রবার্ট উঠে দাঁড়িয়েছে।

'ব্যস—ব্যস, আর কি হবে মেরে! নিজের দিকে চলে যাও।' রিভেরাকে বলল রবার্ট।

কর্তৃত্বের সুরে কথা বলে রবার্ট। যেমন হামেশা সে বলত মুষ্টি-যুদ্ধের আখড়ায়। রিভেরা শুধু ঘৃণাভরে রবার্টের দিকে একবার তাকিয়ে অপেক্ষা করতে লাগল, কখন ড্যানি ওঠে। বিশ্রামের সময় হতেই কেলি আসে রিভেরার কাছে। রিভেরাকে অনেক করে বোঝাতে চায়।

'কি মুশকিল—ছেড়ে দাও না।' নিচু গলায় রুক্ষ স্বরে কথা বলছে কেলি। 'তোমাকে সরে দাঁড়াতে হবে রিভেরা। আমার কথা শুনে দেখ—তোমার উজ্জ্বল ভবিষ্যৎ। পরের বার ঠিক সুযোগ দেব ড্যানিকে হারাবার। কিন্তু এবার নয়, আর লড়ো না।'

রিভেরার দৃষ্টিতেই বোঝা যায় যে কথাগুলো সে শুনছে। কিন্তু হ্যাঁ-না কিছুই বলে না।

'কি হল, কথা বলছ না যে?' কেলি রেগে উঠল।

'হারতে তোমাকে হবেই।' স্পাইডার হ্যাগার্টি যোগ করল। 'এমনি না হলেও রেফারি তোমাকে কিছুতেই ছেড়ে দেবে না। কেলি যা বলছে শোন—সরে দাঁড়াও।'

'সরে দাঁড়াও, লক্ষ্মীটি,' অনুনয় করতে লাগল কেলি, 'আমি তোমাকে চ্যাম্পিয়ন হতে সাহায্য করব।'

রিভেরা উত্তর দেয় না।

'সত্যি বলছি—আমার কথা শুনে দেখই না, লক্ষ্মীটি!'

ঢঙ করে ঘণ্টা পড়ার সঙ্গে সঙ্গেই একটা অশুভ কিছুর আশঙ্কা চেপে ধরে রিভেরাকে। দর্শকরা কিন্তু কিছুই বুঝতে পারেনি। ব্যাপারটা যাই হোক, সেটা এই রিংয়ের মধ্যেই ঘটবে, রিভেরাকে জড়িয়েই ঘটবে। • ড্যানি যেন আবার তার আগের নিশ্চিন্তভাব ফিরে পেয়েছে। যেরকম দৃঢ় বিশ্বাসের সঙ্গে পা ফেলে এগিয়ে আসছে, ভয় পায় রিভেরা। একটা শয়তানি চাল আছে এর পিছনে। ড্যানি ছুটে আসে কিন্তু রিভেরা তার মোকাবিলা করে না। একপাশে সরে নিরাপত্তার ব্যবস্থা করে। ড্যানি আসলে একটা আলিঙ্গনের মধ্যে যেতে চাইছে। এর পিছনে বদমাইশি আছে। রিভেরা পিছু হটে, গোল হয়ে ঘোরে, কিন্তু সে আর কতক্ষণ! শেষ অবধি তাকে আলিঙ্গনে ধরা পড়তে হবেই। ওদের মতলবটা কি তখনই জানা যাবে। মরিয়া হয়ে সে ব্যাপারটার একটা নিষ্পত্তি ঘটাতে চায়। রিভেরা এমন ভাব দেখায় যেন সে আলিঙ্গনে ধরা দিতে চায়। ড্যানি ছুটে আসে। তাদের দেহ দুটো স্পর্শ করার ঠিক আগের মুহূর্তে রিভেরা হরিণের মতো তড়াক করে পিছনে সরে যায়। সঙ্গে সঙ্গে ড্যানির সহকর্মীরা ও-কোণ থেকে চেঁচিয়ে ওঠে, 'ফাউল—ফাউল!'

রেফারি ফাউল বলে ঘোষণা করতে যাচ্ছিল কিন্তু রিভেরা ওদের সবাইকে বোকা বানিয়েছে। সে ড্যানির দেহ স্পর্শ অবধি করেনি। ফাউল বলবে কি ক'রে! কি করবে

ভেবে না পেয়ে রেফারি হতভম্ব হয়ে কিছুক্ষণ দাঁড়িয়ে থাকে। দর্শকদের মধ্য থেকে তীক্ষ্ন সরু কণ্ঠে একটি কিশোর চেঁচিয়ে ওঠে, 'ডাহা জোচ্চুরি!' এরপর আর রেফারির কিছু করার থাকে না।

ড্যানি এবার খোলাখুলি গালিগালাজ করতে শুরু করেছে। জোর করে ধরতে চাইছে রিভেরাকে। রিভেরাও নেচে নেচে বেড়াচ্ছে। রিভেরা ঠিক করে ফেলেছে আর ও ড্যানির দেহে কোন ঘুষি মারবে না, তাহলেই ওরা ফাউল ঘোষণা করে দেবে। এতে তার জেতবার সুযোগ অর্ধেক কমে গেল, তবু তাকে যদি জিততে হয়, একমাত্র মুখে আঘাত করেই জিততে পারবে। সামান্যতম সুযোগ দিলেই ওরা ফাউল ডেকে রিভেরাকে পরাজিত করবে। ড্যানির হাবভাবে একেবারে স্পষ্টভাবেই ধরা পড়ছে সেকথা। দু-রাউন্ড ধরে ড্যানি নাগাড়ে রিভেরাকে ছিঁড়ে খুঁড়ে খাচ্ছে। রিভেরা তবু কাছে ঘেঁষতে সাহস পাচ্ছে না। ডজন-ডজন ঘুষি সহ্য করে যাচ্ছে, তবু আলিঙ্গনে আটকে পড়তে চাইছে না। শেষবেলায় ড্যানির এই মন-মাতানো অপূর্ব আক্রমণ দর্শকদের উন্মাদ করে দিয়েছে। সবাই উঠে দাঁড়িয়ে গলা ফাটিয়ে চেঁচাচ্ছে। আসল ব্যাপারটা তারা কিছুই বোঝেনি। তাদের প্রিয় যোদ্ধা শেষপর্যন্ত সত্যিই জিততে চলেছে এইটুকু দেখেই তারা সন্তুষ্ট।

ক্রুদ্ধ কণ্ঠে তারা রিভেরাকে চ্যালেঞ্জ জানাচ্ছে—'লড় না শালা হলদেমুখো শয়তান! এগিয়ে আয় না হারামি! বুকের পাটা দেখি!' একই সঙ্গে ড্যানিকে তারা উৎসাহিত করে, 'ছেঁড় না, ওকে শেষ করে দাও। একেবারে শেষ করে ফেল।'

এই আসরের মধ্যে একমাত্র কারুর যদি মাথা ঠাণ্ডা থাকে তো সে রিভেরার। তার দেহে ফুটন্ত রক্ত বইছে। তার মতো তীব্র ক্রোধ জ্বালা ঘৃণা এই অগণিত দর্শকের মধ্যে একজনেরও নেই। তবু ঢেউয়ের পর ঢেউয়ের মতো দশ হাজার কণ্ঠের সম্মিলিত ক্রুদ্ধ গর্জনও তার কাছে যেন খরগ্রীষ্মে গাছের শীতল ছায়ার মতো। এর চেয়ে হাজারো গুণ প্রতিকূল অবস্থার সম্মুখীন হতে হয়েছে তাকে বাস্তব জীবনে।

সপ্তদশ রাউণ্ডে সুযোগ পেল ড্যানি। একটা জবরদস্ত ঘুষি খেয়ে টলে গেল রিভেরা। তার হাত দুটো অসহায়ের মতো ঝুলে পড়ল। টলমল করতে করতে পিছনে সরে গেল। ড্যানি ভাবে এই তার সুযোগ। রিভেরা তার হাতের মুঠোয় এসে গেছে। রিভেরা কিন্তু ভান করছিল। ড্যানি অসতর্ক হতেই সোজা একটি ড্রাইভে তার মুখের উপর সজোরে আঘাত হানল। ড্যানি ধরাশায়ী হল। আবার উঠে দাঁড়াতেই ঘাড় ও চোয়ালের উপর ডানহাতের নিচু করে মারা ডাউন-চপে ফের শুইয়ে ফেলল ড্যানিকে। পরপর তিনবার এই ঘটনার পুনরাবৃত্তি ঘটল। কোন রেফারির পক্ষেই এই মারকে ফাউল ঘোষণা করা সম্ভব ছিল না।

'বিল! এই বিল!' কেলি আকুলস্বরে ডাকে রেফারিকে।

'কিছু করার নেই। হাত-পা বাঁধা।' রেফারিও দুঃখিত স্বরে বলল।

আঘাতে আঘাতে জর্জরিত ড্যানি তবু বীরের মতো বারবার উঠে দাঁড়াচ্ছে। রিংয়ের কাছে কেলি এবং আরও অনেকে পুলিশ পুলিশ বলে ডাকাডাকি শুরু করে দেয় লড়াই থামিয়ে দেবার জন্য। ড্যানির সহকারীরা কিন্তু তবু তোয়ালে ছুঁড়ে লড়াইয়ের সমাপ্তি স্বীকার করে নিতে রাজি নয়! রিভেরা দেখল হোঁতকা পুলিশ অফিসার দড়ি গলে মঞ্চের ভিতর ঢুকল। রিভেরা বুঝতে পারে না এর অর্থ কি। গ্রিঙ্গোদের এই খেলায় প্রতারণার আর অন্ত নেই। ড্যানি উঠে দাঁড়িয়ে বেসামাল অসহায় অবস্থায় টলমল করছে। রেফারি আর পুলিশ ক্যাপ্টেন রিভেরার দিকে হাত বাড়াবার মুহূর্তে ঘুষিটা চালিয়ে দিল রিভেরা। আর লড়াই থামাবার দরকার হবে না, কারণ ড্যানি আর উঠবে না।

'কই গোন!' রেফারিকে লক্ষ্য করে মোটা ভাঙ্গা গলায় চেঁচিয়ে উঠল রিভেরা।

গোনা শেষ হলে ড্যানির সহকারীরা তাকে টেনে তুলে নিয়ে গেল নিজের জায়গায়।
'কে জিতল বল!' রিভেরা দাবি জানায়।
অনিচ্ছুকভাবে রিভেরার গ্লাভ্‌স্‌-পরা হাতটা উঁচু করে তুলে ধরল রেফারি।

কোন অভিনন্দন নেই রিভেরার জন্যে। একাই সে ফিরে এল মঞ্চের উপর নিজের কোণে। সহকারীরা তখন তার বসার জন্যে টুলটা অবধি পাতেনি। দড়ির গায়ে ঠেস দিয়ে দাঁড়াল রিভেরা। অন্তরের সব ঘৃণাটুকু এসে ভিড় করেছে তার দুচোখে। এদিক থেকে ওদিক—প্রত্যেকের মুখের উপর দিয়ে ঘৃণার নজর বুলিয়ে গেল। দশ হাজার গ্রিঙ্গোর কাউকেই বাদ দেয়নি। হাঁটু দুটো দেহের ভার সইতে পারছে না আর, ঠকঠক করে কাঁপছে। ক্লান্তিতে চোখ বেয়ে নামছে অশ্রুধারা। বমি বমি মাথা ঘোরা ভাবের জন্যে গ্রিঙ্গোদের ঘৃণ্য মুখগুলো আগু-পিছু টলছে। তখন মনে পড়ে গেল রিভেরার, এইগুলোই তো বন্দুক! এই বন্দুক তো এখন তারই। বিপ্লব চলবে।

তার একটু দেরি হয়ে গেল। কারণ শিশির-ভেজা ঘাসের জন্য পা-ঢাকা জুতো পরে নিতে হল তাকে। ঘর থেকে বেরিয়ে সে দেখতে পেল, তার স্বামী অপেক্ষা করছে, বাদামের কুঁড়ির ফুটে-ওঠা দেখতে দেখতে বিস্ময়ে তন্ময়। লম্বা লম্বা ঘাসের উপর দিয়ে ফলের গাছগুলোর চারপাশে সে সন্ধানী দৃষ্টি ফেলল।

'নেকড়েটা কোথায়?' জিজ্ঞেস করল সে।

কুঁড়িদের সৃষ্টি-রহস্যের দার্শনিক ও কাব্যিক জগৎ থেকে নিজেকে যেন সজোরে বিচ্ছিন্ন করে নিল ওয়াল্ট আরভিন। উত্তর দিল—'এই তো ছিল কিছুক্ষণ আগেও।' চারদিকটা দেখে নিয়ে সে বলল, 'একটা খরগোশের পেছনে ছুটতে দেখেছিলাম তখন।'

ছিমছাম জায়গাটা ছেড়ে সরু পথটা ধরে যাবার সময় সে ডাকল, 'নেকড়ে, নেকড়ে, এদিকে আয়, নেকড়ে।' সরু পথটা গিয়ে পড়েছে লাক্ষা-ঘেরা ম্যানজানিটা জঙ্গল ছাড়িয়ে শহরতলির পথে।

আরভিন দুহাতের আঙুল ঠোঁটের ফাঁকে পুরে সুতীক্ষ্ম শিস দিল। দুহাত কানে দিয়ে বিকৃত মুখভঙ্গি করল।

'দোহাই! একজন কবির সুর বাঁধা অনেক সূক্ষ্ম। তুমি এমন বিশ্রী শব্দ করছ! আমার কানের পর্দা ছিঁড়ে যাচ্ছে।'

'হে অরফিউস!'

'বলতে যাচ্ছিলাম তুমি একজন রাস্তার আরব।' সে কর্কশভাবে কথাটা বলে ফেলল।

'কবিত্বের জন্য কারুর বাস্তববোধ কমে না, অন্তত আমার পক্ষে তো নয়। এমন ব্যর্থ প্রতিভা আমার নয় যে সে কেবল পত্র-পত্রিকায়ই রত্ন-মাণিক্য বিকোতে পারে।'

অন্যমনস্কতার ভান করে সে বলে চলল, 'আমি সুরুচিসম্পন্ন সঙ্গীতজ্ঞ নই, নাচঘরের কোকিলকণ্ঠ গায়কও নই, কেন? না, আমি বাস্তববুদ্ধিসম্পন্ন লোক। আমার সঙ্গীতে এমন কোন খাদ নেই যাতে তার রূপান্তর আমি ঘটাতে পারি না। যেমন করেছি দেখ—ফুলে-ছাওয়া কুটির, সুন্দর পাহাড়-ঘেরা মাঠ, লালগাছের ঝোপ, সাঁই-ত্রিশটি গাছের ফলবাগান, কালজাম গাছের সুদীর্ঘ এবং স্ট্রবেরি গাছের নাতিদীর্ঘ সারি, আধ মাইলের মধ্যে ঝরনার কলধ্বনি। আমি হলাম সৌন্দর্য-ব্যবসায়ী, সঙ্গীতের সদাগর। প্রিয়ে ম্যাজ, আমি খুঁজি উপযোগিতা। পত্রিকার সম্পাদকদের ধন্যবাদ, আমি গান গাই, সে-গান আমার লোহিত-কুঞ্জে পশ্চিমা বাতাসের দীর্ঘশ্বাস হয়ে ফেরে, সে-গান শ্যাওলা-ঢাকা পাথরের উপর দিয়ে জলের কলতান হয়ে বয়ে যায়, সেই ধ্বনি আমার কাছে সঙ্গীত হয়ে দেখা দেয়। আমি গান গাই, ফের আমি সেই সঙ্গীতের আশ্চর্য রূপান্তর ঘটাই।'

'ও-হ্ তোমার সব সঙ্গীতের রূপান্তর যদি এমন সার্থক হত!' হেসে ফেলল সে।

'নাম করে বল যে কোন্‌টা হয়নি।'

'তোমার লেখা সেই দুটি সুন্দর সনেট, যার বদলে কেনা হল এমন একটা গরু যে নাকি এই শহরের সবচেয়ে ওঁচা দুধেল গাই।'

'কিন্তু গরুটি দেখতে সুন্দর।'

'সে মোটেও দুধ দিত না কিন্তু', বাধা দিল ম্যাজ।

'তবু সে কি দেখতে সুন্দর ছিল না?' সে জোর দিয়ে বলল।

'কিন্তু এখানে উপযোগিতা ও সৌন্দর্যের ভরাডুবি।'—ম্যাজ উত্তর দিল।

'আরে ঐ তো নেকড়ে!'

ঝোপে-ঢাকা পাহাড়ের দিকটায় একটি ঝোপ নড়ে উঠল, আর তখনই দেখা গেল পাহাড়ের খাড়া গায়ের কিনারে, চল্লিশ ফুট উপরে একটি নেকড়ের মাথা থেকে কাঁধ পর্যন্ত। তার আঁকড়ে-থাকা সামনের পা দুটোর ধাক্কায় একটা নুড়ি ছিটকে পড়েছিল তাদের পায়ে, সে কান খাড়া করে তীক্ষ্ম চোখে তাই দেখছিল। তারপর সে দৃষ্টি ফিরিয়ে, মুখ হাঁ করে যেন হাসতে হাসতে তাদের কাছে নেমে এল।

স্বামী-স্ত্রী চিৎকার করে উঠল, 'এই যে নেকড়ে, আমাদের প্রিয় নেকড়ে।'

সেই শব্দ শুনে তার কান দুটো ওঠা-নামা করল, গন্ধ শুঁকল কোন অদৃশ্য হাতের সোহাগের। তারা দেখল সে ঘন ঝোপের মধ্যে ফিরে যাচ্ছে। তারা এগিয়ে চলল। কিছু পরে সরু পথটা ঘুরে এসে, নুড়ি ও ঝুরো মাটির এক ছোটখাট স্তূপের মধ্যে সে তাদের সঙ্গ ধরল। তার মধ্যে দেখানোপনা কিছু ছিল না। স্বামীর কাছ থেকে কানের চারপাশে চাপড় খেয়ে, স্ত্রীর কাছ থেকে আর কিছুক্ষণ সোহাগ কেড়ে তাদের আগে আগে সরু পথ ধরে সে চলল নেকড়ের মতোই অনায়াস ভঙ্গিতে।

চেহারার ধরনে, গায়ের লোমে সে ছিল একটি বড় বুনো নেকড়ে। কিন্তু সে যে যথার্থ নেকড়ে নয় তা বোঝা যায় তার গায়ের রঙে এবং দাগে—যাতে তাকে কুকুর বলে অতি সহজে চেনা যায়। নেকড়ের রঙ কখনও তার মতো হয় না। তার রঙ বাদামী, ঘন বাদামী, লালচে বাদামী, বাদামী রঙের যেন এক গভীর ষড়যন্ত্র। পিঠ ও কাঁধের রঙ উজ্জ্বল বাদামী, পাশে এবং তলপেটের দিকে কিছুটা হলদেটে হয়ে গেছে, সেই হলুদ রঙও বাদামীর ছোঁয়ায় কালচে। গলার দুই থাবার এবং চোখের দুপাশের সাদা রঙ ঘন, নিশ্ছিদ্র বাদামীর সংস্পর্শে অনুকূল। চোখ দুটি বাদামী এবং সোনালী রঙের, জোড়া পোখরাজের মতো।

স্বামী-স্ত্রী দুজনেই কুকুরটিকে খুব ভালোবাসে। হয়ত তার কারণ ওকে ভালো না বেসে পারা যায় না। এই পাহাড়ী কুটিরে রহস্যজনকভাবে কোথা থেকে এসে সে যখন উদয় হল তখন কাজটা অতি সহজ ছিল না। পায়ে ঘা, অনাহারে ধুঁকছে; তাদের জানালার কাছে, প্রায় নাকের ডগায় সে একটা খরগোশ মেরে ফেলে পালিয়ে গেল কালোজাম গাছের ঝোপের কাছে ঝরণার ধারে, সেখানে গিয়ে সে ঘুমিয়ে পড়েছিল। ওয়াল্ট আরভিন এই অনাহূতের খোঁজ করতে গেল, যন্ত্রণায় সে তখন গজরাচ্ছে; একটি বড় পাত্রে রুটি ও দুধ নিয়ে সন্ধিস্থাপন করতে এগিয়ে গিয়েছিল ম্যাজ, তাকে দেখেও সেইভাবে গজরেছিল সে।

দারুণ বেয়াড়া কুকুর ছিল সে। তার কাছে এলে রাগ বা বিরক্তি প্রকাশ করত, পিঠে হাত রাখলেও চটে যেত। দাঁত বের করে পিঠের লোম খাড়া করে ভয় দেখাত। ঝরণার ধারে সে শুয়ে থাকত, ঘুমোত, খেত—খাবার দিয়ে নিরাপদ দূরত্বে যাবার পরে। শরীর খারাপ হলে হয়ত সে কিছুদিন সেখানে থাকল। তারপর কয়েকদিনের মেয়াদে শরীর ভালো হতেই আবার অন্তর্ধান।

হয়ত এখানেই আরভিন ও তার স্ত্রীর সঙ্গে তার সব সম্পর্কের ইতি হত। সেই সময় রাজ্যের উত্তরাংশে যাবার ডাক এল আরভিনের। অরেগন এবং ক্যালিফোর্নিয়ার মাঝামাঝি রেলপথে একলা যাবার সময় সে দেখতে পেল তার বেয়াড়া অতিথিটিকে। মালগাড়ি যাবার রাস্তা ধরে সে চলেছে; বাদামী রঙ, নেকড়ের মতো দেখতে, দুশ মাইল পথ হেঁটে চলেছে, ধুলোমাটি মেখে পরিশ্রান্ত, তবু ক্লান্তিহীন।

আরভিন কবি, আবেগপ্রবণ। পরের স্টেশনে সে নেমে পড়ল, এক কসাইয়ের দোকান থেকে কিনে নিল এক টুকরো মাংস, শহরের উপকণ্ঠে ধরে ফেলল ঐ ভবঘুরেটিকে। ফেরার পথে তারা মালগাড়িতে এল, নেকড়ে আবার ফিরে এল পাহাড়তলির কুটিরে। এক সপ্তাহ তাকে বেঁধে রাখা হল। তাকে ভালোবাসতে শেখানো হল কিন্তু খুব সাবধানে। সে যেন গ্রহান্তরের জীব। সোহাগের কথা শুনলেই সে গর্জে ওঠে, কিন্তু কখনও ঘেউ ঘেউ করে না। যতদিন সে তাদের সঙ্গে ছিল, কখনও সে কুকুরের মতো ডাকেনি।

তাকে জয় করা ছিল একটা সমস্যা। আরভিন সমস্যা ভালোবাসে। একটা ধাতুর ফলকে লিখল—ওয়াল্ট আরভিন ও গ্লেন এলেনের কাছে ফিরিয়ে দেবেন; কাউণ্টি সোনোমা, ক্যালিফোর্নিয়া। একটা গলাবন্ধে এটা আটকে কুকুরের গলায় বেঁধে দেওয়া হল। তারপর তাকে ছেড়ে দেওয়া হল, তৎক্ষণাৎ সে হাওয়া হয়ে গেল। একদিন বাদে মেনডোসিনো প্রদেশ থেকে তারবার্তা এল। কুড়ি ঘন্টায় সে একশ মাইল দৌড়েছে উত্তরের দিকে, যখন তাকে ধরা হল তখনও সে দৌড়োচ্ছিল।

ওয়েলস কার্গো এক্সপ্রেসে করে সে ফিরে এল। তিন দিন তাকে বেঁধে রাখা হয়েছিল, চতুর্থ দিনে তাকে ছেড়ে দিতেই আবার সে হাওয়া হয়ে গেল। এবার ধরা পড়ার আগেই সে অরেগন ছাড়িয়ে পালায় উত্তরের দিকে। মনের মধ্যে বদ্ধমূল তাগিদ আছে তার উত্তরের দিকে যাবার। সনেট বিক্রির টাকা খরচ করে আরভিন তাকে ফিরিয়ে নিয়ে এল উত্তর-অরেগন থেকে। বলল, এটা ওর গৃহমুখী প্রবৃত্তি। আর-একবার এই বাদামীরঙের ভবঘুরেটি ধরা পড়ে চালান যাবার আগেই ক্যালিফোর্নিয়ার অর্ধেকটা, অরেগনের সমস্তটা এবং ওয়াশিংটনের সমস্তটা চষে বেড়িয়েছে। আশ্চর্য দ্রুত গতিতে সে ঘুরে বেড়ায়। প্রথমদিনের দৌড়ে সে প্রায় দেড়শ মাইল পথ পার হয়েছিল। গড়পড়তায় প্রায় একশ মাইলের মতো সে চরে বেড়িয়েছে ধরা পড়ার আগে। সবসময় সে রোগা ক্ষুধার্ত এবং বুনো হয়ে ফিরে এসেছে। 'চল' মনে হলেই আবার সে ছুটে পালিয়েছে উত্তরের দিকে—কেন, কিসের তাগিদে কেউ বলতে পারে না। খাওয়া-দাওয়া এবং বিশ্রামের পর সে সমস্তটা শক্তি ব্যয় করে এইভাবে ঘুরে বেড়িয়ে।

একবছর এই ব্যর্থ পলায়নের পর এই কুটিরে থাকাটাকেই সে মেনে নিয়েছে, যেখানে সে প্রথম এসে একটা খরগোশ মেরেছিল আর ঘুমিয়েছিল ঝরনার ধারে। এরপরও অনেক সময় পার হয়েছে, তারপর স্বামী-স্ত্রী ওকে আদর-সোহাগ করতে পেরেছে। সত্যি করেই এটা একটা মস্ত বড় জয়, তারা দুজনেই কেবল তার গায়ে হাত দিতে পারত। অসম্ভব খুঁতখুঁতে ও অমিশুক স্বভাবের ছিল সে। তাদের বাড়ির কোন অতিথি তাকে কায়দা করে উঠতে পারত না। কেউ এগিয়ে গেলে চাপা গর্জন করে সম্ভাষণ জানাত। কাছে যাবার মতো দুঃসাহসিকতা যদি কেউ দেখাত, তবে তার মুখ হাঁ হয়ে যেত, দাঁত বেড়িয়ে পড়ত, চাপা গর্জন হয়ে উঠত ভয়ঙ্কর, এত ভয়ঙ্কর যে ডাকাবুকো লোককেও ভয় পাইয়ে দিত। সাধারণ কুকুরের তর্জন-গর্জন-শোনা চাষাদের কুকুররাও তার হাঁক-ডাক শুনলেই ভয় পেত, নেকড়ের গর্জন তো তারা কখনও শোনেনি।

সে ছিল পূর্ব-পরিচয়হীন; ওয়াল্ট ও ম্যাজকে দিয়েই তার জীবন-ইতিহাসের শুরু। দক্ষিণ থেকে সে এসেছে, কিন্তু কার কাছ থেকে সে পালিয়ে এসেছে তার হদিস তারা পায়নি। তাদের নিকটতম প্রতিবেশিনী মিসেস জনসন দুধের যোগান দিত, বলেছিল ওটি ক্লনডাইক জাতের কুকুর। সেই দূর প্রদেশে অনাবাদী জমিতে লাঙল চালায় তার ভাই, সুতরাং এ বিষয়ে সে বিশেষজ্ঞ।

তারা এই নিয়ে তার সঙ্গে তর্ক করেনি। তবে নেকড়ের কানের ডগা একসময় ঠাণ্ডায় সাংঘাতিকভাবে জমে গিয়েছিল, পরে তারাও সেটা সম্পূর্ণ সারিয়ে তুলতে পারে নি সাময়িক পত্র-পত্রিকা অথবা সংবাদপত্রের পাতায় আলাসকান জাতীয় কুকুরের

যে-ছবি বের হয়, তাকে অনেকটা সেরকম দেখতে। তারা তার অতীত ইতিহাস নিয়ে অনেক সময় চিন্তা করে। উত্তরদেশীয় জীবন সম্পর্কে তারা যা শুনেছে যা পড়েছে, তা নিয়ে তার সেখানকার জীবন সম্পর্কে তারা জল্পনা-কল্পনা করেছে। উত্তরদেশ এখনও তাকে টানে, একথা তারা জানে। অনেক রাতে তারা শুনেছে, সে কাঁদছে। উত্তুরে বাতাস যখন ঠাণ্ডার কামড় দেয়, তখন নিদারুণ এক অস্থিরতা তার মধ্যে দেখা দেয়, সে শোকার্ত হয়ে আর্তনাদ করতে থাকে। তারা বোঝে এটা হল নেকড়ের কান্না। কিন্তু সে কখনও ঘেউ ঘেউ করে না, তেমন বড়-কিছু ঘটেওনি, যার ফলে কুকুরের ডাক ডাকতে পারে।

তাকে বশে আনবার সময় বহুবার তারা আলোচনা করেছে, কার কুকুর সে হতে পারে। অনেকেই দাবি করেছে তাদের কুকুর বলে। তার কোন সহৃদয় হাবভাব দেখে ঘোষণা করেছে নিজেদের বলে। এর মধ্যে পুরুষমানুষদের সঙ্গেই সে ভালো ব্যবহার করত। এটা স্পষ্ট হল যে স্ত্রীলোক সম্পর্কে তার কোন অভিজ্ঞতাই ছিল না। ম্যাজের জামার ঘের কিছুতেই সহ্য করতে পারত না। তার দুলুনি দেখলেই তার গায়ের লোম সন্দেহে খাড়া হয়ে উঠত। ঝোড়ো বাতাস যেদিন বইত, ম্যাজ তার কাছে এগুতেই পারত না।

অথচ ম্যাজই তাকে খাওয়াত। রান্নাঘরের কর্ত্রী ছিল সে, তারই কৃপায় সেই পবিত্র স্থানে নেকড়ে প্রবেশের অধিকার পেয়েছিল। এ-সব হতে পেরেছিল ম্যাজের পোশাকের বাধা পেরোতে পেরেছিল বলেই। ওয়াল্ট চেষ্টা করে করে তাকে শিখিয়েছিল তার লেখার সময় পায়ের কাছে শুয়ে থাকতে। তাকে আদর করতে গিয়ে, তার সঙ্গে কথা বলতে গিয়ে কিছুটা সময় নষ্ট হত। সম্ভবত পুরুষমানুষ বলেই ওয়াল্ট শেষ পর্যন্ত জয়ী হতে পেরেছিল। যদিও ম্যাজ বলত, সিকি মাইল দূরে রয়েছে ঝরনার কলতান; অন্তত পথে দুবার লালঝোপের মধ্য দিয়ে পশ্চিমা বাতাসের যে দীর্ঘশ্বাস বয়ে গেছে ওয়াল্ট সেই সব সঙ্গীতের রূপান্তর সাধনায় নিমগ্ন রয়েছে। নেকড়ে একলাই থেকেছে তার পছন্দ-অপছন্দের মেজাজ নিয়ে।

সরু পথটা দিয়ে খাড়া নামার সময়ে মিনিট পাঁচেক চুপ করে থাকার পর ওয়াল্ট বলল, 'আমার মনে হচ্ছে এবার আমি ট্রায়োলেট শুনতে পেয়েছি। পোস্টঅফিসে একটা চেক এসে পড়ে রয়েছে। তা দিয়ে ব্যবস্থা হবে ভালো ময়দা, এক গ্যালন ম্যাপল সিরাপ আর তোমার জন্য নতুন একজোড়া পা-ঢাকা জুতো।'

'মিসেস জনসনের কাছ থেকে তার সুদর্শনা গরুর সুস্বাদু দুধ। জান তো আগামীকাল মাস পয়লা,' ম্যাজ যোগ করল।

ওয়াল্ট অজ্ঞাতসারে ভ্রূ কোঁচকাল। তারপর তার মুখ উজ্জ্বল হয়ে উঠল।

বুক পকেটে হাত ঢুকিয়ে সে বলল, 'কিছু মনে করো না। এবার আমার একটি নতুন সুন্দর গাই হবে। ক্যালিফোর্নিয়ার সবচেয়ে ভালো দুধেল গাই।'

সে সোৎসাহে জিজ্ঞেস করল, 'কখন লিখলে?' তার কন্ঠে তিরস্কারের সুর— 'আমায় দেখাওনি যে বড়!'

একটা শুকনো গুঁড়ি হাত তুলে দেখিয়ে সে উত্তর দিল, 'পোস্ট-অফিসে যাবার পথে এমন একটি চমৎকার জায়গায় বসে পড়বার জন্য লেখাটি আমি লুকিয়ে রেখেছিলাম।'

ফার্ন গাছের ঝোপ থেকে বেরিয়ে এসেছে একটি ছোট্ট ধারা, শ্যাওলা-পিছল পাথরের প্রান্ত দিয়ে গড়িয়ে তাদের পায়ের তলা দিয়ে বয়ে চলেছে। দূরের উপত্যকা থেকে ভেসে আসছে মেঠো পাখির মিষ্টি গান। তাদের চারপাশ ঘিরে, আলো-ছায়ার মধ্যে এদিক-ওদিক উড়ছে হলদে বড় বড় প্রজাপতি।

ওয়াল্ট তার লেখা পড়ছিল মৃদু স্বরে। এমন সময় নিচে থেকে একটি শব্দ শোনা

গেল। নুড়ির উপর ভারী পা ফেলে এগিয়ে আসার শব্দ। ওয়াল্ট তার পড়া শেষ করে স্ত্রীর দিকে মুখ তুলে তাকাল অনুমোদনের আশায়। তখনই সরু পথের বাঁকে দেখা গেল একটি লোককে। আ-ঢাকা মাথা, ঘর্মাক্ত কলেবর। একহাতে রুমাল দিয়ে মুখ মুছছে, অন্য হাতে ধরা একটা নতুন টুপি, মাড়-দেওয়া শক্ত কলার খুলে রেখেছে গলায়। শক্ত সুঠাম দেহ। সদ্য-তৈরি কালো পোশাক ভেদ করে ফুটে উঠেছে তার দেহের পেশী।

ওয়াল্ট তাকে অভিবাদন জানিয়ে বলল, 'উষ্ণ দিন আজ!' দেশীয় অভ্যর্থনা রীতিতে আস্থা ছিল ওয়াল্টের। তার সদ্‌ব্যবহার করতে কখনও সে ভুলত না।

লোকটা থামল এবং মাথা নাড়ল। কিছুটা কুন্ঠার সঙ্গে সে বলল, 'আমার ধারণা আমি ঠিক উষ্ণতায় ধাতস্থ নই। বরং শূন্য ডিগ্রি আবহাওয়ায় অভ্যস্ত বেশি।'

ওয়াল্ট হেসে বলল, 'এদেশে তেমন আবহাওয়া পাবেন না।'

লোকটা উত্তর দিল, 'সে কথা বলবেন না। আমি তার প্রত্যাশায় আসিনি। আমার বোনের খোঁজে এসেছি। আপনি জানেন, এখানে সে থাকে। তার নাম মিসেস উইলিয়াম জনসন।'

'আপনিই কি তার সেই ভাই যিনি ক্লনডাইকে থাকেন? যাঁর কথা অনেক শুনেছি?' ম্যাজ উচ্চস্বরে বলল। কৌতূহলে তার চোখ জ্বলজ্বল করে উঠল।

লোকটা বিনীতভাবে উত্তর দিল, 'হ্যাঁ, আমিই সেই। আমার নাম মিলার, স্কিফ মিলার। তাকে চমকে দেওয়ার ইচ্ছে আছে।'

ম্যাজ উঠে দাঁড়িয়ে সিকি মাইল দূরে খাদের দিকে আঙ্গুল দেখিয়ে বলল, 'আপনি ঠিক জায়গাতেই এসেছেন। আপনি পায়ে-চলা পথে এসেছেন। ঐ যে লাল ঝোপ দেখছেন, ওখানে সরু রাস্তাটার ডানদিকে মোড় নেবেন, তার বাড়ি যাবার এই হল সোজা পথ। আশা করি ভুল করবেন না।'

'ধন্যবাদ,' বলে সে যাবার জন্য প্রস্তুত হয়েই আনাড়ির মতো থমকে গেল সেখানে। সম্পূর্ণ নিজের অজান্তে খোলাখুলিভাবে তাকিয়ে রইল তার দিকে সপ্রশংস দৃষ্টিতে। বিহ্বলতার মধ্যে ডুবে গেল সে।

ম্যাজ বলল, 'ক্লনডাইকের গল্প শুনতে আমাদের ইচ্ছে। যাব নাকি একদিন আপনার কাছে, বোনের কাছে যখন থাকবেন? তার চেয়ে ভালো হয় যদি আপনি আসেন আমাদের কাছে, খাওয়াটা এখানেই আমাদের সঙ্গে সারবেন।'

বিড়বিড় করে যন্ত্রবৎ সে বলল, 'ধন্যবাদ।' তারপর সহজ হয়ে আরও বলল, 'আমি বেশিদিন থাকব না। আবার উত্তরে চলে যাব। আজ রাতের ট্রেনেই। সরকারের সঙ্গে সেইভাবেই চুক্তি আছে।'

ম্যাজ বলল যে এটা মোটেই ভালো হল না।

শুনে লোকটি যাবার জন্য বৃথাই চেষ্টা করল। ম্যাজের মুখের থেকে সে দৃষ্টি সরিয়ে নিতে পারল না। সে বুঝতেই পারল না যে তার দৃষ্টির মধ্যে রয়েছে বিহ্বল ভাব। এবার ম্যাজ অস্বস্তিতে লাল হয়ে উঠল।

যখন ওয়াল্ট স্থির করল মানসিক চাপ হালকা করার জন্য সে কিছু বলবে, এমন সময় দেখা গেল নেকড়েকে। নেকড়ে-সুলভ ভঙ্গিতে পা ফেলে আসছে, ঝোপের মধ্যে গন্ধ শুঁকতে শুঁকতে সে কিছুটা এগিয়ে গিয়েছিল।

স্কিফ মিলারের মন থেকে বিহ্বলতা মিলিয়ে গেল। তার সামনের ঐ সুন্দরী রমণী সরে গেল দৃষ্টিপথ থেকে। তার চোখ শুধু দেখছে কুকুরটিকে। তার মুখে ফুটে উঠল পরম বিস্ময়। 'আরে একি অবাক কাণ্ড!'—খুব আস্তে মৃদুভঙ্গিতে সে উচ্চারণ করল কথাগুলো। ম্যাজ দাঁড়িয়ে রইল, তাকে ছেড়ে সে অন্যমনস্কভাবে বসে পড়ল কাঠের গুঁড়ির উপরে। তার গলার স্বর শুনে নেকড়ের কান দুটো নিচু হল, তার মুখ বিস্ফারিত

হল আনন্দে, ধীর পায়ে লাফাতে লাফাতে সে অপরিচিত ব্যক্তির কাছে এগিয়ে এল, তার দুই হাতের গন্ধ শুঁকল, তারপর তার জিভ দিয়ে সে হাত দুটি চাটতে শুরু করল।

স্কিফ মিলার কুকুরের মাথায় আদর করতে লাগল। ধীরভাবে মৃদু গলায় আবার বলল, 'আরে,—এ না হয়েই যায় না!'

পরমুহূর্তে সে বলল, 'ক্ষমা করবেন, আমার ভীষণ আশ্চর্য লাগছে।'

ম্যাজ হালকাভাবে বলল, 'আমাদেরও খুব আশ্চর্য লাগছে। আমরা নেকড়েকে কখনও কোন অপরিচিত লোকের সঙ্গে ভাব জমাতে দেখিনি।'

লোকটি জিজ্ঞেস করল,—'আপনারা একে নেকড়ে বলছেন কেন?'

মাথা নেড়ে ম্যাজ বলল,—'আমি বুঝতে পারছি না আপনার প্রতি ও এমন সহৃদয় হল কেন? একমাত্র কারণ হতে পারে আপনি ক্লনডাইকের লোক। আর আপনি জানেন হয়ত ও হল ক্লনডাইক দেশের কুকুর।'

অন্যমনস্কভাবে মিলার বলল,—'হ্যাঁ, তাই।' সে কুকুরটার সামনের পা দুটোর একটা তুলে ধরল এবং পায়ের থাবাটি ঝুঁকে দেখল, বুড়ো আঙ্গুল দিয়ে চাপ দিল, বলল,—'কি নরম! অনেকদিন ও উঁচু-নিচু জায়গায় হাঁটেনি।'

ওয়াল্ট সহসা বলে উঠল, 'আপনাকে ওভাবে আদর করতে দিচ্ছে দেখে আমার অবাক লাগছে।'

স্কিফ মিলার উঠে দাঁড়াল। ম্যাজের প্রতি সেই বিহ্বল ভাব আর নেই। কারবারী লোকদের মতো সোজাসুজি প্রশ্ন করল, 'কতদিন ধরে ও আপনাদের সঙ্গে আছে?'

ঠিক সেইসময় কুকুরটি গা মোড়ামুড়ি দিয়ে উঠল, গা ঘষতে লাগল আগন্তুক মানুষটির গায়ে। মুখ বিস্ফারিত হল, ঘেউ ঘেউ শব্দে ডেকে উঠল। সেই কুকুরের ডাকে ভীষণ জোর, কিন্তু সেটা কুকুরেরই আনন্দের ডাক।

'এটা আমার কাছে নতুন,' মন্তব্য করল স্কিফ মিলার।

ওয়াল্ট ও ম্যাজ পরস্পরের দিকে স্থির দৃষ্টিতে তাকাল। আশ্চর্য ঘটনা। নেকড়েটা শেষ পর্যন্ত ডেকে উঠল!

ম্যাজ বলল, 'এই প্রথম ও ডাকল।'

মিলার নিজে থেকেই বলল, 'আমিও এই প্রথম শুনলাম।'

ম্যাজ তার দিকে চেয়ে মৃদু হাসল। লোকটা পরিহাসপ্রিয় বটে! সে বলল, 'নিশ্চয়, কারণ আপনি তো ওকে পাঁচমিনিট হল দেখছেন।'

স্কিফ মিলার তার দিকে তীক্ষ্ম দৃষ্টিতে তাকাল। ম্যাজের কথায় যে-ছলনা ছিল, মুখে তার চিহ্ন আছে কিনা দেখল।

সে ধীরে ধীরে বলল, 'আমার মনে হয়েছিল আঁপনারা বুঝতে পেরেছেন, আমার সঙ্গে ভাব জমাবার ভঙ্গি দেখে আপনারা বুঝতে পারবেন ও আমার কুকুর। ওর নাম নেকড়ে নয়, ওর নাম ব্রাউন।'

'ওয়াল্ট!' ম্যাজ তখুনি চিৎকার করে উঠল

ওয়াল্ট তখুনি প্রস্তুত হল বাধা দিতে।

'আপনি জানলেন কি করে যে ও আপনার কুকুর?' সে দাবি জানাল।

'ও যে তা-ই,' উত্তর হল।

'আপনার অনুমানমাত্র,' ওয়াল্ট বেশ জোর দিয়েই বলল।

ধীরে আত্মমগ্নভাবে স্কিফ মিলার তাকাল তার দিকে, তারপর ম্যাজের দিকে মাথা নেড়ে বলল, 'আপনি কি করে জানলেন যে উনি আপনার স্ত্রী? আপনি ঠিক বলবেন, সে তা-ই। আমি বলব, এ আপনার অনুমানমাত্র। এ-কুকুর আমার। আমি একে লালনপালন করেছি, বড় করেছি। দেখুন আমি আপনাদের কাছে প্রমাণ করে দিচ্ছি।'

'ব্রাউন' বলে স্কিফ মিলার ডাকল। তার গলার স্বর তীক্ষ্ম। শব্দ শুনে কুকুরের কান দুটো নিচু হল আদরের ভঙ্গিতে।

কুকুরটা ডান দিকে বেঁকল। 'এখন থাম!' কুকুরটা আদেশমতো বেঁকে না গিয়ে সামনের দিকে সোজা এসে থামল।

সগর্বে মিলার বলল, 'শিস দিয়ে এসব করাতে পারি। ও আমার শেখানো কুকুর।'

ম্যাজ শঙ্কিত কণ্ঠে জিজ্ঞেস করল, 'আপনি ওকে নিয়ে যাবেন না তো?'

লোকটা মাথা নাড়ল—'ক্লনডাইকের সেই দুর্গত অঞ্চলে?' সে মাথা নেড়ে আরও বলল—'ও-হ্, এর মতো খারাপ জায়গা আর হয় না। আমাকে দেখুন। সুন্দর স্বাস্থ্যবান মানুষ, তাই না? কিন্তু কুকুর? সেই নিদারুণ কষ্ট, বুকভাঙ্গা পরিশ্রম, অনাহার! তুষার! ও-হ্, আমি তা জানি।'

বিষণ্নভাবে মিলার নিজে থেকেই বলল, 'একদিন তো 'ক্ষুদে মাছ' নদীর উপর তাকে আমি প্রায় খেয়েই ফেলেছিলাম, যদি না সেদিন একটা হরিণ পেতাম। সেদিন ও বেঁচে গেছে।'

'আমি হলে আগেই মরে যেতাম,' চেঁচিয়ে উঠল ম্যাজ।

মিলার ব্যাখ্যা করে বলল, 'এখানকার ব্যাপার অন্যরকম। আপনাদের এখানে কুকুর খেতে হয় না। আপনাদের চিন্তা ভিন্ন, অন্যভাবে আছেন। কখনও আপনাদের সেরকম অবস্থা হবে না। সুতরাং সে-সব ব্যাপার আপনারা বুঝবেন না।'

ম্যাজ সহৃদয়ভাবে বলল, 'সেটা অবশ্য সত্যি। ক্যালিফোর্নিয়াতে কুকুর খাওয়া হয় না। এখানে তাকে রেখে যান না কেন? এখানে ও সুখে আছে। কখনও তার খাওয়ার অভাব নেই; ঠাণ্ডায় এবং কষ্টে ভোগে না। এখানকার জীবন ভব্য ও সুন্দর। মানুষই বলুন আর প্রকৃতিই বলুন, কোনটাই এখানে বন্য-বর্বর নয়। ও কখনও চাবুকের বাড়ি খাবে না। আবহাওয়া সম্পর্কেও বলতে পারি এখানে কখনও তুষারপাত হয় না।'

স্কিফ মিলার হেসে বলল, 'ক্ষমা করুন, এখানে কিন্তু গ্রীষ্মকালে আগুনের মতো গরম।'

ম্যাজ আবেগভরে তখনও বলে চলেছে—'কিন্তু আপনি তো উত্তর দিলেন না যে সেখানকার জীবনে আপনি ওকে কি দিতে পারেন?'

উত্তর হল—'মাটিকাটা, যখন আমার তাই জোটে। বেশির ভাগ সময় তা-ই করতে হয়।'

'অন্য সময়?'

'ঐ মাটিকাটা।'

'অন্য কাজ কি কিছু নেই?'

মিলার অসহিষ্ণুভাবে উত্তর দিল, 'কাজ? কাজের কি সীমা আছে? অনবরত কাজ, দুর্ভিক্ষ, তুষারপাত, যতরকম কষ্ট আছে। ও আমার সঙ্গে গেলে এ-সবই সহ্য করবে। কিন্তু এসব ওর পছন্দ। এতে ও অভ্যস্ত। সেই জীবন ওর জানা আছে। এরই মধ্যে সে জন্মেছে, বড় হয়েছে। আপনি সেসব জানেন না। আপনি জানেন না কার সম্পর্কে আপনি কি বলছেন। যে-জীবনের সঙ্গে সে যুক্ত, সেই জীবনে সে থাকতেই ভালোবাসে।'

ওয়াল্ট শক্ত গলায় ঘোষণা করল, 'ও যাবে না সেখানে। সুতরাং এই নিয়ে আর আলোচনা করার কোন দরকার নেই।'

স্কিফ মিলারের ভ্রূ কুঁচকে উঠল, কঠিন জেদের রক্তচ্ছটা ছড়িয়ে পড়ল কপালে, সে কৈফিয়ত চাইল, 'তার মানে?'

'আমি বলছি ও যাবে না। এটিই স্থিরনিশ্চিত। আমি বিশ্বাস করি না ও

আপনার কুকুর। হয়ত আপনি কখনও ওকে দেখে থাকবেন, হয়ত ওর মালিকের হয়ে ওকে দিয়ে আপনি কখনও সখনও এট-ওটা করিয়েছেন। আলাসকান জাতের কুকুরেরাও এমন আজ্ঞাবাহী হয়। এতে প্রমাণ হয় না ও আপনার কুকুর। আলাসকার যে-কোন কুকুর ওরই মতো বাধ্য হয়, যেমন ও হয়েছে আপনার। আলাসকান জাতের কুকুরের মতোই ও অত্যন্ত মূল্যবান কুকুর। কুকুরটাকে পাবার জন্য আপনার এই ইচ্ছার পিছনে রয়েছে এই একমাত্র কারণ। যা হোক, আপনাকে প্রমাণ করতে হবে, ও আপনার সম্পত্তি।'

স্কিফ মিলার শক্ত আর ঠাণ্ডা হয়ে গেল। জেদের আভাসটা কপালে আর-একটু জোর হয়ে ফুটল। কালো কোটের তলায় পেশীবহুল শরীরটা নিয়ে কবির পাতলা শরীরের শক্তি পরিমাপ করতে চেষ্টা করল সে। চূড়ান্ত কথাটি বলবার সময় ক্লনডাইকের লোকটির মুখে ফুটে উঠল ঘৃণার অভিব্যক্তি—'আমার চোখে এখানে এমন তো কিছু পড়ছে না যা কুকুরটিকে এখান থেকে নিয়ে যেতে আমাকে বাধা দিতে পারে।'

ওয়াল্টের মুখ লাল হয়ে উঠল, তার কাঁধ ও বাহুর পেশী শক্ত হয়ে উঠল। তার স্ত্রী শঙ্কিত ও ব্যাকুল হয়ে এই বিবাদের মধ্যে বলে উঠল, 'মিস্টার মিলারের কথাই হয়ত ঠিক। ওঁকে আমার ভয় লাগছে। নেকড়ে নিশ্চয় ওকে চেনে। দেখলে না 'ব্রাউন' বলে ডাকতেই কেমন সাড়া দিল। ও সর্বক্ষণ মিস্টার মিলারের সঙ্গে ভালো ব্যবহার করেছে। আর কারুর সঙ্গে এমন করে না। আর কিভাবে ও ডেকে উঠল। আনন্দেই ও অমন করেছিল। সন্দেহ নেই যে মিস্টার মিলারকে দেখেই ওর আনন্দ হয়েছে।'

ওয়াল্টের শক্ত পেশী শিথিল হয়ে গেল। হতাশাভরে কিছুটা কুঁজো হয়ে গেল সে। বলল, 'তোমার কথাই হয়ত ঠিক ম্যাজ, ও নেকড়ে নয়, ও ব্রাউনই আর ও মিস্টার মিলারের।'

'সম্ভবত মিস্টার মিলার ওকে বিক্রি করবেন, আমরা ওকে কিনে নিতে পারি।'

স্কিফ মিলার মাথা নাড়ল। তার লড়ে যাবার ভাবটা আর নেই। ওদের সহৃদয়তায় সে-ও নরম হল। প্রত্যাখ্যানের ভঙ্গিকে নরম করে সে বলল, 'আমার পাঁচ-পাঁচটি কুকুর রয়েছে। ও হচ্ছে তাদের দলপতি। তারাও ঐ আলাসকান জাতের। তাদের কিছুই শেখাতে পারিনি। ১৮৯৮ সালে আমি পাঁচহাজার ডলার প্রত্যাখ্যান করেছিলাম, তাদের জন্য দিতে চাওয়া হয়েছিল। তখন কুকুরের ছিল চড়া দাম। যা হোক চড়া দামের কারণ তারা নয়, দামের কারণ হল গোটা দলটার জন্য। ব্রাউন ছিল ঐ দলের মধ্যে সবার সেরা। সে বছর শীতে বার হাজার ডলার আমি ফিরিয়ে দিয়েছি, নিইনি। তখনও তাদের বিক্রি করিনি, এখনও করছি না। বরং আমি চাইছি একদঙ্গল কুকুর। তিনবছর ধরে আমি তার চেষ্টা করছি। ও যখন হারিয়ে গেল, তখনই আমি অসুবিধায় পড়লাম।—না, দাম নিয়ে কি হবে? কিন্তু ও—ওকে আমি ভালোবাসি, মারাত্মক ভালোবাসি, সেটাই সবচেয়ে বড় কথা। ক্ষমা করবেন।—কিছুক্ষণ আগে যখন ওকে দেখলাম, আমার চোখকে আমি বিশ্বাস করতে পারছিলাম না। ভাবলাম আমি স্বপ্ন দেখছি। ভাগ্যিস্ এটা সত্য! আমি ওর ধাই-মার মতো—রোজ রাতে আমি ওকে বিছানায় শুইয়ে গরম কাপড় ঢাকা দিয়ে দিতাম। ওর মা ছিল না, যখন আমার কফি খাবার দুধ জুটত না, সে সময় দু-ডলারে একপাত্র জমাট দুধ কিনে এনে আমি ওকে খাওয়াতাম। ও মাকে জানত না, চিনত শুধু আমাকে। রোজ আমার আঙ্গুল চাটত। দেখুন আমার ডান আঙ্গুলে এখনও দাগ আছে।'

স্কিফ মিলার বলার ঝোঁকে তর্জনী তুলে দেখাল।

'এই যে এই আঙ্গুলটা,' বলল সে। তার মালিকানার অভিজ্ঞান, স্নেহ-বন্ধনের চিহ্ন। সে একদৃষ্টে তাকিয়ে রইল তার প্রসারিত আঙ্গুলের দিকে।

ম্যাজ বলল, 'কিন্তু কুকুরটা, ওর দিকটা একটু দেখবেন না?'

স্কিফ মিলার বিব্রত হল।

ম্যাজ জিজ্ঞেস করল, 'ওর সম্পর্কে কিছু ভেবেছেন?'

উত্তর হল—'আপনি কি জানেন আপনি কি বলতে চাইছেন?'

ম্যাজ বলতে লাগল, 'এ ব্যাপারে ওর একটা পছন্দ-অপছন্দ থাকতে পারে। ওর নিজস্ব ইচ্ছা-অনিচ্ছা আছে। কিন্তু আপনি ওর দিকটা দেখছেন না। আপনি ওকে বেছে নেবার সুযোগ দিচ্ছেন না। আপনার মাথায় একথা ঢুকছে না যে ক্লনডাইকের চেয়ে ক্যালিফোর্নিয়া ওর বেশি পছন্দ হতে পারে। আপনার নিজের পছন্দ-অপছন্দের কথাই আপনি বেশি ভাবছেন। ওকে মনে করছেন যেন ও একবস্তা আলু অথবা একগাদা খড়।'

বিষয়টার উপর যেন নতুন আলোকপাত হল। দেখা গেল মিলারও এদিকটা মনে মনে ভেবে দেখবার চেষ্টা করছে। ম্যাজ তার দোনামনা ভাবের সুযোগ নিল। সে জোর দিয়ে বলল, 'আপনি যদি সত্যি ওকে ভালোবেসে থাকেন, তবে ওর সুখেই আপনার সুখ হবে।'

স্কিফ মিলার তখনও মনে মনে ভাবছে। ম্যাজ উল্লাসে একটা চোরা চাউনি ছুঁড়ল স্বামীর দিকে। স্বামীটিও সানন্দ সম্মতি জানাল।

'আপনার মতলবটা কি?' অকস্মাৎ জানতে চাইল ক্লনডাইকের লোকটি।

এবার ম্যাজের বিব্রত হবার পালা। সে জিজ্ঞেস করল, 'আপনি কি বলতে চাইছেন?'

'আপনি কি মনে করেন ও ক্যালিফোর্নিয়াতে থাকতে চাইবে?'

সে মাথা নেড়ে বলল, 'এ ব্যাপারে আমি নিশ্চিত।'

স্কিফ মিলার মনে মনে আবার ভাবতে শুরু করে দিল। যদিও এবারে তার ভাবনাটা এল সোচ্চার পর্যায়ে, বিচারকের দৃষ্টিতে বিতর্কের বস্তু ঐ জানোয়ারটার দিকে তাকিয়ে—'ও খুব ভালো কাজের, ও আমার অনেক কাজ করে দিত, কখনও আমার সময় নষ্ট করেনি। আনাড়ী দলকে বাগে আনানোর ব্যাপারে ও ওস্তাদ। দলের ও মাথা। কথা বলা ছাড়া ও সব কাজ পারে। ও বোঝে ওর সম্পর্কে কি বলা হচ্ছে। ওর দিকে তাকিয়ে দেখুন, ও বুঝতে পারছে যে ওর সম্পর্কে আমরা কথা বলছি।'

কুকুরটা স্কিফ মিলারের পায়ের কাছে শুয়েছিল। মাথাটা থাবার উপর নামানো। কান দুটো খাড়া—সে শুনছে, উৎসুক চোখ দুটো দ্রুত ঘুরছে, ওদের কথা ঠোঁট থেকে খসামাত্র তার শব্দ অনুসরণ করবার চেষ্টা করছে।

'ওর এখনও অনেক কিছু করার আছে। আগামী বছরগুলোর জন্য ওকে দরকার হবে। আমি ওকে ভালোবাসি, মারাত্মক ভালোবাসি।'

একবার দুবার কথা বলার জন্য স্কিফ মিলার মুখ খুলল, কিন্তু কিছু না বলেই মুখ বন্ধ করল। তারপর সে বলল, 'আচ্ছা, আমি কি করব বলছি আপনাদের। আপনার কথার কিছু গুরুত্ব আছে। সত্যি ওকে অনেক কষ্ট করতে হয়েছে, আজ ও সুখের আশ্রয় পেয়েছে, ওর দিক থেকে অবশ্যই অধিকার আছে বেছে নেবার। আচ্ছা, ওর উপরই, ছেড়ে দেওয়া যাক ও কোথায় যাবে। আপনারা এখানেই বসে থাকুন। আমি বিদায় নিয়ে যাচ্ছি, স্বাভাবিকভাবেই চলে যাব। যদি ও থাকতে চায় থাকবে, যদি আমার সঙ্গে যেতে চায় যাবে। আমি বলব না আমার সঙ্গে চল, আপনারাও বলবেন না ফিরে এস।'

হঠাৎ ম্যাজের দিকে সন্দেহজনক দৃষ্টিতে তাকিয়ে সে বলল, 'দেখবেন, আমি পিছন ফিরলে কিন্তু আপনারা কোন কারচুপি করবেন না।'

'আমরা কারচুপি করব না,' ম্যাজ বলল। স্কিফ মিলার তার আশ্বাসকে নস্যাৎ করে দিয়ে বলল, 'মেয়েদের ধাত আমার জানা আছে, তাদের মন নরম, তাদের মনে যখন আঘাত লাগে, তখন কোন মতলব ভাঁজে, হাতের তালু জড়ো করে জাহাজের খোলের তলাটা দেখে নেয় এবং শয়তানীর মতো মিথ্যে কথা বলে।'

ম্যাজ কাঁপিতে কাঁপিতে বলল, 'আপনাকে কি বলে ধন্যবাদ দেব বুঝতে পারছি না।'

সে উত্তর দিল, 'আমি ধন্যবাদ দেবার মতো কিছু দেখতে পাচ্ছি না। ব্রাউনের সম্পর্কে এখনো কিছু স্থির হয়নি। তবে আমি এখন যাই? আস্তে আস্তে যাব। একশ গজ দূরে চোখের আড়াল হয়ে যাওয়াটা হয়ত ঠিক হবে না।'

ম্যাজ রাজি হল। বলল, 'আমি আপনার কাছে প্রতিজ্ঞা করছি যে ওর উপর আমরা কোন জোর খাটাব না।'

'তবে আমি এখন যাচ্ছি,' স্কিফ মিলার এবার সাধারণ ভঙ্গিতে বিদায় নিল।

তার গলার স্বরের হেরফের হতে শুনেই নেকড়ে দ্রুত মাথা তুলল, দ্রুততর গতিতে উঠে দাঁড়াল। স্বামী-স্ত্রী তখন হাত নেড়ে বিদায় জানাচ্ছে। পিছনের পা দুটোর উপর ভর রেখে সে খাড়া হয়ে দাঁড়াল। ম্যাজের পিছনে তার সামনের থাবা দুটি তুলে দিল, আর ঐ অবস্থাতেই স্কিফ মিলারের হাত চাটতে শুরু করল। স্কিফ মিলার যখন ওয়াল্টের করমর্দন করল, নেকড়ে তখন সব ভারটা ওয়াল্টের উপর দিয়ে দুজনের হাত চাটল।

'ব্যাপারটা কিন্তু চড়ুইভাতি নয়,' ক্লনডাইকের লোকটি শেষ কথা বলে পিছন ফিরে সরু পথটা ধরে আস্তে আস্তে চলে গেল।

কুড়ি ফুট দূর পর্যন্ত নেকড়ে তাকে যেতে দেখল—উৎসুক প্রত্যাশায় যে মানুষটি হয়ত আবার ফিরে আসবে। তারপর দ্রুত চাপা কান্নায় সে ছুটে গেল তার পিছনে। তার নাগাল পেতেই তার হাত দাঁত দিয়ে কামড়ে ধরল, তাকে থামাবার জন্য মৃদু তাড়না করতে লাগল।

এতে ব্যর্থ হয়ে নেকড়ে ছুটে এল ওয়াল্ট আরভিনের কাছে, তার কোটের হাতা দাঁত দিয়ে কামড়ে ধরে টানতে লাগল চলে-যাওয়া মানুষটির দিকে।

আস্তে আস্তে তার এই উদ্বেগ আকুলতা দ্রবীভূত হল। সে দুদিকেই থাকতে চায় —নতুন পুরনো দুই প্রভুর কাছেই, আস্তে আস্তে দুজনের মধ্যে ব্যবধান বাড়তে থাকল। উত্তেজিত হয়ে সে পায়ের উপর খাড়া হয়ে দাঁড়াল। স্নায়বিক চাঞ্চল্যে বারকয়েক লাফা-লাফি করল, গা মোচড় দিল, কি করবে স্থির করতে না পারার যন্ত্রণায় এদিক-ওদিক করল, কি যে চায় বুঝতে পরল না, দুজনের কাকে সে বেছে নেবে, সুতীব্রভাবে গোঙাতে আর হাঁপাতে লাগল সে। হঠাৎ সে মাজা ভেঙ্গে বসে পড়ল, নাক উপরে তুলে শরীর ঝাঁকিয়ে মুখ বন্ধ করতে আর মুখ খুলতে লাগল। প্রতিবারেই তার মুখ ক্রমশ বিস্ফারিত হচ্ছিল। প্রত্যেকটি ঝাঁকুনিতে তার গলায় শ্বাসের কষ্ট হচ্ছিল, এই কষ্ট ক্রমশ বাড়ছিল। এই খিঁচুনি আর শ্বাসকষ্টের সঙ্গে তাল মিলিয়ে তার গলার স্বর কাঁপতে শুরু করল। প্রথমে আস্তে আস্তে, পরে প্রবল বেগে বায়ু বেরিয়ে এল তার হৃৎপিণ্ড থেকে। মানুষের শ্রবণেন্দ্রিয়ে প্রবেশ করতে পারে এমন মৃদু কিন্তু গভীর শব্দ—গর্জন করে ওঠবার আগে স্নায়ু ও পেশীর প্রাথমিক ক্রিয়া এগুলি। প্রবলবেগে গর্জন করে ওঠবার আগে তার বিস্ফারিত মুখ বন্ধ হয়ে গেল, আবেগ প্রশমিত হল, চলে-যাওয়া মানুষটির দিকে সে স্থিরভাবে তাকিয়ে রইল। আবার মাথা ঘুরিয়ে স্থিরদৃষ্টিতে দেখল ওয়াল্টকে। তার আবেদন ব্যর্থ হল, কোন উত্তর এল না। কি করবে তার কোন নির্দেশ সে পেল না।

সামনে সরু পথের বাঁকের মুখে তার পুরাতন মনিবকে দেখে পুনরায় সে উত্তেজিত হল, মৃদু আর্তনাদ করে সে পায়ের উপর খাড়া হয়ে দাঁড়াল, নতুন মতলব তার মাথায় এল, তার মনোযোগ গেল ম্যাজের দিকে। এর আগে পর্যন্ত তাকে সে অগ্রাহ্য করেছে, দুই প্রভু তাকে নিরাশ করেছে, বাকি রয়েছে ম্যাজ। সে তার কাছে গিয়ে তার কোলে মাথা ডুবিয়ে দিল, মনোযোগ আকর্ষণের জন্য তার হাতে নাকের গুঁতো লাগাল—এটা তার আদর কাড়বার পুরনো কৌশল। সে তার কাছ থেকে সরে এসে শরীর দোমড়াতে মোচড়াতে

লাগল খেলার ছলে, লম্ফ ঝম্প করল, পিছনের পা তুলে লাফাল, পিছনের পা দুটো অর্ধেক তুলে সামনের থাবা দিয়ে মাটিতে আঘাত করতে লাগল। সমস্ত শরীর নিয়ে সে যুদ্ধ করছে,—চোখ ঘোরানো, কান নাড়ানো, লেজ মোচড়ানো, এসব কিছুর মধ্য দিয়ে একটা কাজই সে করবার চেষ্টা করছিল—তার মনের অব্যক্ত কথাটি প্রকাশ করতে।

তারপর সে নিরস্ত হল—এই দুই মানুষের নিরুত্তাপ ভাব তাকে হতাশ করেছে, এরা কখনও এমন ছিল না। কোন সাহায্য কোন প্রত্যুত্তর সে পেল না। তারা তাকে আমল দিল না, যেন দুটি মৃত প্রাণী।

সে ফিরে তাকাল, নীরবে দেখতে লাগল তার পুরাতন মনিবকে। স্কিফ মিলার তখন বাঁকের মুখে ঘুরছে, কিছুক্ষণের মধ্যে সে অদৃশ্য হয়ে যাবে, সে পিছন ফিরে তাকাচ্ছে না, সামনের দিকে মন্থর গতিতে হেঁটে চলেছে—আস্তে আস্তে, যন্ত্রবৎ, তার পিছনে কি ঘটছে না ঘটছে সে সম্পর্কে তার যেন বিন্দুমাত্র আগ্রহ নেই।

এইভাবে সে দৃষ্টির বাইরে চলে গেল। নেকড়ে তার ফেরার জন্য প্রতীক্ষা করল, বেশ কিছুক্ষণ নীরবে পাথরের মতো শান্ত ও স্থির হয়ে সে প্রতীক্ষা করল—আগ্রহে ও প্রত্যাশায়।

একবার সে ডেকে উঠল, আবার প্রতীক্ষায় রইল। তারপর সে লাফাতে লাফাতে ফিরে গেল ওয়াল্টের কাছে। তার হাতের গন্ধ শুঁকল, তার পায়ের কাছে বসে পড়ল ঝুপ করে, তাকিয়ে রইল সরু পথটার দিকে, যার বাঁকটা এখন ফাঁকা।

জলের ছোট্ট ধারাটা শ্যাওলা-ঢাকা পাথরের উপর দিয়ে গড়িয়ে যাচ্ছে, হঠাৎ যেন তার কলকল শব্দ দ্বিগুণিত হল। মেঠো পাখির ডাক ছাড়া আর কোন শব্দ ছিল না। বড় বড় হলদে প্রজাপতি সূর্যের আলোতে খেলা করছিল, তারা ঝিম-ধরা অন্ধকারে হারিয়ে গেল, ম্যাজ তার স্বামীর দিকে বিজয়ীর দৃষ্টিতে তাকাল।

কয়েক-মুহূর্ত পরে নেকড়ে পায়ের উপর ভর করে দাঁড়াল; তার ভঙ্গি দেখে বোঝা গেল কি তার সিদ্ধান্ত ও ইচ্ছে। সে বিন্দুমাত্র দৃকপাত করল না স্বামী-স্ত্রীর প্রতি। সরু পথটার দিকে তার দৃষ্টি নিবদ্ধ। সে তার মন স্থির করে ফেলেছে। তারা বুঝতে পারল, পরীক্ষা শুরু হয়েছে।

আস্তে আস্তে সে দৌড়তে শুরু করল, ম্যাজ ঠোঁট কোঁচকাল কোন সোহাগের শব্দ উচ্চারণ করার জন্য। তাই ইচ্ছে হল তার, কিন্তু পারল না। সে দেখল তার স্বামী কঠিন ভঙ্গিতে তাকে লক্ষ্য করছে। তার কুঞ্চিত ঠোঁট শিথিল হল। অস্ফুটভাবে সে দীর্ঘশ্বাস ত্যাগ করল। নেকড়ে তখন টেনে দৌড়োতে শুরু করেছে, বড়সড় লাফ দিয়ে সে ছুটল, একবারও পিছন ফিরে তাকাল না, তার নেকড়েসুলভ লোমগুলো তখন খাড়া হয়ে উঠেছে। সরু পথের বাঁকের কাছটা দ্রুত সে পার হয়ে গেল। তারপর আর তাকে দেখা গেল না।

---